# CONTENTS
## Thersday, The 29th August, 2002

## Monday, The 2nd September, 2002

## Tuesday, The 3rd September, 2002.

## Wednesday, the 4th September, 2002.

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA

## THURSDAY, THE 29TH AUGUST, 2002

The Assembly met in the Assembly House, Agartala on Thursday, the 29th August, 2002 at 11 A.M.

## PRESENT

Shri Jitendra Sarkar, Speaker in the chair, The Hon'ble Chief Minister. The Hon'ble Deputy Speaker, 16 Ministers and 38 Members.

## QUESTIONS AND ANSWERS

মি স্পীকার ঃ- আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বেও উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদের নাম ডাকলে তিনি তার নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রী প্রণব দেববর্মা।

**শ্রী প্রণব দেববর্মা** (সিমনা) ঃ- অ্যাডমিটেড কোয়েশ্চান নং -৯

## MATTER RAISED BY MEMBER

**শ্রী জওহর সাহা** (বিরোধী দল নেতা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, আমাদের বিজনেস্ অ্যাডভাইজারী কমিটির এবারের অধিবেশন এত বেশী সংক্ষিপ্ত করা হয়েছে, আমাদের গণতান্ত্রিক ব্যবস্থায় এটা একটা নজীরবিহীন ঘটনা। আমরা শুনেছি বিজনেস অ্যাডভাইজারী কমিটিতে দুই দিনের জন্য অধিবেশন ডাকা হয়েছে। অথচ দেখুন, রাজ্যের যে সমস্যা, এই টি .এস. আরের অস্ত্র লুট থেকে শুরু করে সারা রাজ্যে মন্ত্রীদের বিভিন্ন রকম অর্থনৈতিক কেলেংকারী, সরকারী গ্রামোন্নয়নের কোটি কোটি টাকার ব্যাপার, সব মিলিয়ে রাজ্যের পরিস্থিতি একটা অগ্নিগর্ভ অবস্থা। সেখানে আমরা চাইছি অধিবেশনটা কম করে ওয়ার্কিং ডে হিসাবে যাতে ৭ দিন করা হয় যাতে প্রত্যেক সদস্য সুযোগ পায় রাজ্যের সমস্যাগুলি নিয়ে আলোচনা করার জন্য। এজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার ঃ** এই বিধানসভা কতদিন বসবে, এটাতো স্পীকারের উপর নির্ভর করে না, এটা নির্ভর করে গভর্নমেন্টের যে বিজনেস আছে, গভর্নমেন্টের বিজনেসের পলিসি অনুযায়ী। গভর্নমেন্ট যে বিজনেস্ দিয়েছেন তাতে তারা এই দিন অ্যাকোমোডেট করেছেন। সুতরাং এতে স্পীকারের কোন হাত নেই।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ - শুধু সরকারী বিজনেসের উপর অধিবেশন চলে না। এটা প্রভিশান আছে যে সেখানে সদস্যদের নানা রকম তাদের প্রপোজ্যাল থাকবে এবং সেটা নিয়ে আলোচনা করা হবে। সরকারী বিজনেসের উপর নির্ভর করে লোকসভা, বিধানসভা বা রাজ্যসভা চলে না। সেখানে দেখতে হবে পরিস্থিতি কি। এবার প্রত্যেক সদস্য এত বেশী প্রশ্নপত্র দিয়েছেন, আমি তথ্য নিয়ে জানতে পারলাম এবার প্রায় ৮০০ এর মত প্রশ্নপত্র জমা পড়েছে। বিল না থাকতে পারে, অন্যান্য বিষয় নিয়ে আলোচনা হতে পারে। আপনি, বিজেনস্ অ্যাডভাইজারী কমিটির চেয়ারম্যান হিসাবে, হাউসের কর্তা হিসাবে আপনাকে তো সদস্যদের অধিকারের দিকটা দেখা উচিত। এই ব্যাপারে বিবেচনা করে কিভাবে অধিবেশনকে কমপক্ষে ৭ দিন করা যায় সেটা দেখবেন যাতে সমস্ত বিষয়গুলি, দপ্তরগুলি নিয়ে সমস্যা আছে সেগুলি আলোচনার করার সুযোগ পাওয়া যায়।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** (ছাওমনু) ঃ- মাননীয় স্পীকার স্যার, এটা হচ্ছে অল ইন্ডিয়া কনফারেন্স অফ প্রিসাইডিং অফিসারস্, চীফ মিনিস্টারস্, মিনিস্টারস্ (পার্লামেন্টারী অ্যাফেয়ারস্) লিডার অফ দি পারটিস, হুইপস্, চেয়ারম্যান অফ দি কমিটির যেখানে আপনিও ছিলেন, আমিও গিয়েছিলাম। এখানে সর্বসম্মতিভাবে যে ডিসিশান হয়েছে, towards

the end, resolved that the practice of parliment and Legislature of the States and Union Territories be preserved and enhanced by adopting and enforcing a code of conduct.

কোড অফ কনডাক্ট অলরেডী হয়েছে। এই অ্যাসেম্বলীতে লাস্ট অধিবেশনে এথিক্স কমিটি গঠন করা হয়েছে । এই সিদ্ধান্তমূলে। ৪ নং সিদ্ধান্তমূলে বলা হযেছে

immediate steps be taken to ensure a minimum of 90 days and 50 days of sitting & of the legislatures for the big and small state respectively.

এটা কেন হবে না? বড় রাজ্যের ক্ষেত্রে আগে ছিল ১০০ দিন এবং ছোট রাজ্যের ক্ষেত্রে ছিল ৬০ দিন, এই সম্মেলনে এটা হয়েছে ১০০ দিনের জায়গায় ৯০ দিন এবং ৬০ দিনের জায়গায় ৫০ দিন। আমাদের এখানে গত মার্চ মাসে হয়েছে ১৩ দিন, আর এবার হবে ২ দিন। সব মিলিয়ে ১৫ দিন, ৫০ দিনের মধ্যে ১৫ দিন গেলে আর ৩৫ দিন কখন করা হবে। এটা কি ধরনের হচ্ছে? গণতন্ত্রের সমাধি দেওয়া হচ্ছে।

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে অ্যাজেন্ডা তার মধ্যে বিজনেস্ সংক্রান্ত অ্যাজেন্ডা আছে। বিজনেস্ বাড়বে কি বাড়বে না তখন আলোচনা করা হবে। কোয়েশ্চান আওয়ারে সদস্যদের গুরুত্বপূর্ণ প্রশ্ন আছে, আগে এটা হোক, তারপরে আলোচনা করা যাবে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** স্যার, বিজনেস বলতে ২৫ পারসেন্ট হচ্ছে গভর্নমেন্ট বিজনেস্, ২৫ পারসেন্ট হচ্ছে অ্যাসেম্বলী বিজনেস্, আর ৫০ পারসেন্ট হচ্ছে পাবলিক ইন্টারেস্ট।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় শ্যামাচরণ বাবু, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, বিজনেস অ্যাড্ভাইসারী কমিটির রিপোর্টটা যখন টেক আপ হবে তখন আলোচনা করতে পারেন, এখন কোয়েশ্চান আওয়ার এটা শেষ হয়ে যাক।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** বিজেনস অ্যাডভাইসারী কমিটি মিটিংতো বসে গেছে, আবার কী বসবে নাকি?

**মিঃ স্পীকার ঃ-** হ্যাঁ, বসে গেছে, কমিটিতো রিপোর্টটা প্লেইস করবে তখন আলোচনা করুন। এখন কোয়েশ্চান আওয়ারটা শেষ হয়ে যাক।

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** বিজনেস অ্যাড্ভাইসারী কমিটির মিটিং এ আমাদের সদস্যরা ছিলেন, স্যার। আপনি এই কমিটির চেয়্যারম্যান, সেখানে এটা নিয়ে আমাদের বিরোধী দলের প্রতিনিধি যারা ছিলেন তারা বার বার একথাগুলি বলেছেন যে, হাউসটা বাড়ানো হোক। এখন যে জিনিসটা বলছেন যে, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন, এটা পরবর্তী সময় আলোচনা হবে যখন বিজনেস অ্যাড্ভাইসারী কমিটির রিপোর্টটা আসবে তখন। স্যার, আমাদের কথা এটা নয়, আমরা আপনার কাছ থেকে জানতে চাইছি যে, বিধানসভার অধিবেশনটা বাড়ানো হবে কি না? কারণ আপনি যে কথাটা বললেন, সরকারের কোন বিল নেই, সরকার চাইছে না। আমাদের কথা হচ্ছে সরকারের চাওয়া না চাওয়ার উপরে কিন্তু বিধানসভার অধিবেশন চলাটা ঠিক হবে না। বিধানসভা চলবে আপনার ইচ্ছার উপর এবং সদস্যদের মতামতের ভিত্তিতে। সুতরাং আমরা চাইছি আপনি এই ব্যাপারে বলুন না, এটা বিবেচনা করা হচ্ছে নাকি বাধা দেওয়া হবে। আমরা তো বলেছি হাউস চালানোর জন্য আমরা সহযোগিতা করব।

**মিঃ স্পীকার ঃ** আমি তো বলেছি, বিজনেস অ্যাড্ভাইসারী কমিটির রিপোর্টটা প্লেইস করার সময় আপনারা আপনাদের এই প্রশ্নগুলি নিয়ে আলোচনা করুন, আলোচনা হবে। এখন কোয়েশ্চান আওয়ারটা চালাতে দিন।

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** একদিনের কোয়েশ্চান আওয়ারে আর কয়টা কোয়েশ্চান আসবে, আমাদেরতো কয়েকশো প্রশ্ন বাদ পড়বে। সুতরাং আজকের প্রশ্নটা বড় এটা কোন কথা না, কথা হল বাকী প্রশ্নগুলি যাতে আসতে পারে এবং সেটা যাতে সকলে জানতে পারে। কাজেই আপনি আগে বলুন হাউসটা বাড়ানোর ব্যাপারে কী করা হবে।

**শ্রী রতনলাল নাথ ( মোহনপুর ) :-** স্যার, আমি নিজে বিজনেস অ্যাড্ভাইসারী কমিটির মেম্বার। আমি সুদীপবাবু ও রতিমোহন বাবু আমরা বিরোধী দলের সদস্য হিসাবে এই মিটিং এ অ্যাটেন্ড্ করেছিলাম। আমরা জানি আর্টিক্যাল ওয়ান ৭৪ মোতাবেক বিধানসভার সামন্ করে গভর্নর, চীফ হুইপ গভর্নমেন্ট থেকে একটা বিজনেস্ প্লেইস করে এবং অ্যাকর্ডিংলী সেখানে বিএসি মিটিং হয় এবং সেই মিটিং এ সিদ্ধান্ত হয় হাউস কতদিন চলবে ? এখন সেখানে সেদিন আলোচনার সময় গভর্নমেন্টের মাত্র কয়েকটা বিজনেস্ আমাদের কাছে প্লেইস্ করা হয়েছিল। কিন্তু তারপরেও বিজনেস এখানে রয়েছে। আমরা বার বার বলেছি রাজ্যের যে পরিস্থিতি তাতে মিনিমাম ১৫ দিন হাউস হওয়া উচিত। আর সম্ভব না হলে অন্তত সাত দিন হওয়া উচিত। যাতে সপ্তাহের সবগুলি দিন পাওয়া যায়। তদুপরি আমরা শুক্রবার ছুটির দিন হওয়া সত্ত্বেও সেদিন হাউস করতে চেয়েছি। কারণ সোম, মঙ্গল, বুধ, বৃহস্পতি ও শুক্র বার না পেলে তো সব ডিপার্টমেন্টের প্রশ্নের উত্তরগুলি আমাদের সামনে আসবে না এবং জনগণও সেগুলি জানতে পারবে না। স্যার, আপনিতো ইচ্ছা করলেই একদিনে সবগুলি ডিপার্টমেন্টের প্রশ্ন এখানে দিতে পারবেন না। তার জন্য নির্দিষ্ট ডে লাগবে এবং আমরা মনে করি আমাদের অধিকার আছে প্রত্যেকটা ডিপার্টমেন্টের প্রশ্নের উত্তরগুলি জানার। আমরা ৩০ তারিখ শুক্রবার ছুটির দিনে হাউস করতে চেয়েছিলাম। কারণ এখানে প্রাইভেট মেম্বারস রিজিউলিউশন রয়েছে। এখানে শ্যামাবাবু যেটা বলতেন সেটাতে আমরাও ছিলাম, আমাদের চীফ হুইপ ছিলেন, অপজিশন লিডার ছিলেন, মাননীয় চীফ মিনিস্টার অবশ্য সেখানে যাননি, গভর্নমেন্ট চীফ হুইপও সেখানে অ্যাটেন্ড্ করেননি, আগে গেছেন কিনা আমার জানা নেই। সেই মিটিং এ সিদ্ধান্ত হয়েছিল ২৫ পারসেন্ট হবে গভর্ণমেন্ট বিজনেস্, ২৫ পারসেন্ট হবে অ্যাসেম্বলি বিজনেস এবং ৫০ পারসেন্ট হবে পাবলিক ইন্টারেস্টের বিজনেস। এই কথাগুলি সেখানে পরিষ্কারভাবে বলা হয়ো

আজকেও অনেক শর্ট ডিউরেশন নোটিশ জমা দেওয়া হয়েছে বেকার সমস্যার ব্যাপারে, কর্মচারীদের ডি, এ, র ব্যাপারে, ও, বি, সি দের ব্যাপারে। তারপর সুদীপবাবু জমা দিয়েছেন বিমল সিন্হার ব্যাপারে শর্ট ডিউরেশন নোটিশ। তাহলে বিজনেস্ নেই কেন ? অনেক বিজনেস আছে। আজকে বৃহস্পতিবার এবং আর সোমবার পাচ্ছি। তাহলে আমরা আর পাব না। এইগুলি কি ইমপোর্টেন্ট নয় ?। কাজেই এটা ডিসিশন নেওয়া হোক, এটা বললে তো হবে না। আপনি হঠাৎ করে এসেম্বলী ডাকলেন। নিয়ম হলো ক্লীয়ার ১৪ দিন গ্যাপ দিয়ে এসেম্বলী ডাকতে হয় তখনইতো নিয়ম হলো কোয়েশ্চান জমা দেবার। এখন ইমারজেন্সী হলে কল করা যায়। ঠিক আছে, বর্তমানে রাজ্যের আইন শৃংখলার যে পরিস্থিতি, তাতে ইমারজেন্সী রয়েছে। তাহলে ১৪ সেপ্টেম্বর আপনি ইচ্ছে করলে এসেম্বলী ডাকতে পারতেন। কারণ লাস্ট এসেম্বলী তো হয়েছে ১৪/৩/২০০২ ইং। এখন যে দুই দিন করা হবে তাতে তো অনেক দপ্তর বাদ যাবে। শিক্ষা দপ্তর বাদ যাবে, পূর্ত্ত দপ্তর বাদ যাবে, ইন্ডাস্ট্রি বাদ যাবে, ফিনান্স বাদ যাবে। এইগুলি যদি বাদ যায় তাহলে আর কিসের উপর আলোচনা ? এসসি, ওবিসি, ওয়েলফেয়ার, এবং এসটি, ওয়েলফেয়ার বাদ যাবে। তাহলে কিসের আলোচনা ? কাজেই ফর দ্যা ইন্টারেস্ট অব্ দ্যা পিপল সেটা বাড়ানো দরকার। এখন আগামী ফেব্রুয়ারীতে ইলেকশন হতেও পারে নাও হতে পারে। এখন প্রশ্ন হলো এই বছরে এই দুই দিন ধরলে হাউস হয়েছে মাত্র ১৩ দিন। এর আগে ৯৮ সালে হয়েছে ১৩ দিন, ৯৯ সালে ১৪ দিন, ২০০১ সালে ১৯ দিন, টোট্যাল হয়েছে ৮০ দিন। যেখানে হওয়ার কথা ৩০০ দিন। তাহলে বিধানসভা থেকে আর কি বেশী ইমপোর্টেন্স আছে ? আমি কোয়েশ্চান দেব, তার রিপ্লাই পাব না, আই হ্যাভ্ গট ট্রাইড। এখানে ইন্ফর্মেশন বিল নেই, অথচ অন্যান্য রাজ্যে সেটা রয়েছে। তাহলে আমি বিভিন্ন তথ্য জানব কি করে ? ইজ্ দেয়ার অ্যানি স্কোপ্ ?

**মিঃ স্পীকার :-** মাননীয় সদস্য, আমি তো বলেছি যে, কোয়েশ্চান আওয়ার শেষ হলে পরে এটা নিয়ে আলোচনা হবে। আগে কোয়েশ্চান আওয়ার শেষ হোক তারপর আলোচনা করুন। আর ভারতবর্ষের কোথাও এই ধরনের কিছু

বলা হয়নি বা পার্লামেন্টারী আইন রয়েছে তাতে কোথাও বলা হয়নি যে, বিধানসভার টাইম একস্‌টেনশন করার ব্যাপারে স্পীকারই হচ্ছেন কাস্টডিয়ান অথোরিটি। এটা কোথাও বলা হয়নি। আর এই ব্যাপারে সর্বদলীয় মিটিং এ শুধুমাত্র যে স্পীকাররা উপস্থিত ছিলেন তা নয়, সেখানে সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধি, এবং সব রাজ্যের স্পীকার ও মুখ্যমন্ত্রীদের সেই মিটিং এ ডাকা হয়েছে এবং উয়িথ্‌ দ্যা কন্‌সেন্ট অব্‌ দ্যা অল্‌ পার্টি'স এটাকে এগজিকিউটেট করা। প্রশ্নটা অ্যাপিলেটেও ছিল। নর্থ ইস্টার্ন রিজিওনের রাজ্যগুলির যে বিজনেস থাকে তাতে ৪০ দিনও চলে না। সেজন্য আমি বলেছিলাম সেখানে যে সিক্সটি ডেজ উয়িল নট বি পসিবল ফর আস। কাজেই এই যে ছোট ছোট স্টেটগুলি রয়েছে তাদের ক্ষেত্রে ৪০ দিন করা যায় কি না দেখুন। সেখানে শ্যামাচরণ ত্রিপুরাও ছিলেন। জানিনা উনার সেটা মনে আছে কি না। কাজেই এই যে ৪০ দিন বা তার কম বা বেশী ডেজ্‌, সেটাতে স্পীকারের উপর নির্ভর করে সেটা কোথায় বলা আছে? কাজেই এই ব্যাপারে সবাই চিন্তা ভাবনা করবেন কতটুকু বাড়ানো যায়। স্পীকার গভার্নমেন্টের বিজনেস- এর সঙ্গে আদারস যেগুলি আছে সেগুলির ক্ষেত্রে টাইম অ্যালোকেট করেন। সেখানে কোনটা প্রায়রিটি পাবে সেটা হচ্ছে স্পীকারের জুরিস্‌ডিকশান। কিন্তু স্পীকার হাউসের টাইম দশ দিন বাড়িয়ে দেওয়া বা কমিয়ে দেওয়া সেটা করতে পারেন না বা এই ধরনের কোন প্রভিশনও কোথাও নেই। কাজেই হাউসে আপনারা আছেন, বিএ, সি, আছে আপনারা দেখুন এটাকে বাড়ানো যায় কি না। কিন্তু স্পীকার ইচ্ছা করলেই বাড়াতে পারেন এই ধরনের কোন বিধি বিধান কোথাও নেই।

**শ্রী রতনলাল নাথ ঃ-** স্যার, আজকের 'ডেইলি দেশের কথা' পত্রিকায় চতুর্থ পৃষ্ঠার চতুর্থ কলামে একটা খবর প্রকাশিত হয়েছে চার সেপ্টেম্বর বিধানসভা অভিযানে অংশ নেবেন দেবীপুর ফার্ম শ্রমিকরা। এই শিরোনামে খবরে বলা হয়েছে যে আগামী ৪, সেপ্টেম্বর তারিখে বিধানসভা অভিযানে দেবীপুর ফার্ম শ্রমিকরা অংশগ্রহণ করবেন এবং এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে গত ২৬ আগস্ট ত্রিপুরা ফার্ম শ্রমিক ইউনিয়নের সভায়। তাহলে স্যার, তারা নিশ্চয়ই জানেন যে বিধানসভার অধিবেশন চার সেপ্টেম্বর পর্যন্ত চলবে।

**মি ঃ স্পীকার ঃ-** এটা তো একটি পত্রিকার খবর। এখন কোন পত্রিকায় কি খবর বেরুবে তা দিয়ে তো আর কিছু করা যায় না।

**শ্রী রতনলাল নাথ ঃ-** আজকের ডেইলি দেশের কথা পত্রিকায় আছে। তাহলে পাবলিক জানল, দলমত নির্বিশেষে মিনিমাম ইস্যু নিয়ে এবার আলোচনা হবে। ভেরি সেনসেটিভ ইস্যু নিয়ে আলোচনা হবে। দুর্নীতি নিয়ে আলোচনা হবে। নারী কেলেংকারী নিয়ে আলোচনা হবে। স্কোপ কোথায়?

**মিঃ স্পীকার ঃ-** আর একটা পয়েন্ট আমি মিস করেছি। শুনুন, প্লীজ্‌, আর্জেন্ট মিটিং কি? যেটা শর্ট নোটিশে আনা যায়। উই আর গাইডেট বাই সাম নর্মস। এটা আমাদের বইতে উল্লেখ রয়েছে। ১৫ দিন হবে। এটা প্রয়োজনে ৭ দিনেও করা যায়। কিন্তু ইমারজেন্ট মিটিং আর শর্ট মিটিং দুইটাতো আর এক জিনিস না। ইমারজেন্ট মিটিং হলে পরে হয়তবা করা যেতে পারে। কিন্তু এই যে শর্ট নোটিশের জায়গা প্রভিশন ইজ দ্যায়ার। এটাতে বাড়তি কিছু নেই। কাজেই এর জন্যতো এত ভাবার কিছু নেই। আমাদেরতো ১০ দিন পূর্বেই ইনফরমেশান দেওয়া হয়েছে। দেয়ার ইজ্‌ এ প্রভিশান।

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** স্যার, এটা আমাদের বক্তব্য নয়। আমাদের বক্তব্য হল, অধিবেশন এবার দুই দিনের জন্য করা হচ্ছে। সেটা কেন কম পক্ষে ৭ দিন করা হবে না (ওয়ার্কিং ডেইজ)?

**মিঃ স্পীকার ঃ-** সেটাতো বললামই যে এটা স্পীকারের সঙ্গে কোন বিষয় নয়।

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** শুনুন স্যার, আমাদের অল ইন্ডিয়া পার্লামেন্টারী কমিটিতে।

**শ্রী সুদীপ রায়বর্মন ঃ-** স্যার, আমরা ঐ অনুসারে যদি যাই তাহলে দেখা যাচ্ছে, সিটিং অব দ্য হাউস, চাপ্টার ১৭

(প্র্যাকটিস এন্ড প্রসিডিউর অব পার্লামেন্ট) এখানে উল্লেখ করা আছে, ফর ফিক্সিং এ সিটিং অব দ্যা হাউস দ্যা স্পীকারস্ পাওয়ার ইজ এবসুলেট অন্ড দ্যা কনসেন্ট াব দ্যা গভর্নমন্ট ইজ নেদার নেসেসারী নর সর্ট। হাউএভার, দ্যা স্পীকার নর্মালি গোজ বাই দ্যা জেনারেল উইসেস্ উইস্ অব দ্যা হাউস অব দ্যা রিকমেনডেশান অব দ্যা বিজনেস এডভাইজারি কমিটি এজ এডপটেড বাই দ্যা হাউস। হাউএভার দ্যা স্পীকার এয়াচেস্ দ্যা ইন্টারেস্ট অব দ্যা মেম্বারস্ মেইক্ সিউর দ্যাট প্রাইভেট মেম্বার গেট এ প্রপার শেয়ার ইন দ্যা টাইম এভেইলেবল ডিউরিং এ সেসান। গো বাই দ্যা বুক। আপনি বলছেন, ডিসক্রিসনারী পাওয়ার। ইট ইজ এবসলিউটলি ইউর ডিসক্রিসনারী পাওয়ার।

**মি ঃ স্পীকার ঃ** - এই বিষয়ই আমরা বিজনেস এডভাইজারী কমিটিতে বলেছি। তখন উনাদেরও বলেছিলাম। উনারা বলেছেন যে আর কোন বিজনেস উনাদের কাছে নেই। কাজেই এখানে স্পীকারের কি করার আছে?

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ** - এটাকে আরো একটু এলাবরেট করতে চাই। পি এ সাংমা যখন স্পীকার ছিলেন তখন তিনি ইচ্ছামত যখন দেখলেন হাউস ডিস অর্ডার। তখন আবার তিনি হাউস ডাকলেন। কাজেই স্পীকারই হচ্ছেন এই ক্ষেত্রে সুপ্রীম অথরিটি। এই বইতে যেটা বলা হয়েছে, সেটাই পি এ সাংমা কার্য্যকর করেছেন। আর ঐ সম্মেলনে কি বলা হয়েছিল। বলা হয়েছিল যে, পার্লামেন্ট বা বিধানসভায় কেন গন্ডগোল হয়? নন অ্যাভাইলিটি অব এডুকুয়েট টাইম এন্ড কনসিকুয়েন্ট ফ্রাস্টেসন অব্ মেম্বারস্। এই কারণটা এখন সবাই বলছেন। প্রত্যেকের এলাকার বহু সমস্যা আছে। আমরা কিছুই করতে পারব না। শুধু সরকার করবে। এটাতো নয়। কাজেই ইউ আর সুপ্রিম অথরিটি। আপনি বাড়াতে বা কমাতে পারেন। এটা আপনার উপর নির্ভর করে। বি এ সি রিপোর্ট নেসেসারিলী নট রিকোয়্যার। এটা শুধুমাত্র ফর্মালিটি। এটা দরকারই নেই। এটা আপনিই পারেন স্যার।

**মিঃ স্পীকার ঃ**- আপনাকে কে বলছেন দরকার নেই? তাহলেতো স্পীকারই সব কিছু। এটা যার যার ব্যক্তিগত ব্যাখ্যা। তাহলে বি এ সির কোন দরকার নেই। এই রকমভাবে বললে চলবে না। এটা হচ্ছে ইন কনর্সান অব দি লিডার অব্ দি হাউস। তারপরে যদি এই রকম একসটেনশন হয় যদি হাউস অনুমোদন করে যে আমরা হাউস আরও বাড়াব তাহলে অসুবিধা কি আছে? প্রশ্ন হচ্ছে স্পীকার হচ্ছে সোল অথরিটি। কাজেই, এটা সব সময় হচ্ছে, হাউসের এসেন্ট নিয়ে অনেক কিছু করা যায়।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ** - একটা বিষয় নিয়ে তখন কথা উঠেছিল আলোচনা ছাড়াই লিডার অব্ দি হাউস উইথ আউট নলেজ অব্ প্রাইমমিনিস্টার তিনি করেছিলেন তখন এটা নিযে প্রশ্ন উঠেছিল যে এটা করতে পারে কিনা? পারে। কাজেই, কনস্টিটিউন্যাল হিজ এমপাওয়ারমেন্ট ওয়্যার সুপ্রীম অথরিটি। ইউ হ্যাভ কাস্টডি অব্ দি হাউস, ইউ কেন টেক দি রিজন, নেসেসারী নট রিক্যুয়ারড দি অপনিয়ন অব্ অপজিশন লিডার।

**মিঃ স্পীকার ঃ**- আপনাদের বলি, দিস ইজ দি ইনসপেকটিভ অব্ দি কনসেন্ট অব্ দি গভর্নমেন্ট এন্ড আই বিলিভ আই হেভ গেট দি পাওয়ার অব্ ফিক্সিং প্রোসিডিং ফ্রম ডে টু ডে। যে ব্যাপারটা আছে এটাকে প্রায়রিটি দিয়ে কোনটা কি হবে না হবে এটা হচ্ছে স্পীকারের জুরিডিকশান। কিন্তু এটাকে একসটেন করে দেওয়া উইথআউট কনসেন্ট অব্ দি লিডার অব্ দি হাউস এটা হতে পারে না। আর এখানে স্পীকারের কোন ক্ষমতা নেই।

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ**- মিঃ স্পীকার স্যার, পার্লামেন্টের যে বিষয়টা এটা আপনি সঠিকভাবে বলেছেন, এটা স্পীকারের উপর নির্ভর করে না, হাউসের উপর নির্ভর করে। তবে আজকে যে বিজনেস্ অ্যাডভাইজারী কমিটি তা একটা বিজনেস রেখেছেন গ্রহণ করবে না, এটা হাউসের উপর নির্ভরশীল। আপনারা এরজন্য সময় নির্দিষ্ট করেছেন। সেখানে এজেন্ডা আছে, বিজনেস প্লেস করবেন সেখানে প্রত্যেক মাননীয় সদস্য তাঁরা তাদের মতামত রাখতে পারেন।

তারপর হাউস একটা সিদ্ধান্তের মধ্যে আসবে। এখন, সময় বাড়ানো কমানো যায় কিনা এটা বিএসি ছাড়া, তাদের সুপারিশ ছাড়া সম্ভব না। দরকার হলে, বিএসি কমিটি বসে দেখেন যদি সেখানে সময় বাড়ানোর দরকার, তাহলে তারা সেটা দেখবেন সরকারের প্রস্তাব সেখানে রাখা হবে। সুতরাং আমার অনুরোধ থাকবে বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছে যে এখন প্রশ্নপর্ব, প্রশ্নপর্ব চলুক। সময়মতো এইসমস্ত মতামত আছে সব দিতে পারবেন। সেখানে সেই সুযোগ আছে। এখন কোয়েশ্চান আওয়ার এটা যদি না থাকত তাহলে এক কথা ছিল।

**শ্রী দীপককুমার রায়** (বড়জলা) **:-** মিঃ স্পীকার স্যার, কমিটির মিটিংতো হয়েছে, সেখানে কোন সিদ্ধান্ত নিতে পারেনি বলেই তো হাউসে আলোচনা হচ্ছে।

**মিঃ স্পীকার :-** উনি বলেছেন যে এ সিদ্ধান্ত হয়েছে ।

**শ্রী দীপককুমার রায় :-** আজকে এখানে হাউসে বসে আপনাকে বলতে হবে যে, এই সভার সময় বাড়ানো হবে কি না এই কারণে, রাজ্যের যে পরিস্থিতি এই পরিস্থিতিতে সরকারের পক্ষে কি নতুন প্রকল্প রয়েছে আর কি ব্যর্থতা রয়েছে তাই নিয়েতো আলোচনা হবে। সেখানে দুইদিন হাউস করে এটা জনগণের কণ্ঠকে, বিরোধী কণ্ঠকে স্তব্ধ করার জন্য একটা অপকৌশল ছাড়া আর কিছুই নয়। এখানে পার্লামেন্ট এফেয়ার্স মিনিস্টার বসে আছেন উনার দফতরের কোটি কোটি টাকার কেলেংকারী, পঞ্চায়েত দফতরের লুটতরাজ, টিএসআরের রাইফেল ছিনতাই, স্বরাষ্ট্রমন্ত্রী এখানে বসে আছেন। আমরা এইসব কথাবার্তা বলব আমাদের বলার জন্যইতো এখানে আসা। এখানে বিরোধী কণ্ঠকে স্তব্ধ করে দেওয়ার যে অপকৌশল এটাকে বন্ধ করতে হবে। বিএসির মিটিং এ কোন সিদ্ধান্ত হয়নি। যার জন্য আজকে আমরা এখানে আলোচনা করছি। আপনাকে সময় বাড়াতেই হবে।

**মিঃ স্পীকার :** প্রশ্নপর্ব শেষ হউক তারপরে। মাননীয় সদস্য শ্রী প্রণব দেববর্মা।

**শ্রী প্রণব দেববর্মা** (সিমনা) **:-** মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ট কোয়েশ্চান নাম্বার ১৬৬

(গন্ডগোল)

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) **:-** স্যার, বিএসিতে বার বার দাবী জানানো হয়েছিল সেখানে পরিষদীয় মন্ত্রী মহোদয় ছিলেন এখন এখানে চুপ করে বসে আছেন। তিনি বাধা দিলেন যে না হবে না। আপনার কথায়ই বুঝা যায় আপনি বলেছেন আমি অসহায়। আমার কিছু করণীয় নেই।

**মিঃ স্পীকার :-** না, না, অসহায় মানে, আমি বলে দিয়েছি আরও পাঁচ দিন বাড়ানো হল এটা কি বলা যায় ?

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) **:-** আমি এটাই বলেছি, বাড়ানোর ক্ষমতা কিংবা এই সদস্যদের মতামত এটা আপনি রক্ষা করতে পারছেন না কিংবা আপনার ক্ষমতা নেই। এটা তো আপনার অক্ষমতা। এটাইতো বুঝায় যে আপনি অসহায়। কিন্তু বিধানসভায় আলোচনা হবে না এটা কি করে হয়।? আমরা তো প্রথমেই বলেছি যে, প্রশ্ন পর্ব বাদ দিয়ে এটা নিয়ে আলোচনা হউক, তার পরে সিদ্ধান্ত নিন যে হাউস বাড়িয়ে দেব তা হলেতো কোন বিতর্ক থাকছে না। আপনি আপনার সিদ্ধান্ত দিননা। আপনি বার বার বলছেন যে প্রশ্ন পর্ব শুরু হয়ে গেছে আপনি এই বিষয়ে লিডার অব দি হাউজের সাথে আলোচনা করুন। আলোচনা করে সিদ্ধান্ত নিন।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিএসির প্রস্তাব তো এখনো আমাদের সামনে উপস্থিত হয়নি। প্রশ্নপত্রের ভিত্তিতে উত্তর ইত্যাদি হবে তারপরে এটা আসবে। দীর্ঘক্ষণ আলোচনা হয়েছে মতামত তো যা দেওয়ার দিয়ে দিয়েছেন। আমাদের মাননীয় সদস্য বলছেন, ওটা যখন আসবে তার পরে মত। এর পরে তো নতুন কিছু মত আসবে না। মত যা আসার এসে গেছে। আমি আপনাকে অনুরোধ করব এবং মাননীয় বিরোধী সদস্যদের দৃষ্টি

আকর্ষণ করে বলব বিএসির যে প্রস্তাব সেই প্রস্তাবটি হাউসের সামনে উপস্থিত করা। যেহেতু সময় নিয়ে এখানে মতবিরোধ আছে এই মত বিরোধ দূর করার জন্য আবার বিএসি বসুক। বিএসি বসে আমাদের বিরোধী দলের সদস্যারা যা বলেছেন, সেটা বিবেচনায় রেখে, কি করা যেতে পারে না পারে যেহেতু আপনি মিটিংটা চেয়ার করছেন। কাজেই সেই সভাতে আলোচনা করে যদি মোডিফাইড ফর্মে প্রস্তাব থাকে বিধানসভার সামনে তা হলে নিয়ে আসবেন। আমার মনে হয় এটা হতে পারে। কাজেই আমি অনুরোধ করব প্রশ্ন উত্তরের যে পর্ব, এটা শেষ হউক তার পরে বি এ সি মিটিং ডাকুন। আমার মনে হয় এটা করা যেতে পারে।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় লিডার অবদি হাউস যেটা বললেন আমাদের এই ব্যাপারে কোন আপত্তি নেই। তবে আপনি আগে বিধানসভা মুলতুবী করে বিএসি মিটিং এ বসুন। সেখানে আলোচনা করুন। এটা না হলে আমাদের আপত্তি আছে।

**মিঃ স্পীকার ঃ** - শুনুন জওহর বাবু, বিবেচনা করেই লিডার অব দি হাউজ কথাটা বলেছেন। আমাদের যে বিজনেস্ আছে এবং বি এ সি যে রিপোর্ট আছে সেটা আগে এস্কসেপ্ট হউক। তাতে কোন আপত্তি থাকার কথা না। তারপরে বি এ সিতে আলোচনা করুন। সেখানে কমিটির সদস্য যারা আছেন সবাই থাকবেন। এটা সবাই মিলে বিচার করুন হাউস মুলতুবীর প্রশ্ন আসছে কোথা থেকে?

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, লিডার অব দি হাউজ বলেছেন বি এ সি বসতে, সেই জন্য বলছি হাউজ এড্‌জর্ন করে বি এ সি বসুক।

(গন্ডগোল )

**মি স্পীকার ঃ** - আগে বি এ সির রিপোর্ট এস্কসেপ্ট হউক, তারপরে দেখা যাবে।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- এখানে লিডার অব দি হাউস বলেছেন যে বি এ সি বসতে উনার কোন আপত্তি নেই। তা হলে আপনি কেন বলছেন যে এটা চলুক। আপনি কেন আপত্তি করছেন?

(গন্ডগোল )

**মিঃ স্পীকার ঃ**- এটা যে বি এ সির সিদ্ধান্ত তা তো আগে এক্সসেপ্ট হতে হবে। তারপরে টাইম এক্সটেশনের ব্যাপারে কি করা যায় দেখব।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- এখানে লিডার অব দি হাউস তো বলেছেন যে বিএসি বসতে উনার কোন আপত্তি নেই। আপনি কেন বলছেন যে এখন চলুক।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নোউত্তরের পর্বটা শেষ হউক তার পরে কন্ডুলেন্স আছে। এটা শেষ করে কিছু সময়ের জন্য আমরা অপেক্ষা করব, আপনার চেম্বারে বি এ সির সদস্যদের নিয়ে বসুন। আপনাদের যদি কোন পুনঃ বিবেচনার সুযোগ থাকে এটা সম্পূর্ণ করার পর নিয়ে আসুন। আমরা অপেক্ষা করব।

(গন্ডগোল)

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার এটা প্রশ্ন না। পার্লামেটে ৫০০ সদস্য আছেন। এবং প্রত্যেক সদস্য ১০ টা, ২০ টা ও ৫০ টা করে প্রশ্ন দেন। সেটা নিয়ে সেখানে লটারী হয়। লটারী করে মাত্র ১০ জনের প্রশ্ন সেখানে এডমিট করা হয়। তার কোন মানে হয় না যে, সকল সদস্য বিধানসভায় প্রশ্ন দেবেন সব প্রশ্ন বিধানসভায় আসতে হবে।

**শ্রী সুধন দাস** (রাজনগর) **:-** মিঃ স্পীকার স্যার, এখন এই আলোচনার অর্থই হবে, এখন যে প্রস্তাবটা এসেছে এটা খুবই ভাল প্রস্তাব। এখন সময় নষ্ট না করে যে প্রস্তাবগুলি আছে সেটা নিয়ে আলোচনা করার জন্য অনুরোধ করছি। এখানে মাননীয় সদস্যরা বলেছেন যে সময় নষ্ট হয়ে যাচ্ছে। জনগণের স্বার্থে যে প্রশ্নগুলি এসেছে এইগুলির উত্তর পাওয়ার জন্য আমাদেরকে সাহায্য করুন। এখানে আমাদের প্রশ্ন আছে। রাজ্যের জনগণের স্বার্থেই এটা মেনে নেওয়া দরকার। পরবর্তী সময় যেটা সময় বাড়ানোর ব্যাপার আছে সেটা দেখা যাবে।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) **:-** মিঃ স্পীকার স্যার, হাউসে কন্ডোলেন্স করার পরে আপনার চেম্বারে বসে বিজনেস এডভাইজারী কমিটি সিদ্ধান্ত গ্রহণ করবে এই প্রস্তাবটা আমরা গ্রহণ করলাম।

## QUESTIONS AND ANSWERS

**মিঃ স্পীকার :-** মাননীয় সদস্য প্রণব দেববর্মা।

**শ্রী প্রণব দেববর্মা** (সিমনা) **:-** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৬৬

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) **:-** মিঃ স্পীকার স্যার, আপনি লিডার অব হাউসের যে প্রস্তাব সেটা গ্রহণ করেছেন কি না, সেটি তো কিছুই বলেন নি।

**মিঃ স্পীকার :** -এখানে বলা হয়েছে যে কন্ডোলেন্স মোশানের পরে বসা হবে এই বিষয়ে আমার কোন অমত তো আমি জানাই নি। মাননীয় মন্ত্রী উত্তর দিন।

**শ্রী নারায়ণ রূপিণী** (মন্ত্রী) **:-** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৬৬

**১ নং প্রশ্ন :** দুর্গম উপজাতি মানুষের আর্থ সামাজিক উন্নয়নে পরিকাঠামো গড়ে তোলার জন্য বিগ সাইস্ড ক্লাস্টার গ্রহণ করার পরিকল্পনা দপ্তরের আছে কি না ?

**২ নং প্রশ্ন :** যদি থাকে কি পদ্ধতিতে করা হবে ?

**৩ নং প্রশ্ন :** যদি না থাকে তার কারণ ?

**১ নং উত্তর :** প্রত্যন্ত এলাকায় জুমিয়াদের একত্রে করে পুনর্বাসন দেওয়া প্রকল্প (রি গ্রুপিং) গ্রহণ করার প্রস্তাব আছে।

**২ নং উত্তর :** প্রত্যন্ত এলাকায় জুম চাষিদেরকে একত্রিত করে এলাকায় পুনর্বাসন দেওয়ার প্রস্তাব রয়েছে, এই পরিবারগুলিকে সামাজিক ও আর্থিক উন্নয়নের জন্য প্রয়োজনীয় কাজকর্ম কার্য্যকরী করার জন্য উপযুক্ত যৌথ পরিকাঠামো শক্তিশালী করে তোলার প্রস্তাব আছে। একত্রিতভাবে জুমিয়াদের পরিকল্পনা রূপায়ণের পন্থা পদ্ধতি হবে উপজাতি কল্যাণ দপ্তর জেলা প্রশাসন ও অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরগুলিকে যৌথ প্রচেষ্টার মাধ্যমে এই প্রজেক্গুলি রূপায়ণে কার্য্যকরী ভূমিকা নিতে হবে।

**৩ নং উত্তর :** প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার :** - মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথ ।

**শ্রী রতনলাল নাথ :** - মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৭০।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী ) **:-** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চন নাম্বার ১৭০।

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে রাজ্যের চারটি জেলার সদর মহকুমা শাসক হিসাবে যারা নিযুক্ত হবেন তাদের অবশ্যই টি সি এস গ্রেড ১ ক্যাডারভুক্ত হতে হবে বলে ৩১-০৩-২০০১ ইং তারিখে একটি সবকারী নোটিফিকেশন জারী করা হয়েছিল।
২) সত্য হলে উল্লিখিত তারিখের পর থেকে মহকুমা শাসকদের পোস্টিং দেওয়ার ক্ষেত্রে নোটিফিকেশান সঠিক ভাবে অনুসৃত হচ্ছে কি,

**৩) না হয়ে থাকলে কারণ,**

**৪) শীঘ্রই এই ব্যাপারে যথার্থ কি ধরনের পদক্ষেপ নেওয়া হচ্ছে ?**

**উত্তর**

**১) হ্যাঁ, ইহা সত্য।**

**২) কোন কোন ক্ষেত্রে বিশেষ প্রশাসনিক প্রয়োজনে ও বৃহত্তর জনস্বার্থে টিসিএস গ্রেড টু অফিসার দিয়ে কোন কোন পদ পূরণ করা হয়ে থাকে এবং সেই ক্ষেত্রে সম সংখ্যক ক্যাডারভুক্ত পদ মুলতুবি (কিপট ইন এবয়েন্স) রেখে এক ক্যাডার পদ সৃষ্টি করা হয়েছে।**

**৩) এবং ৪) ২ নং প্রশ্নের উত্তরে পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না। তবে এখানে আমি যেটা বলতে চাইছি, এটা পরবর্তী সময় সংশোধন করেছি। সংশোধন করে এখানে টি সি এস গ্রেড টু নেওয়া যেতে পারে ফর পাবলিক ইন্টারেস্ট।**

**শ্রী রতনলাল নাথ :-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এই প্রশ্নের উত্তর দিতে গিয়ে বলেছেন যে, প্রশাসনিক প্রয়োজনে এবং জনস্বার্থে কোন কোন ক্ষেত্রে গ্রেড টু দিয়ে এইগুলি ফিল আপ করা হয়ে থাকে। আমার সাপ্লিমেন্টারী প্রশ্ন হলো, যখন সরকারী কোন সিদ্ধান্ত হয়, যখন নোটিফিকেশান হয় তখন সেটা কেবিনেট এ সিদ্ধান্ত নিয়েই করতে হয এবং ৩১-০৩-২০০১ ইং তারিখে জেনারেল এডমিনিস্ট্রেশান (পার্সোনাল এ্যান্ড ট্রেনিং) দপ্তর থেকে একটি সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং নোটিফিকেশান হয়েছে। ইন এক্সারসাইজ অব দ্যা পাওয়ারস্ কনফার্ট বাই দ্যা প্রভাইজ টু আর্টিকেল ৩০৯ অব দ্যা কনস্টিটিউব অব ইন্ডিয়্যা দ্যা গভর্নর ইন কন্সালটেশান উইথ দ্যা ত্রিপুরা পাবলিক সার্ভিস কমিশন মেইড দ্যা ফলোয়িং রুলস্ ফারদার টু এ্যামোনডেড ত্রিপুরা সিভিল সার্ভিস রুলস এখানে বলেছে ওয়েস্ট, নর্থ, সাউথ এবং ধলাই এই ডিস্ট্রিক্ট হেডকোয়ার্টারে যে সাব ডিভিশানগুলো রয়েছে, সেগুলোতে সিনিয়র ডেপুটি মেজিসট্রেট অর্থাৎ টি সি এস গ্রেড ওয়ান দেওয়া হবে। এখানে তো রাজ্যের স্বার্থের কথা চিন্তা করেই সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব সরকারী সিদ্ধান্তটাকে উপেক্ষা করার কারণ ১৭-০৫-২০০২ ইং তারিখে একটি চিঠি দিয়েছিলাম, আমার মনে হয় সরকারী সিদ্ধান্তটা সরকার নিজেই মানছে না এবং দেখা যায় পরবর্তী সময়ে সেগুলো নিয়ে সমস্যা দেখা দেয়। এটা পরবর্তী সময়ে সিদ্ধান্তটা কবে নাগাদ নেওয়া হয়েছে সেটা জানালে বাধিত হব।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) :-** এই সিদ্ধান্তটা নিয়েছি আমরা ২২-০৮-২০০২ ইং তারিখে।

**শ্রী রতনলাল নাথ :-** সাপ্লিমেন্টারী স্যার, তাহলে সিদ্ধান্তটা হয়েছে ৩১-০৩-২০০২ইং তে। আমি একটি চিঠি দিয়েছিলাম ১৭-০৫-২০০২ ইং তারিখ। তাহলে কি যদি সত্যিই নোটিফিকেশানে যদি গলদ থেকে থাকে বা জনস্বার্থের প্রশাসনিক কাজ চালাতে গিয়ে যদি সিদ্ধান্ত পাল্টাতে হয় তাহলে কিন্তু মার্চ ৭ কিন্তু এরপরে এতোদিন চলে গেল, প্রায় দেড় বছর চলে গেল। তাহলে কি এটা কি কোন রকম বিভ্রান্তি, সামনে নির্বাচন যাতে ইএ অ্যামেন্ডম্যান্টা যেটা আগস্ট মাসে করা হযেছে, সেটা কি রাজনৈতিক স্বার্থ নিয়ে না কোন রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত রয়েছে কিনা যে টি সি এস গ্রেড ১ কে দিলে ঐ পারপাসটা সলব হবে না এমন কোন অভিসন্ধি রয়েছে কিনা। নতুবা অ্যামেন্ডমেন্টের প্রয়োজন ছিল কেন আজকে দেড় বছব পর। এটা কেন দেড় বছর আগে হলো না ?

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) :- এই ব্যাখ্যাটাতো আপনার মত, এই মতের উপর আমার কোন মন্তব্য চলে না। তবে প্রশাসনিক কাজের সুবিধার জন্য সরকার মনে করছে শুধু গ্রেড ওয়ান এই হেড কোয়ার্টারের সাবডিভিশানগুলোর জন্য এস ডি এম নিয়োগের ব্যাপারটা এটা সেক্রোসেন্ট হওয়া ঠিক না। কাজের সুবিধার জন্য গ্রেড টু এর মধ্যে অভিজ্ঞতা সম্পন্ন, দক্ষতা সম্পন্ন অফিসার আছে, তাদেরকেও আমরা এই সুযোগ দিতে চাই।**

**মিঃ স্পীকার :-** না অনেকগুলো হয়েছে, আর না।

**শ্রী রতনলাল নাথ ঃ-** স্যার, কৈলাসহরে যে এস ডি ও সাহেব কে দেওয়া হয়েছে। সুধীর সরকার জানি না এখন আছেন কি না। না পরবর্তী সময় চেঞ্জ হয়েছে কি না, খুব জুনিয়র অফিসার ব্লক লেভেলের বিডিও ছিলেন, এবং আমবাসায় দেওয়া হযেছিল ডি পি দেববর্মা, আবার আজকের পত্রিকায় দেখেছি একজন আই এ এস অফিসারকে দেওয়া হযেছে। আমার কথা হলো ৩১-০৩-২০০১ইং এর পরে, আগস্ট ২০০২ইং দেড় বছর পর এর আগের অর্ডার গুলি কি বে-আইনী হয়নি? ৩১-০৩-২০০১ ইং এ নোটিফিকেশান জারি করার পর এই বছরের আগস্টের আগে যতগুলি অর্ডার হয়েছে সেটা বে আইনী নয় এজ্ পাব সার্কুলেটেড ডেড্ ৩১-০৩-২০০১। তাহলে সেই সব এস ডি ও বা যা সিদ্ধান্ত নিয়েছে সেটা বে আইনী এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী কি বলবেন?

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** আমরা আমাদের সিদ্ধান্ত মোতাবেক যেহেতু এইগুলি গ্রেড্ ওয়ান হওয়ার কথা, এই পোস্টগুলিকে কেপটেইন্ এভেন্সে রেখে এক্স ক্যাডার পোস্ট তৈরি করে তাদের কে আমরা নিয়েছি। এটা সরকার করতে পারে। আজ থেকে দশ বছর আগে যদি কোন সিদ্ধান্ত হয়ে থাকে সেটা দশ বছর পর বাস্তব অবস্থার উপর পরিবর্তন হবে না কে বলল? এবং এই যে বিএসি এর বিষয় নিয়ে তো আলোচনা করলাম আজ থেকে বিশ বছর আগে পার্লামেন্টারী প্রেক্টিস্ এবং অভিজ্ঞতা থেকে দেখা গেছে তার মধ্যে কিছু মোডিফিকেশান কিপিং দ্যা ডে টু ডে নিউ এক্সপেরিয়েন্স, ল ডিপার্টমেন্টের সাথে আমরা কনসাল্ট করেছি, ল ডিপার্টমেন্ট আমাদের এই রকম কোন কথা দেয়নি। সব দিক বিবেচনা করে আমরা এই মোডিফিকেশান করেছি।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী সুধন দাস।

**শ্রী সুধন দাস ঃ-** এডমিটেড্ কোয়েশ্চান নং - ৮৫

**শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) ঃ মিঃ স্পীকার** - স্যার, এডমিটেড্ কোয়েশ্চান নং ৮৫

**প্রশ্ন**

১) ইহা কি সত্য রাজ্যের কাজু বাদাম চাষীরা তাদের উৎপাদিত ফসলের ন্যায্য মূল্য পাচ্ছে না?

২) যদি সত্য হয়ে থাকে তবে তার কারণ কি?

৩) এই অবস্থার উন্নতির জন্য দপ্তর কি উদ্যোগ নিয়েছেন?

৪) রাজনগর ব্লক একটি কাজু প্রসেসিং সেন্টার করা হবে কি?

**উত্তর**

১) না, ইহা সত্য নহে।

২) প্রশ্ন উঠে না।

৩) প্রশ্ন উঠে না।

৪) বর্তমানে কোন পরিকল্পনা নাই।

**শ্রী সুধন দাস ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, সরকারের তরফ থেকে কাজু বাদামের ন্যূনতম মূল্য ঘোষণা করা আছে কি না এবং যদি থাকে তাহলে দপ্তরের তরফ থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) ঃ-** স্যার, কাজু বাদামের কোন সুনির্দিষ্ট মূল্য ঘোষণা নেই। কাজু বাদাম উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখেছি যে খরচ হয়, বিক্রির ক্ষেত্রে দেখা গেছে তার বেশী হের ফের হয় না, এবং ফলে কৃষকদের প্রকৃত দাম থেকে কম দামে বিক্রি করতে হয় তখন আমরা বেশী মূল্য দিয়ে বিক্রির জন্য টাইম টু টাইম ব্যবস্থা নিই।

**শ্রী সুধন দাস ঃ-** সাপ্লীমেন্টারী স্যার, এখানে যেহেতু ফসলের ন্যায্যমূল্য নির্ধারিত নেই। যার ফলে ফরিয়ারা তারা যখন যা খুশী দাম দিয়ে এই ফসল কেনার জন্য বাধ্য করে। এতে গ্রাহকরা যে ন্যায্য মূল্যটা পাওয়ার কথা সেটা পায় না। এখানে একটা ন্যূনতম মূল্য ঘোষণা থাকলে সুবিধা হয়। এখানে দেখা যায়, ন্যারামেক একটা পরিমাণ ক্রয় করে তাদের

সঙ্গে কৃষক বা অন্যান্যদের আলোচনার মাধ্যমে একটা মূল্য নির্ধারণ করা হয়। সেই মূল্যটা এখানকার বাজারে যে মূল্য, তার চেয়ে কম। সেই দিক থেকে চাষীরা ন্যায্যমূল্য পাওয়ার ক্ষেত্রে অসুবিধা হয়, এটা একটা দিক। দ্বিতীয়তঃ বরাবরই কাজুবাদাম চাষ যে বাড়ছে, তার মধ্যে রাজনগর এরিয়াতে সব চেয়ে বেশী হচ্ছে এবং দপ্তর থেকেও এই ব্লক এরিয়াতে কাজুবাদাম জোন হিসাবে চিহ্নিত করে কাজু বাদাম বাড়ানোর জন্য উদ্যোগ নিয়েছে এতে কৃষকরাও উৎসাহিত হচ্ছেন এবং সেখানে কাজুবাদাম চাষ করছে। কিন্তু এটা সমস্যা হয়ে যাচ্ছে তার বিক্রির প্রশ্নে, সেই বিষয়টা বিবেচনায় রেখে রাজনগর এরিয়ার যে অন্ততঃ ৬ হাজার কৃষক হবে, এই ব্লক এরিয়াতে। ঐ এরিয়াতেই সবচেয়ে বেশী হয়। সাউথ ত্রিপুরা বা অন্যান্য জায়গাতে ও আছে। কিন্তু ঐ এরিয়াকে বেইস করে একটা প্রসেসিং সেন্টার হলে এতে অনেক বেশী কাজুবাদাম ফসলের প্রসেসিং করা যাবে। এবং কৃষকরা আরও বেশি ভাল মূল্য পাবে। এই ব্যাপারে দপ্তর থেকে নির্দিষ্ট কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছে কিনা ?

**শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) ঃ-** স্যার, আমি আগেই বলেছি ন্যায্যমূল্যটা। ন্যায্যমূল্যের দামটা আমরা এই ভাবে বুঝি, ১ কেজি কাজু বাদাম উৎপাদন করতে যা খরচ হয়, তার চেয়ে যদি কম দরে কৃষকরা বিক্রি করে, তখনই প্রশ্ন আসে ন্যায্যমূল্য এবং এখানে আমরা দেখছি যে ১ কেজি কাজু বাদাম উৎপাদন করতে খরচ হচ্ছে ৮ টাকা, বাজারে বিক্রি হচ্ছে ২০ থেকে ২১ টাকা। এবং আমরা দেখেছি প্রতি বছরের প্রথম দিকে এই ন্যারামেক সংস্থা প্রথম দিকে কিনে না সাধারণতভাবে। ফলে তখনই প্রোডাকশন কস্ট থাকে এবং বাজার প্রায় সেইম থাকে ৮ টাকা বা ৯ টাকা। এইভাবে তারা প্রাইভেট কিনে নেয়, তখনই প্রশ্ন আসে। কিন্তু মুহূর্তের মধ্যে আমাদের সরকার উদ্যোগ নিয়ে ন্যারামেক কে বলে এই কাজু বাদাম কেনার জন্য, এবং তারা এটা কিনে। আমি এখানে একটা হিসাব দিচ্ছি, ২০০১ এবং ২০০২ইং সালে ন্যারামেক মোট ৫৭ হাজার ৮৭ কেজি কাজুবাদাম কৃষকদের কাছ থেকে ক্রয় করেছে। ২০০২ এবং ২০০৩ইং সালে এই ১৭/৬/২০০২ইং পর্যন্ত ৯৭ হাজার ৯৪৬.৫ কেজি কাজু বাদাম ক্রয় করেছে ন্যারামেক। এবং দমটা হচ্ছে ২০০১ এবং ২০০২ইং সালে ১ কেজি কাজুবাদাম-এর দাম হল ১৯ টাকা ৫০ পয়সা। ২০০২-২০০৩ইং সালে প্রতি কেজির দাম হল ২১ টাকা। কাজেই এই ক্ষেত্রে ন্যায্যমূল্য আগে থেকে নির্দিষ্ট করে বলে দেওয়া, এমন অবস্থা এখনও হয়নি। এবং আমি এতে বলেছি , টাইম টু টাইম কৃষকরা যাতে তার উৎপাদন কস্ট থেকে কম দামে যাতে বিক্রি না করতে হয়। কৃষকরা যাতে বেশি দামে বিক্রি করতে পারে তার জন্য আমরা টাইম টু টাইম উদ্যোগ নিয়েছি।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা।

**শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) ঃ-** স্যার, আমার আর একটা প্রশ্ন আছে, প্রসেসিং সেন্টারের ব্যাপারে। প্রসেসিং সেন্টার তো এখানে ন্যারামেকের একটা ইউনিট আছে এর আগেও আমি হাউসে বলেছিলাম এবং এই রকম আর একটা উন্নত ধরনের ন্যারামেক করার জন্য কোন উদ্যোগ নিতে পারি কিনা। আমরা একটা প্রাইভেট পার্টির সঙ্গে কথা বলেছি কিন্তু তারা খুব একটা উৎসাই দেখাননি। আসতে চাননি তবে তারা কথাবার্তা বলেছে, এখনও একটা সুযোগ আছে আমরা বলেছি, এখনও যদি কোন প্রাইভেট পার্টি আসে এখানে আমাদের টেকনোলজি মিশন থেকে সেখানে কিছু তাদেরকে সাহায্য দিয়ে এই ন্যারামেক প্রসেসিং সেন্টার করে দেওয়া যেতে পারে। যদি এই রকম থাকে তাহলে নিশ্চয়ই আপনারা যোগাযোগ করলে পরে আমরা সেই ভাবে আমাদের দপ্তর থেকে উদ্যোগ নিয়ে এই কাজগুলি আমরা করতে পারি।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড স্টার্ট কোয়েশ্চান নং -২০৩ ।
**শ্রী জীতেন্দ্র চৌধুরি (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার সার, এড্‌মিটেড্ স্টার্ট কোয়েশ্চান নং- ২০৩ ।

**প্রশ্ন ঃ**

১) মোহনপুর, জিরানীয়া, বগাফা, সালেমা, মাতাবাড়ি আর ডি ব্লক অন্তর্গত এডিসি এলাকা পৃথক করে নতুন ব্লক

গঠনের পরিকল্পনা আছে কি?

২) থাকিলে কবে?

৩) না থাকিলে কারণ?

**উত্তর ঃ**

১) এই মুহূর্তে এরকম কোন পরিকল্পনা নাই।

২) প্রশ্ন উঠে না।

৩) বিগত ৮ (আট) বছর সময়ের মধ্যে রাজ্যে ব্লকের সংখ্যা প্রায় দ্বিগুণ হয়েছে। নতুন ব্লকগুলিকে স্বয়ং সম্পূর্ণ করে তোলার কাজ এখনও বাকি রয়েছে। তাছাড়া বর্তমান ব্লকগুলির গঠন আপাতত কাজের কোন অসুবিধা হচ্ছে না। তাই এই মুহূর্তে নতুন কোন ব্লক সৃষ্টি করার কথা ভাবা হচ্ছে না।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, জিরানীয়া এটা একটা বিশাল ব্লক। এখানে এডিসি এলাকায় কতগুলি গাঁওসভার অন্তর্গত এবং আলাদাভাবে ব্লক না থাকার কারণে তার পক্ষে বিশেষ করে হাওড়া নদীর দক্ষিণ পাড়ে যেগুলি আছে সেগুলিতে যোগাযোগ করা অসুবিধা হয়। এইভাবে প্রত্যেক ব্লকে দেখা গেছে যে, মোহনপুর ব্লকেও কিছু রয়েগেছে। যদিও সেখানে একটা হয়েছে। ব্লক বেশি করার একমাত্র অর্থ হচ্ছে জনগণের কাছে অধিক প্রশাসনের সুযোগ সুবিধা পৌঁছে দেওয়া। অরুণাচল প্রদেশে ৫ হাজার প্রপোলেশানের জন্য একটা ব্লক হয়। এটা ইন্যাক্সসেসিবল এরিয়া। ত্রিপুরাতেও যে ইন্ এক্সসেসিবল এরিয়া রয়েছে সেখানে আরো ব্লকের সংখ্যা বৃদ্ধি করলে তারা প্রশাসনিক সুবিধা আরো বেশি পেতে পারে। এই চিন্তা ভাবনা মাননীয় মন্ত্রীর আছে কি না?

**শ্রী জীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) ঃ**- স্যার, যেটা বলেছি গত ৮ বছর সময়ের মধ্যে নতুন করে প্রায় ডাবল ব্লক হয়েছে। মাননীয় সদস্য যে কথাটা বলেছেন সেই উদ্দেশ্যেই আমরা যে ব্লক সৃষ্টি করেছি সবগুলি এই রকম দুর্গম এলাকাগুলিতে। মোহনপুর ব্লক থেকে ভেঙ্গে হেজামারা ব্লক করা হয়েছে এবং এই বছরেই আমরা কল্যাণপুর এবং মুঙ্গিয়াকামী ব্লক এবং তার আগে তুলাশিকড়, পদ্মবিল, করবুক এইগুলি মাননীয় সদস্যও জানেন। কাজেই মোহনপুর এখনও বড় ব্লক ঠিকই আছে। সেখানকার বিভিন্ন গণসংগঠনের কাছ থেকেও দাবি পাওয়া গেছে এবং জনপ্রতিনিধিরাও দাবি তুলেছেন। কিন্তু আমরা যেহেতু অনেকগুলি ব্লক করেছি তার ইনফারস্ট্রাকচার সবটা আমরা এখনও করে উঠতে পারি নি। নতুন ব্লক করলেইতো হবে না আস্তে আস্তে এটাকে স্বয়ং করতে হবে। এই জন্যই বলছি যে, এটা প্রয়োজন থাকলেও আপাতত এই মুহূর্তে আমাদের এই পরিকল্পনা নেই। নতুন একটা ব্লক করে নিশ্চয়ই আগামীদিনে সেখানকার যে এলাকাটা ইন্‌ক্সেসেসিবল তার অসুবিধার জন্য যাতে আরো ছোট করে ব্লকটা করা যায় এটা চিন্তা করে দেখা হবে।

**শ্রী রতনলাল নাথ ঃ**- স্যার, মাননীয় সদস্য শ্যামাচরণ বাবু যে প্রশ্নটা তুলেছেন এতে দেখা গেছে গত ১৬-৭-২০০২ বলেছেন মোহনপুরে ব্লকের আন্ডারের ভগবান চৌধুরী, গামছা কোবরা, বোধজং নগর, উত্তরা বোধজং নগর, উত্তর দেবেন্দ্র নগর রাজঘাট, অভিচরণ এবং বামুটিয়া বিধানসভার সিপাইপাড়া, শম্ভুরাম, মান্দাই পাড়া বিধানসভায় রামচন্দ্র নগর, ওয়াকিনগর, শিবনগর, দক্ষিণ রামচন্দ্রনগর নোয়াবাদী লক্ষ্মীপুর এই ১৬টা গাঁওসভাকে নিয়ে একটা পৃথক ব্লক তৈরি করার মাননীয় মন্ত্রীর কাছে আমি বলেছিলাম সঙ্গে একটা চিঠিও পাঠিয়েছিলাম। কারণটা হল সম্প্রতি এই ৫টা গাঁওসভাকে ভেঙ্গে ১৬টা গাঁওসভা করা হয়েছে। যাইহোক, সবগুলি গাঁওসভাতে পঞ্চায়েত সেক্রেটারি নেই। দেখা যায় যে, এই দুর্গম অঞ্চলগুলিতে কোন রকম যোগাযোগ ব্যবস্থা নেই। লেফুঙ্গা ও গামছা কোবরা এইসব জায়গায় গাড়ি চলাচল ঠিক মত চলে না। মোহনপুর হাসপাতালে রোগী নিয়ে আসতে হলে রোগী কাঁধে করে নিয়ে আসতে হয়। ওই অঞ্চলটা নিয়ে ব্লক করলে সেখানে সুবিধা হবে। ব্লক হেড কোয়ার্টার স্বাস্থ্য পরিষেবা নেই। এই ক্ষেত্রেও ওই এলাকার লোকেরা আমার কাছে এসেছিল আমিও একরডিংলি চিঠিও দিয়েছিলাম। সুতরাং এই চিঠির ব্যাপার নিয়ে কেবিনেট পর্যায়ে মিটিং বা ব্লক পর্যায়ে করার জন্য কোন উদ্যোগ নিয়েছেন কিনা; না থাকলে ব্যাপারটা বিবেচনা করে দেখা হবে

কিনা? হেজামারা সাব ব্লক করায় ওই এলাকায় কিছুটা উপকার হয়েছে। যদিও এই এলাকাটা বেকওয়ার্ড এলাকা, ট্রাইবেল এলাকা। কাজেই ওই এলাকার কথা বিশেষ গুরুত্ব দিয়ে দেখা হবে কিনা এই ব্যাপার নিয়ে মাননীয় মন্ত্রী জানাবেন কিনা?

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ**- স্যার, স্পিরিটটার সম্পর্কে আমরা একমত। কিন্তু প্রশ্ন হল, একটা ব্লক সৃষ্টি করলে হবে না এগুলিকে চালাতে হবে। আমরা অনেক ব্লক করেছি সবগুলি স্বয়ংসম্পূর্ণ হয়নি। কাজেই করে দিলেই হবেনা। নিশ্চয় আগামী দিনে এ নিয়ে ভাবা হবে। শুধু মোহনপুর ব্লক কেন, অন্যান্য ব্লকগুলিতেও এই রকম উদ্যোগের জন্য আমরা প্রস্তুতি এবং গুরুত্ব সহকারে দেখা হবে। কাজেই সেখানকার বিভিন্ন সংগঠন তারাও দাবি তুলেছে। কাজেই আমরা আমাদের অন্যান্য যে সমস্ত ব্লকগুলি করছি তা সবটাই স্বয়ং সম্পূর্ণ করার দরকার এই ক্ষেত্রে আমরা অগ্রাধিকার দিয়েছি।

**শ্রী রতনলাল নাথ ঃ**- হেজামারা ব্লক নতুন ব্লক তৈরি করা হয়েছে।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ**- মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে ব্লক এলাকার কথা বলেছেন তার সম্পর্কে আমার অভিজ্ঞতা আছে। আমাদের যাওয়ার সুযোগ আছে, ওই অঞ্চলের গাড়ি চলাচলের ব্যবস্থা আছে। ব্লকের কাছে একটা বড় স্কুল আছে। এখানে ডাক্তার বাবুরা যাতায়াত করতেন এবং এখানকার মানুষ কৃষি সামগ্রীর উপর নির্ভরশীলতা, তাদের প্রতি ব্লক তৈরি করা হয়েছে বিবেচনা করে। আগরতলার ব্যবসায়ীরা তেলিয়ামুড়া, বিশ্রামগঞ্জের মত মোহনপুর বাজার দিয়ে হেজামারা বাজার তরিতরকারি সংগ্রহ করে আনেন। আজকে কেন বন্ধ হল হেজামারা বাজার। কিছুদিন আগে আমাদের স্বাস্থ্য কর্মীরা গেলেন তাদেরকে অপহরণ করে নিয়ে যাওয়া হল।

**শ্রী রতনলাল নাথ ঃ**- সেখানে সিকিউরিটি ছাড়া কি করে যায়? অপহরণ হয়েছে অনেকবার সেখানে।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ**- এ্যাকজেক্টলি আপনার প্রশ্ন শুনে আমি বলছি রি-এ্যাক না করলে রং ডাইরেকশনে চলে যাবে। টাকারজলা, জম্পুইজলায় ব্লক আছে, টাকার সংকুলানের জন্য করা যাচ্ছে না। ওখানে সব কাজ করা যাবে না। করবুক ব্লক আমরা করেছি আপনারা জানেন। সি আর পি এফ দিয়ে তারপরেও অফিসার বন্ধুরা সেখানে যাননা, যেতে সাহস পাচ্ছে না। মন্ত্রীর কারণে না। আমার অনুরোধ থাকবে ১৮ টাকে ৪০শে ধরে করছি। মাননীয় সদস্য শ্যামাবাবু যেগুলি বলছেন এই জায়গাগুলি আমরাই নজর দেবার ব্যবস্থা করছি। এই বিষয়ে কোন সন্দেহ নেই। শুধু এই এলাকাগুলিকে নেওয়ার চেষ্টা করছি সব জায়গায় মহকুমায় নিয়ে যাওয়া যায় না বলে আমরা সেই জায়গায়গুলিকে ডি.সি অফিস করছি। আপনারা নিশ্চয় লক্ষ্য করছেন, এই রকম ১৩-১৪টি ডি.সি অফিস মহকুমায় মেজিস্ট্রেট ক্ষমতা বিভক্ত করে তাদের হাতে দিয়েছি সাধারণ মানুষ যেন শহরে সার্টিফিকেটের জন্য আসতে না হয় টু টেক দিএডমিনিস্ট্রেশন টু দি কমন মার্চেস টু দি গ্রাস লেভেল। তারপর এই গুলি করে আমাদের অফিসার বন্ধুরা মানুষের কাছে গিয়ে পৌঁছবেন কি না এইগুলি মনে করার কোন কারণ নেই। এলাকার কথা বললে অত্যন্ত দুঃখজনক, আজকে গাড়ি মোহনপুরে আসতে পারেনা। এরা মান্দাইয়ের ভিতর দিয়ে আসা যাওয়া করে, রতনপুর ভিতর দিয়েও আসে। এই ঘটনাগুলির পেছনে বড়মুড়া ফুট হিল্‌স দিয়ে যে কারণটা এই কারণটা কিছু কিছু আমাদের দৃষ্টিতে থাকার উচিত। আমি বলব এই যে, ১০টা এলাকা আগামীদিনে আর বাড়বেনা যা আপনি বলছেন। এই যে বামুটিয়া বিধানসভা, মোহনপুর বিধানসভা কেন্দ্র, সিমনা বিধানসভা কেন্দ্রে নির্বাচিত হয়েছেন এই তিনটা বিধানসভা নিয়ে। এই ৪টা বিধানসভা নিয়ে একটা এলাকা করা যায় কিনা এই ব্যাপারটা আমাদের মাথায় দিন। ৪র্থ বামফ্রন্ট সরকার আসার পর এই জিনিসটা কিন্তু আমরা দেখেছি যেটা মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন চট করে ডিসেন্ট্রালাইজ করলে পরে আমরা যদি স্ট্রাকচারটা ডেভেলাপমেন্ট করতে না পারি তাহলে অসুবিধা হবে। হেজামারায় যেটা করেছি সেখানে সমস্যা এখনও আছে। বাড়িটা এখনও আমরা করতে পারি নি। পাশে আসাম রাইফেলস থাকাতে আমাদের একটু সুবিধা হয়েছে।

অফিসাররা উদ্যোগ নেওয়ার চেষ্টা করছেন। কিন্তু ভেতরে ঢুকতে পারছি না। ১-২ জন কনডারকে অপহরণ করে নিয়ে চলে গেল। এটা যেহেতু আপনার বিধানসভা কেন্দ্রের পার্শ্ববর্তী এলাকা। সুতরাং আপনার বেশি জানার কথা। সেই দিক থেকে বলব এই সুযোগটা আরও ভাল ভাবে কতটা মানুষের কাছে পৌঁছানো যায় এটা যারা বাধা দিচ্ছেন তাদের বিরুদ্ধে আমাদের সোচ্চার হতে হবে।

**শ্রী রতনলাল নাথ ঃ**- মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করব যে সমস্ত গাঁও সভাগুলি নতুন করা হয়েছে সেগুলিতে পঞ্চায়েত সেক্রেটারি নেই। এই রকম ১৬টা গাঁওসভাতে পঞ্চায়েত সেক্রেটারি নেই সেগুলিতে যেন পঞ্চায়েত সেক্রেটারি দেওয়া হয়। বর্তমানে একজন পঞ্চায়েত সেক্রেটারি দুটো করে চালাচ্ছে। এতে অসুবিধা হচ্ছে।

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাইমাভ্যালী) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, স্বশাসিত জেলা পরিষদ এলাকায় যে সমস্ত ব্লক আছে এগুলি স্বশাসিত জেলা পরিষদকে অর্পণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রী জীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী )ঃ- এই মুহূর্তে এ রকম পরিকল্পনা রাজ্য সরকারের নেই।

**মিঃ স্পীকার ঃ**- প্রশ্নোত্তর পর্ব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি সেগুলোর উত্তরপত্রগুলি এবং তারকাচিহ্নবিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

ANNEXURES A & B

## OBITUARY REFERENCES

মি ঃ স্পীকার ঃ- সভার পরবর্তী কার্যসূচী হলো ঃ-স্মৃতিচারণ পর্ব।

মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের কার্যসূচীতে তিনটি স্মৃতি চারণের বিষয়ে উল্লেখ রয়েছে। আমি পর্যায়ক্রমে স্মৃতি চারণগুলি পাঠ করব এবং পাঠের শেষে মাননীয় সদস্য মহোদয়গণকে অনুরোধ করব ২ (দু) মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত ব্যক্তিদের স্মৃতির প্রতি শ্রদ্ধার্ঘ্য জানাতে।

আমি অতীব দুঃখের সহিত এই সভাকে জানাচ্ছি যে, গত ৮ই জুলাই সোমবার, ২০০২ ইং তারিখ বিকাল সাড়ে পাঁচ ঘটিকায় ত্রিপুরার প্রাক্তন উপমন্ত্রী হংসধ্বজ দেওয়ান জি.বি. হাসপাতালে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৫ বৎসর। বার্ধক্যজনিত রোগের কারণে দীর্ঘদিন যাবৎ তিনি শয্যাশায়ী ছিলেন।

প্রয়াত হংসধ্বজ দেওয়ানের বাড়ি উত্তর ত্রিপুরা জেলার পেঁচারথল এলাকায়। প্রয়াত দেওয়ান একজন অকৃতদায় ও নিষ্ঠাবান ব্যক্তি হিসাবে পরিচিত ছিলেন। তিনি ত্রিপুরার প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রয়াত সুখময় সেনগুপ্তের মন্ত্রিসভায় উপমন্ত্রী হিসেবে দক্ষতার সহিত নিজ দায়িত্ব পালন করেছিলেন।

এই বিশিষ্ট ব্যক্তির মৃত্যুতে ত্রিপুরা বিধানসভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর শোকসন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্য। সদস্যাগণকে ২ (দু) মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে অনুরোধ করছি। (মাননীয় সদস্য ও সদস্যাগণ ২ মিনিট নীরবে দাঁড়িয়ে শ্রদ্ধা জ্ঞাপন করেন)।

**মিঃ স্পীকার ঃ**- আমি অতীব দুঃখের সহিত এই সভাকে জানাচ্ছি যে, গত ১২ই জুলাই, শুক্রবার, ২০০২ ইং তারিখ সকালে ত্রিপুরা বিধানসভার প্রাক্তন উপাধ্যক্ষ উষারঞ্জন সেন জি.বি. হাসপাতালে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮০ বৎসর। প্রয়াত উষারঞ্জন সেনের বাড়ি দক্ষিণ ত্রিপুরা জেলার উদয়পুরে। দীর্ঘ ৫০ বৎসর যাবৎ তিনি উদয়পুর কোর্টে উকালতি করেছেন। ১৯৭২ সালে রাধাকিশোরপুর বিধানসভা কেন্দ্র থেকে জয়লাভ করে তিনি বিধানসভার সদস্য নির্বাচিত হন এবং ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ত্রিপুরা বিধানসভার উপাধ্যক্ষ থাকাকালীন দক্ষতার সহিত তাঁর দায়িত্ব পালন করেছেন। প্রয়াত সেনের মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর

শোকসন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্য এবং মাননীয় সদস্যাগণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে প্রয়াত নেতার প্রতি শ্রদ্ধা জানাতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্য এবং মাননীয় সদস্যাগণ ২ (দুই) মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করেন)।

**মিঃ স্পীকার ঃ-** গভীর দুঃখের সঙ্গে সভাকে জানাচ্ছি যে, গত ২৭শে জুলাই, শনিবার ২০০২ ইং তারিখ সকাল ৮-৪৫ মিনিটে ভারতের বিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী, রাজনীতিবিদ এবং উপরাষ্ট্রপতি কৃষ্ণকান্ত নয়াদিল্লির অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স-এ শেষনিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৭৫ বছর। তিনি বৃদ্ধ মা, স্ত্রী, দুই পুত্র এবং এক কন্যা রেখে গেছেন।

১৯২৭ সালের ২৮-এ ফেব্রুয়ারি অবিভক্ত ভারতের পাঞ্জাব প্রদেশের অমৃতসর জেলার কোট মহম্মদ খান গ্রামে কৃষ্ণকান্ত জন্ম গ্রহণ করেন। ছাত্রাবস্থাতেই তিনি স্বাধীনতা আন্দোলনে জড়িয়ে পড়েন। মাত্র ১৫ বৎসর বয়সে তিনি "ভারত ছাড়" আন্দোলনে যোগদান করেন এবং সেই বয়সেই কারাদণ্ড ভোগ করেন। বারানসীর হিন্দু বিশ্ববিদ্যালয় থেকে এম. এস. সি. ডিগ্রী পেয়ে বিজ্ঞানী হিসাবে প্রথমে কর্মজীবন শুরু করলেও পরে তিনি সক্রিয়ভাবে রাজনীতিতে আসেন এবং কংগ্রেস দলে যোগ দেন।

১৯৬৬ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত প্রয়াত কৃষ্ণকান্ত রাজ্যসভার সদস্য ছিলেন। ১৯৮০ সালে তিনি লোকসভার সদস্য নির্বাচিত হন, ১৯৭৬ সালে গঠিত " পিপলস্ ইউনিয়ন অব সিভিল লিবার্টিজ অ্যান্ড ডেমোক্র্যাটিক রাইট"- এর তিনি ছিলেন প্রতিষ্ঠাতা সাধারণ সম্পাদক। ১৯২১ সালে মহাত্মা গান্ধী প্রতিষ্ঠিত " সার্ভেন্টস্ অব্ পিপলস্ সোসাইটি" তিনি ছিলেন সদস্য এবং পরে ঐ সংগঠনের সভাপতি নির্বাচিত হন। জয় প্রকাশ নারায়ণ প্রতিষ্ঠিত "গান্ধীয়ান ইনস্টিটিউট অব্ স্টাডিজ"-এর আজীবন সদস্য ছিলেন প্রয়াত কৃষ্ণকান্ত। তিনি " সায়েন্স ইন্ পার্লামেন্ট" পত্রিকার সম্পাদক হয়েছিলেন। প্রয়াত কৃষ্ণকান্ত ১৯৮৯ সালে অন্ধ্রপ্রদেশের রাজ্যের রাজ্যপালের দায়িত্ব গ্রহণ করেন এবং ঐ পদে তিনি সাত বছর ছিলেন। ১৯৯৭ সালে ২১শে আগস্ট তিনি ভারতের উপরাষ্ট্রপতি নিযুক্ত হন। উপরাষ্ট্রপতি পদের মেয়াদ শেষ হওয়ার ২৪ দিন পূর্বেই তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন।

তাঁর মৃত্যুতে ভারতবর্ষ এক সুসন্তানকে হারাল এবং দেশবাসী হারাল তাঁদের প্রিয় একজন নেতাকে।

কৃষ্ণকান্তের মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর শোক সন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি সমবেদনা জানাচ্ছে।

আমি মাননীয় সদস্য এবং মাননীয়া সদস্যাগণকে ২ (দুই) মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্য এবং মাননীয় সদস্যাগণ ২ (দুই) মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত উপরাষ্ট্রপতির স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করেন)।

## CONDOLENCE MOTION

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের কার্যসূচীতে একটি শোক প্রস্তাবের বিষয়ে উল্লেখ রয়েছে। এখন আমি শোক প্রস্তাবটি পাঠ করছি এবং পাঠের শেষে মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করব ২ (দুই) মিনিট নীরবে দাঁড়িয়ে নিহতদের স্মৃতির প্রতি শ্রদ্ধার্ঘ্য নিবেদন করার জন্য।

মাননীয় সদস্য মহোদয়গণ,গত ২০শে আগস্ট, মঙ্গলবার, ২০০২ ইং তারিখ সকাল অনুমান আট ঘটিকায় টাকারজলা থানাধীন অমরেন্দ্রনগরস্থিত টি, এস, আর, ক্যাম্পের জওয়ানরা তাদের দুইজন অসুস্থ সহকর্মীকে নিয়ে গাড়িতে করে বিশ্রামগঞ্জ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসার উদ্দেশ্যে রওনা হন। অসুস্থ দুইজন সহ মোট পাঁচিশজন জওয়ান গাড়িতে ছিলেন। পথে হীরাপুর গ্রামের কাছে তাদের গাড়িটি এসে পৌছলে জওয়ানরা সন্ত্রাসবাদী বৈরীদের আক্রমণের মুখে পড়ে। বৈরীরা জওয়ানদের উপর গ্রেনেড ছোঁড়ে এবং এলোপাথারী গুলি চালাতে শুরু করে। এই হামলায় বৈরীদের

গুলিতে ঘটনাস্থলেই টি, এস, আর, সপ্তম ব্যাটেলিয়নের উনিশ (১৯) জন জওয়ানের মৃত্যু হয় এবং জিবি হাসপাতালে আরও একজন আহত জওয়ানের মৃত্যু হয়। বাকি পাঁচজন জওয়ান গুরুতর আহত অবস্থায় হাসপাতালে চিকিৎসাধীন রয়েছেন।

ত্রিপুরা বিধানসভা উক্ত হামলার ঘটনা এবং অনুরূপ অন্যান্য ঘটনায় বৈরী কর্তৃক নিহত হয়েছেন তাদের জন্য গভীরভাবে মর্মাহত। নিহত জওয়ানদের শোকসন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি সমবেদনা প্রকাশ করছে এবং হাসপাতালে চিকিৎসাধীন আহতদের আরোগ্য কামনা করছে।

এখন আমি মাননীয় সদস্য-সদস্যাগণকে দু'মিনিট নীরবে দাঁড়িয়ে নিহত জওয়ানদের স্মৃতির প্রতি শ্রদ্ধার্ঘ্য নিবেদন করতে অনুরোধ করছি।

**শ্রী কাশীরাম রিয়াং (মাতাবাড়ী) ঃ-** স্যার, হংসধ্বজ দেওয়ান অকৃতদার ছিলেন না। উনার শোক প্রস্তাবে লেখা হয়েছে উনি অকৃতদার ছিলেন।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** উনার দুই স্ত্রী বর্তমান এবং ছেলেমেয়েও আছেন।

**মি ঃ স্পীকার ঃ-** আচ্ছা, ঠিক আছে এটা ঠিক করে দেওয়া হবে।

## ANNOUNCEMENT MADE BY THE CHAIR

**মিঃ স্পীকার ঃ** - মাননীয় সদস্যদের এই সভা মুলতুবীর আগে একটি ইন্‌ফর্‌মেশন্ দিচ্ছি। মাননীয় সদস্য মহোদয়গণ, আমি মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথ মহোদয়ের নিকট থেকে "সর্ট ডিসকাশর্ন অন্ মেটারস্ অব্ আর্জেন্ট পাবলিক্ ইম্‌পর্টেন্স"-এর উপর দুটি নোটিশ পেয়েছি এবং জনজীবনের গুরুত্বের পরিপ্রেক্ষিতে সেগুলির অনুমোদন দিয়েছি। নোটিশ দুটির বিষয়বস্তু হলো ঃ-

(১) " ত্রিপুরা সরকারের কর্মচারী- পেন্সনার্সদের অর্থনৈতিক সমস্যা দূরীকরণে শীঘ্রই বকেয়া ১৭ শতাংশ মহার্ঘ ভাতা সহ অন্যান্য আর্থিক সুবিধাগুলি প্রদান করা সম্পর্কে।"

(২) " ত্রিপুরা রাজ্যের ওবিসি সম্প্রদায়ভুক্ত জনগণের স্বার্থে সরকারী চাকুরী, শিক্ষা সহ বিভিন্ন ক্ষেত্রে সংরক্ষণ ব্যবস্থা চালু করা সম্পর্কে"।

উক্ত নোটিশগুলোর বিষয়বস্তুর উপর আগামী ২রা সেপ্টেম্বর, সোমবার, ২০০২ ইং তারিখে এই সভায় আলোচনা হবে।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** স্যার, আমার একটা সর্ট ডিসকাশন নোটিশ ছিল।

**মিঃ স্পীকার ঃ-**মনে হয় এই ব্যাপারে প্রশ্ন আছে তার জন্য এটা আসেনি। অবশ্য আপনার আর একটা দেখেছি, এটা হয়তো পরে আলোচনা হবে, এই ব্যাপারটা আমি আমার চেম্বারে গিয়ে দেখব, কেমন ?

**শ্রী রতনলাল নাথ ঃ-** স্যার, এটাতো সর্ট ডিস্‌কাশন নোটিশ, যেগুলি আগে আলোচনা হয়ে গেছে সেগুলি আসবে না। সুতরাং প্রশ্ন আছে এই গ্রাউণ্ডে এটা কি করে বাদ পড়ে ?

**মিঃ স্পীকার ঃ-** ঠিক আছে, আমি চেম্বারে গিয়ে দেখছি ব্যাপারটা কী, কেমন ?

**শ্রী রতনলাল নাথ ঃ-** আমারও আর একটা রয়েছে, স্যার।

**মিঃ স্পীকার ঃ-** ঠিক আছে, আমি চেম্বারে গিয়ে দেখব ব্যাপারটা কী ।

**শ্রী রতন লাল নাথ ঃ-** আচ্ছা।

**মিঃ স্পীকার ঃ-** এখন আমি বিজনেস অ্যাড্‌ভাইসারী কমিটির মাননীয় সদস্যদের অনুরোধ করছি আমার চেম্বারে আসার জন্য, এখন বিজনেস অ্যাড্‌ভাইসারী কমিটির মিটিং শুরু হবে। এই সভা বেলা ২ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

AFTER RECESS at. 2.00 p.m.

## REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE-Adopted

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য মহোদয়গণ,সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো-"বিজনেস্ এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও গ্রহণ করা"।

বর্তমান অধিবেশনের ২৯ শে আগস্ট বৃহস্পতিবার, ২০০২ ইং তারিখ হইতে ৩রা সেপ্টেম্বর, মঙ্গলবার,.২০০২ ইং তারিখ পর্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য " বিজনেস্ এ্যাডভাইজারী কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে সেই রিপোর্টটি এই সভায় পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্তমান অধিবেশনের ২৯ শে আগস্ট বৃহস্পতিবার, ২০০২ ইং তারিখ হইতে ৩রা সেপ্টেম্বর, মঙ্গলবার ২০০২ ইং তারিখ পর্যন্ত বিভিন্ন কার্যসূচী আলোচনার জন্য" বিজনেস্ এ্যাডভাইজারী কমিটি" যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছে তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ-** এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রীকাশীরাম রিয়াং ঃ-** মিঃ স্পীকার স্যার, আমার একটি অ্যামেন্ডমেন্ট মোশান আছে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে," বিজনেস্ অ্যাডভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি এখন আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো-

**শ্রীকাশীরাম রিয়াং ঃ-** স্যার, আমার অ্যামেন্ডমেন্ট মোশান হচ্ছে -**As per rule 236 (2) of the Rules of Procedure and Conduct of Business of Tripura Legislative Assembly. I would like to move an amend The Report of the Business Advisory Committee be referred back to the Committee for extension of the House till 6th September, "2002".** স্যার, আমরা প্রথম বেলায় আলোচনা করেছি যে, আগামী শুক্রবার পর্যন্ত যাতে অধিবেশন বাড়ানো হয়। যাতে প্রত্যেক দপ্তরের প্রশ্নগুলি নিয়ে আলোচনা করতে পারি, প্রশ্নগুলি যাতে হাউসে উঠে, যাতে প্রাইভেট মেম্বারস রেজিউলিশন আনা যায় তারজন্য আমরা শুক্রবার পর্যন্ত হাউস বাড়ানোর দাবি করছি। কাজেই আমাদের এই মোশানটা যাতে বিবেচনায় আসে তারজন্য আমি আপনার কাছে অনুরোধ রাখছি।

**মিঃ স্পীকার ঃ-** প্রশ্ন হচ্ছে এটা নিয়ে প্রথম বেলায় অনেক আলোচনা হয়েছে। তার পরে আমরা আবার বিজনেস্ অ্যাডভাইজারী কমিটি বসেছি। বসে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সবাই আলোচনা করেছেন মোটামুটি সবাই তারমধ্যে কেউ কেউ বলেছেন যে আরও বাড়ালে ভাল। তবে আমার ধারণা হয়েছে যে, সবাই প্রায় এটা বলেছে তবুও আমরা ৩ তারিখ পর্যন্ত বৃদ্ধি করেছি তবে আপনাদের মত ছিল না এবং তারপরে আমি আবার এড করেছি যে আপনাদের প্রয়োজন। যদিও সরকারের কোন বিজনেস্ নেই।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ-** প্লিজ, প্লিজ বসুন, এখানে সরকার- এর পক্ষ থেকে বার বার বলা হয়েছে যে সরকারের কোন বিজনেস্ নেই।

**শ্রী রতনলাল নাথ** ঃ- স্যার, আমরা বলছি যে শুক্রবার পর্যন্ত বাড়াতে হবে এবং আমরা বলেছি আপনারা সিদ্ধান্ত নিলে চলবে না শুক্রবার পর্যন্ত করতে হবে। আপনারা সিদ্ধান্ত সংখ্যাগরিষ্ঠের জোরে নিতে পারবেন কিন্তু সেটা আমরা মানব না। এখন কোন সদস্য যদি এখানে সংশোধনী আনে সেটা আগে আলোচনা হবে। এখানে প্রভিশন আছে, আপনি দেখুন স্যার, রুল মেনসন করা হয়েছে সেই রুল মোতাবেক আলোচনা চলুক তার পর অন্য ব্যাপার।

**মিঃ স্পীকার** ঃ- আমি মনে করি না এটা আলোচনার প্রয়োজন আছে। কিন্তু প্রভিশন ইজ দেয়ার যে আলোচনা করা যেতে পারে। এটা মাস্ট এইরকম না, মেনডাটরী এইরকম না। কাজেই ইট ইজ নট এ মাস্ট, মে বি। কাজেই আলোচনা হয়েছে তারপরে যদি বলেন ঠিক আছে আলোচনা করুন।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা)ঃ- মিঃ স্পীকার স্যার,এই আলোচনার জন্য না, এটা বিবেচনার জন্য। ৬ তারিখ পর্যন্ত বাড়ানো হউক।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার। স্যার, যে সময়ের জন্য আমরা লড়াই করছি সেই সময় কিন্তু আমরা এখানে নষ্টও করছি।

যাই হউক, আমাদের বিরোধী সদস্য বন্ধুদের আলোচনার যে আকুতি তার প্রতি সম্মান রেখে, যদিও আপনারা বিজনেস্ অ্যাডভাইজারী কমিটির মিটিং ডেকেছেন, আলোচনা হয়েছে। আমি বি.এ.সিকে অভিনন্দন জানাচ্ছি যে তারা তাদের আগের অবস্থান থেকে একটু সরে এসে একটু সময় বাড়িয়েছে। এখন দেখা যাচ্ছে আর একটা সংশোধনী এসেছে তাতে বলা হয়েছে ৬ তারিখ পর্যন্ত করার জন্য। আমার মনে হয় একটা জিনিস বুঝতে হবে যে বিজনেস তো থাকতে হবে, বিজনেস ছাড়াতো অধিবেশন্ চলতে পারে না। এই জায়গায় প্রতিনিধি সরকার -এ যে দল বা সরকার তাদের দিক থেকেও মূল বিজনেস -গুলো আসবে। তার অর্থ এই যে দলের কেন ভূমিকা নেই। সরকারের যে কোন বিজনেস থাকবে তাঁর উপর বিরোধী দলের বন্ধুরা অংশ গ্রহণ করবেন, দ্যাট মিন্স্ ইট ইজ দেয়ার বিজনেস্ অলসো। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা সরকারের পক্ষে বিপক্ষে আলোচনা করার পর সিদ্ধান্ত নিই। অব্ কোর্স বিজনেস মুভ করে সরকার পক্ষ। কাজেই এই জায়গায় দাঁড়িয়ে এই কথা বলার অর্থ হয় না। এটার মধ্যে আমার মনে হয় শক্তিশালী যুক্তি থাকে না যে বিরোধী দলের আলোচনার সুযোগ থাকছে না। বাজেট সেশান এক রকম বাজেট সেশান ছাড়া বাকি যে সেশান- গুলো তো বাজেট সেশান পর্যালোচনা করার সুযোগ থাকে না এটা ঘটনা। আর এখনে আমাদের -একটি সময়েরও ব্যাপার আছে। সবগুলো মিলিয়েই আলোচনার পর আরোও একদিন সময় বাড়ানো হয়েছে। আমি অভিনন্দন জানাচ্ছি, এখন আবার বলছেন, আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়কে বলব সময় আর নষ্ট না করে আমাদের বিরোধী দলের বন্ধুরা যদি মনে করেন যে আরো ভাল হয়, আমি জানিনা এখানে সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিনা ? আমি অনুরোধ করব আরেকদিন বাড়িয়ে দিন। এটা ০৪.০৯ ২০০২ ইং তারিখ পর্যন্ত বাড়িয়ে দিন। এর পর আমার মনে হয় আলোচনা চলতে পারে না। আমার বক্তব্য হলো এটাই। তারপরেও আপনি যদি মনে করেন হাউস চলবে তাহলে চলবে, আর যদি অন্য রকম সিদ্ধন্ত নেন তাহলে কিছু করার নেই।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আসলে মনে হয় বিরোধীরা দাবি করে, দয়া করে সময় এক্সটেনশান চাইছে।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী)ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলনেতা কদর্য্য করছেন শাসক দলের এই যে ব্রড এটিচিউটকে। আমি অনুরোধ করব কদর্য্য করবেন না।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- না,না আমরা কিন্তু এই কথা বলছি না।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী)ঃ- কদর্য্য করবে না, অত্যন্ত ব্রড এপ্রোচ নিয়ে এই প্রস্তাবের প্রতি সম্মান দেখিয়ে বলছি ঠিক আছে আরো দুই দিন বাড়ানো হলো, সময় নষ্ট করবে না।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- না, না লিডার অব্ দ্যা হাউস উনি বলছেন এটা ০৪.০৮.২০০২ ইং তারিখ করা হয়েছে, কিন্তু আমরা চাইছি ০৬.০৯.২০০২ ইং তারিখ অব্দি করুন। অনেক সমস্যা আছে। যে সমস্যাগুলো হাউসে আলোচনা করা যায়, মানুষকে জানতে হবে। কিন্তু বিজনেস নেই কথাটা কিন্তু এই রকম নয়। এখানে সদস্যদের সুযোগ দেওয়া হউক, এখানে অনেক কিছু আসবে, অনেক ব্যাপার আছে, শর্ট নোটশ-এর ব্যাপারও আছে।

**মিঃ স্পীকার ঃ**- শুনুন জওহর বাবু লিডার অব দ্যা হাউস এখানে যে কথাটা বলছেন তাতে কি আপনারা সহমত পোষণ করেন?

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- না, না স্যার।

**মিঃ স্পীকার ঃ**- ঠিক আছে। যদি না করেন তাহলে আমি ভোটে দিচ্ছি। এর পরতো আর কোন ব্যাপার হতে পারে না। শুনুন এরপরে যদি বাড়াতে হয় তাহলে আবার বি.এ.সি. বসতে হবে। কারণ এটা আবার বি.এ.সি. করে এটাকে ঠিক করতে হবে।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ্যামেন্ডমেন্ট যেটা এসেছে তাব প্রতি সম্মান দেখিয়ে আমি যেটা বলছি তাকে রি-এডজাস্ট করার জন্য আমি অনুরোধ করব, আপনি আধ ঘণ্টার জন্য হাউসকে মুলতবী করে বি.এ.সি. বসেন।

**মিঃ স্পীকার ঃ**- এখন এটা দরকার নেই। পরে বি.এ.সিতে বসব।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আই ডু এগ্রি।

**মিঃ স্পীকার ঃ**- জওহরবাবু আমার বক্তব্য হচ্ছে লিডার অব্ হাউস যে কথাটা বলছেন এটা আপনি সহমত পোষণ করেন কিনা?

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা)ঃ- না, না প্রশ্নই উঠে না।

**মিঃ স্পীকার ঃ**- তাহলে আমি ভোটে দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উৎথাপিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। "বিজনেস্ এডভাইজারি কমিটির সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত।"
(উক্ত প্রস্তাবটি সভা কর্তৃক ধ্বনি ভোটে গৃহিত হলো।)

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার ঃ**- এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ ১ (এক্য টি) নোটিশ মাননীয় সদস্যের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লিখিত বিষয়টি উৎথাপনের অনুমতি দিয়েছি এবং এই বিষয়ে যে সদস্য নোটিশ দিয়েছেন তার নাম উল্লেখ করিতেছি- মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস।
"১৮ই আগস্ট ২০০২ ইং দৈনিক সংবাদ পত্রিকায় প্রকাশিত "ফর্ম -১১ স্পটকোটেশান-এর রমরমা" তেলিয়ামুড়া পূর্ত সাব-ডিভিশান-এ তিন কোটি টাকার কেলেংকারি সংবাদ সম্পর্কে।"

## MATER RAISED BY THE MEMBER

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ**- মিঃ স্পীকার স্যার, এখানে যে এমেন্ডমেন্ট আনা হয়েছে সেটা তো আপনি ডিস এলাউ করেন নি। আপনি কি এটাকে গ্রহণ করেছেন?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এই ব্যাপারে মাননীয় স্পীকার দৃষ্টি আকর্ষণ করে ব্যাখ্যা দেওয়া হয়েছে এবং আমি সেখানে বলেছি যে একদিন সময় বাড়ানোর জন্য।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য কাজল দাস। আপনার আনীত রেফারেন্সের বিষয়বস্তু বলুন।

(গন্ডগোল)

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** এখানে হাফ এন আওয়ার ডিসকাশনে প্রত্যেক মেম্বারকে ৫ মিঃ করে সময় দেওয়া হউক। আমরা এই মোশানকে সমর্থন করেছি।

**মিঃ স্পীকার ঃ-** না, না এটা হয় না। এই ব্যাপার নিয়ে আলোচনা হয়ে গেছে। মাননীয় সদস্য কাজলবাবু বলুন।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** না,না, এই ব্যাপারে আর কোন আলোচনা নয়। এরপরেও লিডার অব দ্য হাউস এখানে বলেছেন যে আর একদিন বাড়িয়ে দেওয়ার জন্য। তারপরে আর কি আলোচনা থাকে। আর এক দিনের যে হাউস বাড়ল তার জন্য আর একদিন বিজনেস এডভাইজারী কমিটিকে বসতে হবে।

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, এটা আলোচনা হয়ে গেছে।

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা)ঃ-** না, এটা আলোচনা করা হয় নি।

(গন্ডগোল)

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী)ঃ-** মাননীয় সদস্য এটা ভুল করবেন, লিডার অব দ্যা হাউস বলেছেন যে ঠিক আছে। আমি এক দিন বাড়ানোর জন্য অনুরোধ করছি। এবং বিজনেস এ্যাডভাইজারি কমিটি মিটিং করে দেখা যেতে পারে এক দিনের প্রোগ্রাম কি হতে পারে। তখন মাননীয় স্পীকার বিরোধী দলের নেতাকে বলেছেন যে লিডার অব দ্য হাউস, যে প্রস্তাব রেখেছেন, এটা এক্সসেপ্ট করুন তিনি বলছেন না। হি রেসপন্ড হোয়াট হি ডিনাইড। এখন কি হবে বলুন।

(গন্ডগোল)

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি যে ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি সেটা হচ্ছে, অধিবেশনটা যদি আরও এক দিন বাড়ানো যেত তাহলে খুবই ভাল হত। এখনো কিন্তু বাড়ানো যায় যদি সেখানে মাননীয় লিডার অব দ্যা হাউস এবং আপনার কোন আপত্তি না থাকে।

(গন্ডগোল)

**শ্রী সমীর দেবসরকার ঃ-** লিডার অব দ্যা হাউস যখন বলছেন টাইমটা বাড়ানোর জন্য। তারপরও স্পীকারের সহমত চেয়েছেন। বিরোধী দলনেতা যখন মানছেন না তখন স্পীকারের কাছে ভোট চাওয়া ছাড়া আর কোন পথ ছিল না এই ভোটে হয়েছে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** মি স্পীকার স্যার, উই আর নট অপোজিং লিডার অব দ্যা হাউস। কিন্তু আমাদের কথা হচ্ছে আপনি সেলফ কন্ট্রোভারসি করে যাচ্ছেন। অ্যামেন্ডমেন্ট একসেপট করা রিজেক্ট করা এটা আপনার বিষয়। আপনি বললেন যে টা আলোচনা হতেই পারে। এর পরে বললেন যে না এটা ভোটে দিয়ে দিই। আলোচনা যখন হতেই পারে তাহলে ইট শোড বি ডিসকাসড্। দিস ইজ দ্যা থিং। উই আর নট অপোজিং দ্যা লিডার অব দ্যা হাউস। এটা তো ঠিকই আছে। কেন এটা ওল্টা পাল্টা করলেন ? এটা ত্রিশ মিনিট আলোচনা করার কোন ব্যাপার ছিল না।

**মি ঃ স্পীকার -** মাননীয় সদস্য শ্যামাচরণ বাবু শুনুন, আপনার লিডার অব দ্যা হাউস বলে দিয়েছে যে না এটা হবে না। শুনুন যখন কোন বিষয় উঠে রুলিং পার্টি, অপজিশন পার্টি আলোচনা করেই হয়। তখন আর কোন স্কোপ থাকে না। যখন মতামত দিয়ে দেওয়া হয় যে না আর এটা হচ্ছে না তখন এটা অটোম্যাটিক্যালি চেয়ার থেকে ডিসাইড করতে হবে।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ-** এছাড়া কোন পথ নেই। এটা নিয়ে বি.এ.সিতে আলোচনা হয়েছে। সেটা বি.এ.সিতে আলোচনার পর এটা হাউসে উত্থাপিত হয়েছে। তারপর লিডার অব দ্যা হাউস চিন্তা করে বলে দিয়েছে যে হবেনা-। দিস ইজ প্রোবলেম। হাউ দিস প্রোবলেম কালেকট দ্যা চেয়ার হোয়াট ইজ দ্যা ওয়ে দ্যা পার্ট অব দ্যা চেয়ার ? নো অলটারনেটিভ, আমি যা করেছি আমার মনে হয় ঠিকই করেছি।

**শ্রী রতনলাল নাথ ঃ-** স্যার, আপনার কাছে ২টি জিনিস আছে। একটা হচ্ছে বিজনেস এ্যাডভাইজারি- কমিটি আর একটা হচ্ছে এ্যামেন্ডমেন্ট।

**মিঃ স্পীকার ঃ-** এ্যামেন্ডমেন্ট তো চলে গেছে। এটা তো রাখছি না।

**(গন্ডগোল)**

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** মাননীয় স্পীকার স্যার, ...........

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য কাজল বাবু বলুন।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** স্যার, আপনি কোনটা ভোটে দিলেন ?

**মিঃ স্পীকার ঃ-** বিজনেস এ্যাডভাইসারি কমিটির রিপোর্টটা ভোটে দিয়েছি।

**শ্রী রতনলাল নাথ ঃ-** স্যার, এমেন্ডমেন্ট নিয়ে ডিসকাসন্ হবে তো ?

**মিঃ স্পীকার ঃ-** এ্যামেন্ডমেন্ট তো বন্ধ করে দিয়েছি। এমেন্ডমেন্ট তো গ্রহণ করছি না।

**(গন্ডগোল)**

**শ্রী রতনলাল নাথ ঃ-** তারপর স্যার, কারা বলবে পাঁচ মিনিট করে দিতে হবে।

**(গন্ডগোল)**

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** ছয় তারিখ পর্যন্ত বলেছি স্যার, আপনি এটাকে এক্সটেন্ট্ করুন।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী)ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয় ঠিকই আছে। উনি ছয় তারিখ পর্যন্ত বলেছেন তার মানে হচ্ছে লিডার অব দ্যা হাউস এর যে প্রস্তাব টা রাখলেন মাননীয় সদস্য আরেকটা এমেন্ডমেন্টের পরিপ্রেক্ষিতে তাৎক্ষণিক তুলে, সেটা আপনি যখন জিজ্ঞেস করলেন যে না এটা আমরা একমত না, লিডার অব দ্যা হাউসের যে প্রস্তাবটা উনি অপোজ করলেন। কাজেই এটা তো আর ভোটের প্রশ্ন থাকছে না। কাজেই আপনি যা বলেছেন আপনার কথাই।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** স্যার, নট অপোজিং অব্ দ্যা এক্সটেনশান্ অব্ দ্যা হাউস বাট হিজ্ স্পিরিট, লষ্ট টু স্টীল্ এক্সটেন্স আপ্ টু সিক্স।

**শ্রী রতনলাল নাথঃ-** আর এমেন্ডমেন্ট প্রত্যাহার করার মালিক মাত্র একজন। এমেন্ডমেন্ট প্রত্যাহার করে না নিলে কিভাবে হবে বলুন।

**মিঃ স্পীকার ঃ-** তাহলে এখন রেফারেন্স পিরিওড্।

**শ্রী মানিক সরকার (মন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়ের যে প্রস্তাব ভোটে দিয়েছেন সেটা তো আমরা পাশ করেছি। এখন প্রথম যেটা মাননীয় বিরোধী দলনেতা বিরোধিতা করলেন এবং

উনাদের আরলিয়ার পজিশন ঠিক করলেন ৬ তারিখ অব্দি এটা গৃহীত হয় নি। এটার উপর এখনও উনারা কথা বলছেন আমি মাঝখানে বলছিলাম মাননীয় কাশীরাম রিয়াং মহোদয়ের প্রস্তাবের পরিপ্রেক্ষিতে। দরকার হলে ঠিক আছে আর একদিন বাড়িয়ে দিন। এখন এটা বাড়ানো যাবে, না, যাবে না এটা তো সিদ্ধান্ত হলনা। আমি আপনাকে অনুরোধ করব এজ্ চেয়ারম্যান অব দি কমিটি বি.এ.সি। কালকে বন্ধ আছে। কালকে যে কোন সময়ে আপনি মিটিং ডাকতে পারেন কথা বলে দেখুন যদি কিছু এডজার্স্ট করার সুযোগ থাকে করতে পারেন আমাদের কোন আপত্তি নেই।

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** লিডার অব দি হাউস যেটা বললেন, সেটা আলোচনা হয় নি। এটা আজকে হবে না নেকস্ট দিন হবেএটার নতুন করে চাপটার খোলা হয় নি। সুতরাং একদিন বন্ধ হবে কি না হবে একদিন বাড়াতে হবে কি না এটার ব্যাপার আপনি প্রত্যাখান করেছেন। একবার তো বলেছেন যে বি.এ.সিতে আলোচনা হবে এই কথা আবার নতুন করে বলেছেন এখন লিডার অব দি হাউস। এটার কি হবে ?

**মিঃ স্পীকার ঃ-** বি.এ.সিতে বসে ফাইন্যাল করতে হবে।

**( গন্ডগোল)**

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, এখন তো পাশ হয়ে গেল। তারপরেও মাননীয় বিরোধী দলের মুখ রক্ষা করা যায় নি। নেতার মুখ রক্ষা করার জন্য লিডার অব দি হাউস প্রস্তাব রেখেছেন। আমার মনে হয় এটা বিরোধী দলের গ্রহণ করা উচিত।

**(গন্ডগোল)**

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** আগামীকাল চীফ মিনিস্টারের প্রচুর প্রোগ্রাম আছে। কালকে তো এটা সম্ভবই না। শনিবারে করা যেতে পারে।

**শ্রী মানিক সরকার (মন্ত্রী) ঃ-** আমি বি.এ.সির মেম্বার নই। এটা ডিসাইড্ করবে বি.এ.সির অনারেবল স্পীকার, চেয়ারম্যান অব দিস্ কমিটি।

**(গন্ডগোল)**

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, বিরোধী দল এই মোশানটাতে রাজি হবেন না। সুতরাং মোশানটা ভোটে দিয়ে দেওয়া দরকার। এটা একসেপ্ট হলে হল, না হলে নাই।

**মিঃ স্পীকার ঃ-** আপনারা বলছেন বি.এ.সি ডেকে এটা ঠিক করতে এই তো।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ-** কাজলবাবু বলুন।

**শ্রী কাজল চন্দ্র দাস ঃ-** এটা তো ফাইন্যাল হল না স্যার।

**শ্রী রতনলাল নাথ ঃ-** মাননীয় অর্থমন্ত্রী আপনি তো জানেন এটা আইন সভা। এখানে সিসটেম মেনে তো চলতে হবে। উনাকে বলতে হবে যে প্রত্যাহার করে নিয়েছে । তারপর ডিসকাস করবে।

**মি ঃ স্পীকার ঃ-** এই জন্যই তো বি.এ.সিতে বসব আমরা। এটা বি.এ.সিতে বসে ঠিক করতে হবে আর কোন প্রশ্ন নেই।

**শ্রী রতনলাল নাথ ঃ-** ১০ মিনিটের জন্য এডজার্ন করে বি.এ.সি এখনই করতে হবে।

**মি ঃ স্পীকার ঃ-** এখন না, এখন কেন, নেকস্ট ডে তে হবে।

**শ্রী রতনলাল নাথ ঃ-** কেন হলিডেতে হবে?

**মিঃ স্পীকার ঃ-** আমি শনিবারে করতে পারি, শনিবারতো হলিডে না, শনিবার ওয়ার্কিং ডে।

**(গন্ডগোল)**

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** বন্ধের দিন এটা ব্যাপার না। স্পীকার যে কোন দিন মিটিং ডাকতে পারেন। তিনি হলিডেতেও ডাকতে পারেন এটা নিয়ে প্রশ্ন ওঠে না। আপনি যে সব বিষয়ে চেলেঞ্জ করছেন এটা হল অ্যাসেম্বলীর যে আইন আছে ওটা তো এইভাবে চলে না। স্পীকার বি.এ.সি মিটিং ডেকেছেন লিডার অফ দি হাউস বলেছেন আর একদিন বাড়ানোর জন্য। সেটা বি.এ.সি ডেকে ঠিক করা হবে। আবার শ্যামাচরণ বাবু বলেছেন ৩০ তারিখে অসুবিধা আছে চীফ মিনিস্টার থাকবেন না। ক্ল্যারিফাই হল? বি.এ.সি বসার পরেই সময় কমানো বা বাড়ানোর ঠিক হবে।

**শ্রী রতন লাল নাথ ঃ-** ১০ মিনিটের জন্য হাউস এডর্জান করে দিলে সুবিধা হবে। তবে আজকে ৫টা সময় পর্যন্ত চলুক।

**মিঃ স্পীকারঃ-**ওর্য়াকিং ডে হলিডে মিলে শনিবারে অফিস চলবে এটার সময় ঠিক রেখেই সময় কাভার হয়ে যাবে।

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** বিজনেস এডভাইজারি কমিটিতে লিডার অব দি হাউস মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা বলেছেন উপস্থিত থাকবেন। ক্ল্যারিফাইড হল ৩০ তারিখ অসুবিধা আছে। কাজেই এখানে আপনি প্রশ্ন তুলতে পারেন।

**শ্রী রতনলাল নাথ ঃ-** দরকার হলে হাউস এডর্জার্ন করে আজকে বি.এ.সি মিটিং বসতে পারেন।

**মিঃ স্পীকার ঃ-** শনিবারই বিএসি মিটিং থাকবে তাতে কি আছে? কাজে ই ন্যূনতম সময় থাকা দরকার।

মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস। ডিসিশান পরে।

**মিঃ স্পীকার ঃ-** "গত ২৫ ~~১৮~~ই আগস্ট ২০০০ ইং দৈনিক সংবাদ পত্রিকায় ফ্রম ১১ কোটেশান এর তেলিয়ামুড়া পূর্ত দপ্তরের ৩ কোটি টাকা কেলেংকারী সংবাদ সম্পর্কে।" এটার নোটিশ এনেছেন শ্রী কাজল চন্দ্র দাস। মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করবো এই বিষয়ের উপর বক্তব্য রাখার জন্য। যদি আজ বিবৃতি দিতে না পারেন তারিখ সময় নিতে পারেন।

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** আগামী ৩ তারিখ এই বিষয়ে জানাব।

**মিঃ স্পীকার -** আরও একটি নোটিশ উত্থাপনের অনুমতি দিয়েছি নোটিশের বিষয়বস্তু হল না, এটা বাদ গেল।

**(গন্ডগোল)**

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** ডিসকাশন ছাড়া আপনি ভোটে দিয়েছেন।

**মিঃ স্পীকারঃ-** বিএসি আলোচনা হয়েছে এটা রেফার করেছে আমরা বলছি বিএসির উপর বসে আলোচনা করব।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** ইট হ্যাজ বিন রেফার টু দি কমিটি।

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী )ঃ-** ডিক্লারেশনের ভিত্তিতেই আবার বিএসি বসবে।

**মি ঃ স্পীকার ঃ-** ডিসিশান হয়েছে।

**শ্রী সমীর দেবসরকার ঃ-** লিডার অব দ্য হাউসের প্রপোজ্যালের উপর আলোচনা হয়েছে।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** হ্যাজনট বিন বেক টু দি কমিটি?

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** উনি যে প্রস্তাব এনেছেন তার উপর আলোচনা হয়েছে। এর ভিত্তিতেই একদিন বাড়ানো হয়েছে। আলোচনা হয়েছে।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** এ্যাজ পাররোল২৩৬ উনি বলেছেন, দ্যাট দ্য রিপোর্ট অব দ্য বি.এ.সি বি রেফারড ব্যাক টু দ্য কমিটি। তাহলে আপনি বি.এ.সির মিটিং ডেকেছেন মানেইতো রেফার হয়েছে।

**শ্রী সমীর দেবসরকারঃ-** না না, হাউসে এটা বাতিল হয়েছে। লীডার অব দ্য হাউস যে প্রস্তাব করেছেন তার উপর আলোচনা হয়েছে।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** হ্যাজ ইট বিন রেফারড ব্যাক টু দ্য কমিটি ?

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** মাননীয় লিডার অব দ্য হাউস আলোচনা রেখেছেন যে, একদিন হাউস বাড়ানো হোক তার উপর আলোচনা হয়েছে। তার ভিত্তিতে সেশান বাড়ানো হবে একদিন। সে দিনের সাবজেক্ট কি হবে, আলোচনার বিষয়বস্তু কি হবে সেটা বি.এ.সি ছাড়াতো কেউ করতে পারবে না। তার জন্যই মাননীয় স্পীকার মহোদয় অলরেডি ডিক্লেয়ার করেছেন যে বিজনেস এ্যাডভাইসরী কমিটি মিটিং বসবে। আলোচনাটা প্রস্তাবের ভিত্তিতেই হয়েছে। তারপর সিদ্ধান্ত হয়েছে। এটা ব্যাক টু দ্য কমিটি এই প্রশ্নতো এখানে আসে না।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** এই এমেন্ডমেন্টের পরিপ্রেক্ষিতে মাননীয় লিডার অব দ্য হাউস, হি স্টুড এ্যান্ড সেড ও.কে। লেট ইট বী এ্যাকসটেনডেড বাই ওয়ান ডে। দ্যাট মীনস ইট হ্যাজ বীন রেফারড ব্যাক টু দ্য কমিটি।

**শ্রী মনিক সরকার (মুখ্যমন্ত্রী)ঃ-** মিঃ স্পীকার স্যার, সকাল থেকে তার উপর উনারা অনেক আলোচনা করেছেন। তারপর দ্য মেটার হ্যাজ বীন রেফারড ব্যাক ট্যু বিজনেস এ্যাডভাইসারী কমিটি। সবাই সেখানে আলোচনা করেছেন। তারপর এই প্রস্তাব এসেছে। আবার একজন মেম্বার বিজনেস এডভাইসরী প্রস্তাবের পরে ৬ তারিখ পর্যন্ত হাউস বাড়ানোর প্রস্তাব করেছেন। আবার ডিসকাশান শুরু হলো। মাননীয় স্পীকার এ সম্পর্কে কিছু কথা বলেছেন, মাননীয় বিরোধী দলনেতা কিছু কথা বলেছেন, আপনারাও কিছু বলেছেন। এই সমস্ত কথার পরিপ্রেক্ষিতে মাননীয় স্পীকার মহোদয় বললেন যে, সমস্ত আলোচনা করেই একদিন বাড়াবার সিদ্ধান্ত হয়েছে। সেই জায়গায় দাঁড়িয়ে আমি বললাম যে, ঠিক আছে উনারা যখন বলছেন আরও একদিন বাড়িয়ে দেওয়া যায় কিনা আপনি বিজনেস এ্যাডভাইসরী কমিটির মিটিং-এ বসে দেখুন। এরপর আর কি আলোচনা থাকতে পারে। আরতো আলোচনার কিছু নেই। তারপর বলা হয়েছে ঐ এক দিনে কি কি বিষয় নিয়ে আলোচনা হবে এগুলি ঠিক হবে। বি.এ.সি মিটিং কালকে না হোক পরশুদিন হবে। এটাতো ঠিক হয়ে গেছে। এখান থেকে তো মাননীয় স্পীকার শিফট করছেন না। এই সমস্ত কথা বলে কেন সময় নষ্ট করছেন ?

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** থ্যাংক ইউ ফর রেফারিং ব্যাক টু দ্য কমিটি।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী)ঃ-** এটা বি.এ.সির কাছে রেফার করার কোন প্রশ্ন নেই। অন দ্য বেসিস অব দ্যাট এ শর্ট অব ডিসকাশান হ্যাজ টেকেন প্লেস। এটাকে কেন পাঠাবেন আবার ? আপনারা যদি পাঠাতে চান পাঠান। নাউ ইট ইজ দ্য মেটার অব অনারেবল স্পীকার। হি মে টেইক দ্য ডিসিশান। আই ক্যান টেল দিস, ক্যাননট বী রেফারড। দিস মে বী রেফারড। বাট ইট ইজ আপ টু দ্য অনারেবল স্পীকার। এই ৬ তারিখের পরিপ্রেক্ষিতে আমি বললাম আরও একদিন বাড়ান। তার পরিপ্রেক্ষিতে সিদ্ধান্ত হলো। তারপর এটা কেন বি.এ.সিতে যাবে ? যদি আপনারা নিতে চান ইট ইজ আপ টু দ্য অনারেবল স্পীকার।

**শ্রী সুদীপ রায় বর্মন ঃ-** মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী দাঁড়িয়ে বললেন যে, বিধানসভা অধিবেশনের সময় আরও একদিন বাড়ানো হোক অন দি বেসিস অব দিস এমেন্ডমেন্ট। দিস ইমপ্লাইস দ্যাট, দ্যাট হ্যাজ বীন রেফারড ব্যাক টু দ্য বি.এ.সি। এখন বিজনেস এ্যাডভাইসরী কমিটি বসে এটা ঠিক করবে। দ্যাট মীনস আরলীয়ার বিজনেস হুইচ্ ওয়াজ সাবমিটেড, হ্যাজ নট বীন এ্যাকসেপটেড। এখন বিজনেস এ্যাজভাইসরী কমিটি বসে যতক্ষণই পর্যন্ত না ফারদার বিজনেস ঠিক করে, ততক্ষণ পর্যন্ত এই বিজনেস হাউসে চালানো যায় না।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, টেকনিক্যাল মেটারে আমি যেতে চাই না। একটা এমেন্ডমেন্ট হয়েছে, ইমেডিয়েটলী দ্যাট হ্যাজ বিন রেসপনডেড। একর ডিংলী ওয়ান ডে হ্যাজ বীন ডিসাইডেড টু বি ফারদার এ্যাকসটেনডেড। এখন এই বর্দ্ধিত দিনে কি কি বিষয় যুক্ত হবে, না হবে এই নিয়ে যখন প্রশ্ন হচ্ছে , তখন মাননীয় বিরোধী দলনেতা আবার বিরোধিতা করেছেন। এটা ভোটে গেছে এবং বাদ হয়ে গেছে। আবার যখন প্রশ্ন উঠল আমি তারপর আবার বললাম ঠিক আছে ভোটে বাদ গেছে একদিনের বেশি যাবে না যেহেতু আমি বলেছি। মাননীয় সদস্য মহোদয়রা আলোচনা চান, ঠিক করুন কি কি বিষয় আলোচনা হবে। এর চাইতে ব্রোড এপ্রোচ্ আর কি হতে পারে বলতে পারেন?

## REFERENCE PERIOD

**মি ঃ স্পীকারঃ**- এখন রেফারেন্স পিরিয়ড। আমি মাননীয়া সদস্যা শ্রীমতী সন্ধ্যারাণী দেববর্মা মহোদয়া ও শ্রী অভিতাভ দত্ত মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর একটি নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করার অনুমতি দিয়েছি। মাননীয়া সদস্যা মহোদয়ার উল্লিখিত বিষযবস্তুটি হলো -

"গত ২০.৮.০২ ইং বিশালগড় মহকুমার টাকারজলা থানাধীন হীরাপুরে সন্ত্রাসবাদীদের হাতে ২০ জন দেশপ্রেমিক টি.এস.আর জওয়ান নিহত এবং আরও ৫জন আহত হওয়া সম্পর্কে।"

আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রীমহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুণি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা, পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী)ঃ-মিঃ স্পীকার স্যার, আমি এক্ষুণি এই বিষয়ের উপর বিবৃতি দেব।

গত ২০.০৮.২০০২ইং তারিখে আনুমানিক সকাল সাড়ে ৮টা নাগাদ কতিপয় অস্ত্রধারী উগ্রপন্থী হীরাপুরে একটি টি.এস.আর-এর গাড়ি আক্রমণ করে এবং এতে ২০ জন টি.এস.আর জওয়ান নিহত হন, ৫ জন জওয়ান আহত হন। এই ঘটনায় উগ্রপন্থীরা ১৭টি এস.এল.আর, ১টি এল.এম.জি, ২টি ওয়ারলেস সেট ও ২টি হ্যান্ড গ্রেনেট সহ বেশ কিছু গোলাবারুদ লুট করে নিয়ে যায়। রাইফেলম্যান শ্রী বীরবাহাদুর রিয়াং-এর অভিযোগ মূলে টাকারজলা থানায় 13/ 2002/ S 148/ 149/ 396/ 397 IPC এবং 25 (1) (a) 27 ARMS ACT-এ মামলা রুজু করা হয়। তদন্তে প্রকাশ প্রায় যে, টি এস আর সেভেন ব্যাটেলিয়ান-এর শ্রী অজিত দেববর্মা ও শ্রী সুদীপ সাংমা নামে ২ জন জওয়ান ১৯.০৮.২০০২ ইং থেকে জ্বর ও আমাশয়-এ ভুগছিলেন। অমরেন্দ্র নগর ক্যাম্প-এর ইনচার্জ ঐ ১জন জওয়ানকে বিশ্রামগঞ্জ হাসপাতালে চিকিৎসার জন্য দুইজন শুশ্রষাকারীসহ ২০ জন টি এস আর যুক্ত একটি এসকর্ট পার্টি হেড কনস্টেবল ডকটর মুরমুর নেতৃত্বে বিশ্রামগঞ্জ হাসপাতালের উদ্দেশ্যে পাঠান। তা একটি ওয়ানটনার গাড়িতে যাচ্ছিলেন। হীরাপুর পঞ্চায়েত অফিসের নিকট পৌছলে ঐ গাড়িটি এন এল এফ টি (নয়নবাসী) উগ্রপন্থী দ্বারা অতর্কিতে আক্রান্ত হয়, এবং এ কে সিরিজের রাইফেল থেকে গুলি ছুঁড়তে থাকে। উগ্রপন্থীরা গ্রেনেডও ছোঁড়ে। অমরেন্দ্র নগর ক্যাম্প-এর জওয়ানরা গোলাগুলির শব্দ শোনার সঙ্গে সঙ্গেই ঘটনা স্থলের দিকে এগোতে থাকে। কিন্তু উগ্রপন্থীরা পূর্ব দিকে পালিয়ে যেতে সক্ষম হয়। তদন্তে প্রকাশ পায় যে, শ্রী সুরেণ দেববর্মা পিতা বিদ্যা দেববর্মা, সাং দয়ারাম পাড়া, লক্ষণ দেববর্মা, পিতা প্রফুল্ল দেববর্মা সাং-গুলিরায় বাড়ি, হাইরাম দেববর্মা ওরফে সুখমণি পিতা গকুল দেববর্মা, পিতা গকুল দেববর্মা সাং হীরাপুর এই ঘটনার সঙ্গে যুক্ত ছিল। এই ঘটনার সময় ঐ দলে প্রায় ৩০ জন উগ্রপন্থী ছিল বলে জানা গেছে। এই ঘটনায় এখন পর্যন্ত ১০ ব্যক্তিকে সন্দেহ মূলক ভাবে গ্রেপ্তার করা হয়েছে এবং ২২ জনকে জিজ্ঞাসাবাদ করা হয়েছে। আক্রমণকারীদের ধরার জন্য এলাকায় তল্লাসী অভিযান জারী রয়েছে।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা)ঃ- পয়েন্ট অব্ ক্লারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী উনার বক্তব্যে বলেছেন

একটা ওয়ানটনার করে ২৫ জন টি এস আর জওয়ান তাদের অস্ত্রশস্ত্র সহ তারা যাচ্ছিলেন দুই জন জওয়ানকে চিকিৎসা করার জন্য। মাননীয় মুখ্যমন্ত্রী এটা জানাবেন কি, এই টি এস আর ক্যাম্পে তারা কত জন আছেন ঠিক জানি না। তবে একটা গাড়িতে যে রাস্তাটা একটা পাহাড়ি এলাকায় সেখানে এতগুলি টি এস আর জওয়ান কি করে গেল? কারণ ঘটনাটা অত্যন্ত দুঃখজনক। উনারা আমাদের দেশ প্রেমিক এবং আমাদের রাজ্যের সম্পদ। এক সাথেই যে ২৫ জন জওয়ান গেল তাদের কি করে এলাউ করা হল একই গাড়িতে? সেদিন ঘটনার পর সন্ধ্যা বেলায় আমি নিজে সেখানে গিয়েছি, আমার সাথে আরও কয়েকজন গিয়েছিলেন এবং মাননীয় বিধায়ক শ্রী রতিমোহন জমাতিয়াও গিয়েছিলেন। আমরা যখন কাম্পে গিয়ে পৌছলাম তখন রাত্রি প্রায় ৭টা বাজে। রাস্তার অবস্থা খুবই খারাপ। এই রাস্তা দিয়ে পাহাড়ি প্রত্যন্ত অঞ্চলের ক্যাম্পে তারা কি ভাবে যাতায়াত করেন এটা সত্যিই ভাবা যায় না। আমরা ক্যাম্পে গিয়ে দেখলাম তাদের এতজন সহ কর্মী খুন হয়ে গেল এবং তাদের এতগুলি অস্ত্রলুট হয়ে গেল, সকাল সাড়ে আটটায় ঘটনা ঘটল কিন্তু আমরা রাত্রি সোয়া ৮টা পর্যন্ত ক্যাম্পে ছিলাম তখন দেখলাম মাত্র ৯ থেকে ১০ জন জওয়ান সবাই মিলে সেন্ট্রি ডিউটি দিচ্ছে একজন শুধু ওয়ারলেস সেটে বসে মেসেজ দিচ্ছে। জওয়ানদের সাথে এই ঘটনা নিয়ে আমাদের কথা হয়েছে এবং এটা মাননীয় মুখ্যমন্ত্রী জানেন কিনা যে, তাদের সহকর্মীরা মারা গেল দিনের বেলায় সেখানে অনেক অফিসার ঘুরে আসলেন কিন্তু তখন পর্যন্ত একজন মন্ত্রীও সেখানে আসেন নি এবং কোন এডিশন্যাল ফোর্সও রাত্রি ৮টা পর্যন্ত যায় নি। এই যে জওয়ানরা নিজেরা না খেয়ে সেখানে মানুষের জীবন রক্ষা করার জন্য, ক্যাম্প রক্ষা করার জন্য এবং তাদের হাতের বাকি যে অস্ত্রগুলি আছে সেগুলি রক্ষা করার জন্য তারা কিন্তু নিজেদের জীবনের ঝুঁকি নিয়ে সেখানে ডিউটি দিচ্ছে। এই ঘটনাটা আমি পুলিশের উর্দ্ধতন অফিসারকে জানিয়েছি। এই তথ্যটা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কিনা যে, এই ঘটনার পরও তৎক্ষণাৎ সেখানে এডিশন্যাল ফোর্সের ব্যবস্থা করা হল না কেন?

দ্বিতীয়তঃ এই যে ওয়ানটার গাড়িগুলি তাতে তারা অস্ত্রগুলি পর্যন্ত চালাতে সুযোগ পাইনি ওদের উপর যখন আক্রমণ হল। কারণ সেখানে ২৫ জন দাঁড়ানোর মত জায়গা নেই এবং সেখানে সঙ্গে দুইজন রোগী নিয়ে যাচ্ছিল। সেটা কি করে অ্যালাউ করা হল এই তথ্যগুলি তদন্ত করে দেখা হচ্ছে কিনা এবং পরবর্তী সময়ে যেটা দেখলাম যে আশপাশ এলাকার নিরীহ ট্রাইবেল নাগরিক সেখানে আক্রান্ত হলেন, তাদের উপর প্রশাসনিক কিছু পুলিশ দিয়ে তাদের মারধোর করা হল, তাদের উপর আক্রমণ করা হল। এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে জানতে চাই।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ**-মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যের শেষ প্রশ্নের উত্তর দিয়ে আমি শুরু করতে চাই। এটা অত্যন্ত একটি অন্যায় অভিযোগ। এখানকার আক্রান্ত, নিরীহ, টি এস আরদের বিরুদ্ধে, এরা এই এলাকায় উপজাতি এবং মুসলিম অংশের নাগরিকদের উপর এই ঘৃণার পরিপ্রেক্ষিতে নির্যাতন করেছেন। একটি ঘটনাও নেই এখানে।

**শ্রী জওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ**- আমি টি, এস, আরদের কথা বলিনি, আমি প্রশাসনিক কিছু পুলিশের কথা বলেছি।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ**- আপনি পরে বলবেন। লেট মি ফিনিশ। পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশান করে পরে বলবেন। মাননীয় সদস্য প্রথম যে প্রশ্নটা করেছেন, সেটা কারেক্ট। একটা একটনার গাড়িতে ২০-২২ জন কি করে যাবে? যেতে পারে না। আমি নিজেও গেছি এলাকায়। আমরা সেখানে টি, এস, আর, পাঠিয়েছি তিন মাসের চাইতে একটু সময় হবে। সি, আর, পি, এফ ছিল। কিন্তু এলাকার মানুষের চাপ ছিল, যে, না এখানে টি, এস, আর, দাও। আমাদের টি, এস, আর, ঘাটতি আছে, তবুও আমরা টি, এস, আর পাঠিয়েছি। এই টি, এস, আর, পাঠানোর পর ঐ এলাকার উন্নয় কমিটির চেয়ারপার্সন শ্রীমতী বিস্কুট রাণী দেববর্মা এবং আরও ৫ জন অপহৃত হয়ে গেলেন এবং ২৪ ঘণ্টা পর তাদের লাশ পাওয়া গেছে। তারপরও টি, এস, আরকে সেখান থেকে প্রত্যাহাত করা হয়নি। তাদের যখন পারলৌকিক ক্রিয়া সম্পন্ন হচ্ছিল এলাকার মানুষ বলেছিল, তারপরেও টি, এস, আর রাখতে হবে। টি, এস,আর আছে। এ হল ঘটনা। আমরা যখন সমস্ত বিষয়গুলি জানার চেষ্টা করি, যে টেরেনটা, মাননীয় অপোজিশান লিডার তিনি বলেছেন, তিনি গেছেন। যে জায়গাটা অ্যাম্বুশ হয়েছে ট্র্যাডিশন্যালী সেই জায়গাটা অ্যাম্বুশের জায়গা না। এটা

কেউ বিশ্বাস করতে পারে না। প্রথমত রাস্তাটা ছয় ফুট থেকে সাড়ে ছয় ফুট প্রশস্ত। আর যে জায়গা টা অ্যাম্বুশ হয়েছে তার একেবারে ধারে ধুবরী বাগান, ধুবরী ক্ষেত। আমি নিজে দাঁড়িয়ে মেপে দেখেছি আমার থুতনীর নিচে পড়বে এবং ১০ থেকে ১২টা স্পটে ওরা বসেছে। এটা হচ্ছে ভেরী টেম্পোরারী। কাছে কোথাও ছিল, ছুটে এসেছে, বসেছে, তারা কাটেনি। পরে দেখা গেছে টিলার উপরে গাছ তারা কেটেছে, এখানে তারা সেকেন্ড রিং সেট করেছিল। ৫ জন জওয়ানের সঙ্গে আমি আলাদা করে কথা বলেছি, তারা বললেন দেখুন, আমাদের এখানে একটনার গাড়ি একটাই আছে, অধিকাংশ জায়গায় আমাদের গাড়ি নেই, আমরা দিতে পারছি না, দেওয়া উচিত এই সম্পর্কে কোন সন্দেহ নেই। কিন্তু আমরা দিতে পারছি না। এই জায়গায় তারা যেটা করেন, ক্যাম্প থেকে বেরিয়ে এই হীরাপুর বাজারের আগে তিন চারটা দোকান আছে, বাজার মানে ছোট দোকান, ৮০ জুনের দাঙ্গায় এই বাজারটা নষ্ট হয়ে গেছে। দাঙ্গার পর আমি ওখানে গিয়েছিলাম। এটা মুসলমান অধ্যুষিত এলাকা ছিল। বাজারে আমি দেখেছি এখনও গাছটা আছে, এখন নতুন করে ডালপালা গজিয়েছে। এই জায়গাটা পর্যন্ত তারা হেঁটে আসেন। হেঁটে এসে এখান থেকে প্রমোদনগর যে গ্রামটা এই গ্রামের আগে একটা রাবার বাগান আছে (ডীপ ফরেষ্ট) এই জায়গায় এসে তারা আবার হাঁটতে শুরু করে। এই জায়গাটা যেহেতু প্লেইন তারা গাড়িতে আসে। তারা মনে করে ১-২ কিলেমিটার হাঁটার পরিশ্রম থেকে বাঁচা গেল। কাজেই এই দিনও এভাবে তারা করছিল। আগের দিনও তাদের আর একজন জওয়ান অসুস্থ হয়েছিলেন। দুপুরের পরে তাকে এইভাবে তারা নিয়ে গেছে। যদিও এটা হওয়া উচিত না। এটা না হলে ভাল হল, তাহলে এই ঘটনা হয়ত আমরা এড়াতে পারতাম, আমাদের ছেলেগুলিকে বাঁচাতে পারতাম। এই যে জওয়ানরা আসল, তারা আগের দিন রাত্রে ৩টা ৩০ মিনিটের সময় ক্যাম্প থেকে বেরিয়েছে। এর আগে অর্জুন ঠাকুর পাড়ায় কটা এনকাউন্টার হয়েছিল, তাতে এন, এল, এফ টি একজন এক্সট্রিমিস্ট সেখানে টি, এস, আরের হাতে মারা যায়। সেই অ্যাকসট্রিমিস্টের হাত থেকে এস, এল, আর পাওযা যায়। এটার পরিপ্রেক্ষিতে এই গ্রামের উপর চাপ সৃষ্টি করছে অ্যাক্‌সট্রিমিস্ট্রা। তারা এসেছে এই খবরের ভিত্তিতে রাত্রি সাড়ে তিনটার সময় ঐ ক্যাম্পের ২০ থকে ২২ জন জওয়ান নিয়ে ওখানে তারা একটা সার্চিং -এ যায়, সার্চ করে তারা পৌনে সাতটার সময় ক্যাম্পে ফিরে আসে। তাদের এই আসা যাওয়ায় তারা ব্রেকফাস্ট করে। তারপর তাদের বলা হয়েছে, দুই জন অসুস্থ হয়ে গেছে তাদেরকে নিযে যেতে হবে, তখন তারা আবার রওয়ানা হয়েছে এবং এই জায়গায় প্রথম পোর্শানটা তারা হেঁটে গেছে, তার পরে জায়গাটা তারা গাড়িতে উঠেছেন এবং সেইজায়গাটাতেই তারা আক্রান্ত হয়েছেন। আপনি ও নিশ্চয়ই দেখেছেন গেছেন যখন, ডান দিকে ছোট যে পঞ্চায়েতের অফিসটা তার সামনে ছোট একটা মাঠ এবং রিপোর্ট হচ্ছে, যে একজন অফিসার বেঁচে ছিলেন এবং ওদের সঙ্গে গিয়েছিলেন উনি বললেন " আমরা যখন ঐ জায়গাটা ক্রস করি দূর থেকে দেখছি তিন থেকে চারটা বাচ্চা একটা বল নিয়ে খেলছে" এবং আমাদের অফিসাররা যখন ঘটনার পর সেখানে গেলেন গিয়ে দেখলেন বলটা তখনও পরে আছে। তাহলে এই জায়গায় দাঁড়িয়ে এটা সাধারণভাবে হয়তো তারা মনে করেছেন এটাতো আসলে একটা অ্যাম্বুশের জায়গা না। কাজেই গাড়িতে করে দেড় দুই কিলোমিটার চলে যাই, তাহলে পরিশ্রমটা খানিকটা লাঘব হবে। এই ধারণা থেকে হয়তো তারা গাড়ি করে গিয়ে থাকতে পারে। এই যাওয়াটা ঠিক হয়নি এবং আমি স্বীকার করছি যে, ওখানে একটা গাড়ি থাকা উচিত না, বেশি থাকা উচিত। আমরা পরবর্তী সময় ভাড়া করে ওখানে গাড়ি দেওযার চেষ্টা করছি। টাকার কিছু অভাব আছে কি করা যাবে। এস আর ইর টাকা আছে, তারা সব কিছুর উপর কতগুলি বিধি নিষেধ সেখানে আরোপ করেছেন, এই ব্যবস্থাগুলি আমরা নেওয়ার চেষ্টা করছি।

তারপর আপনার প্রথম দিকের ২য় প্রশ্নের কথা আমি বলছি সেটা হচ্ছে, ঘটনা ঘটার প্রায় সঙ্গে সঙ্গে আমাদের পুলিশ অফিসাররা সেখানে পৌছেছেন এবং তখন ক্যাম্পে পাহাড়া দেওয়াটা কাজ না। আমি যেতে চেয়েছিলাম, তখন কোনো মন্ত্রী যাওয়া মানে তাকে নিয়ে ব্যস্ত থাকবে ফোর্সেরা ওরা তো তখন পালিয়ে যাবে বা তাদের পালিয়ে যেতে সুবিধা হবে, তখন পুলিশকে ভি আই পি পাহারা দেওয়ার জন্য রাস্তার মধ্যে আটকে রাখা কি ঠিক হবে, ইট্ উইল বি

হাইলী রং। ঐ দিকে সাউথের যে বর্ডার আছে সেটা যাতে ক্রস করতে না পারে এই দিক থেকে তিনটা সি আর পি এফ-এর যে কোম্পানি আছে তাদের মুভ করতে বলা হয়েছে। টাকারজলাকে এলার্ড করা হয়েছে এবং আদার ফোর্সেসকে সেখানে মুভেলাইজ করার চেষ্টা হচ্ছে। এই অবস্থায় আপনি যখন গেছেন, হয়তো ক্যাম্পে লোক কম থাকতে পারে আমি এগুলি কনট্র্যাডিক্‌শনে যাচ্ছি না, তখনতো সবাই ছড়িয়ে পড়েছে। কাজেই এটা ভাবার কোন কারণ নেই যে, এদেরকে কেউ না দেখে ফেলে রেখে এসেছে, মোটেই ঘটনা তা না। ডি জি গেছেন, আই জি ল অ্যান্ড অর্ডার গেছেন। আই জি অপারেশন গেছেন, সি আর পি এফ-এর অফিসাররা সেখানে গেছেন। তারপর অন্যান্য ফোর্সকে কিভাবে মুভেলাইজ করা যায় তার চেষ্টা হয়, বি এস এফ-এর লোকরা সেখানে গেছেন এবং সবাই মিলে সে জায়গায় চেষ্টা করেছেন। কাজেই এটা একটা বিরাট ক্ষতি হল আমাদের, এটা দুঃখজনক। আমাদের ছেলেগুলির মধ্যে দুই জন ছিল উত্তর প্রদেশের, একজন ছিল বিহারের। ক্ষতি হয়ে গেল, আমাদের অস্ত্রগুলি তারা নিল, অস্ত্রের থেকে বড় কথা মানুষ, মানুষ ছাড়াতো অস্ত্রের নিজের কিছু করার ক্ষমতা নেই, অস্ত্র বোবা। কাজেই মানুষের জন্য আমাদের উদ্বেগটা সব চেয়ে বেশি। আমাদের এই টি এস আর-এর বিরুদ্ধেও মানুষের মধ্যে বিকৃত বক্তব্য ছড়ানো হচ্ছে, এগুলিতে সন্ত্রাসবাদীরা উৎসাহিত হচ্ছে, তাদের উপর আক্রমণ কেন্দ্রীভূত করছে, এগুলি বন্ধ হওয়া উচিত, এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশন সার, উনি যে প্রশ্নের উত্তরটা দিলেন তাতে আমি ক্লিয়ার হইনি। আমি আর একটু ক্লিয়ার হতে চাই। আমি যে প্রশ্নটা করেছি যে, ২৫ জন জওয়ানকে কি করে অ্যালাউ করা হল এটাতে আমি ক্লিয়ার হইনি। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বললেন যে ওখানে তারা কিছুটা পথ পায়ে হেঁটে গিয়ে তারপর গাড়িতে উঠেছে, কিন্তু আমরা যখন টি এস আর ক্যাম্পে গেলাম মাননীয় বিধায়ক শ্রী রতিমোহন জমাতিয়া মহোদয় সহ তখন আমরা কিন্তু তাদের কাছ থেকে কিছু কথা শুনেছি, আমি তার অনেক কথা এখানে বলছি না।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় বিরোধী দলনেতা, তাদের মধ্য থেকে যে পাঁচ জন হাসপাতালে আছে। আমি তাদের প্রত্যেকের সঙ্গে আলাদা করে কথা বলেছি। আমি জিজ্ঞাসা করেছি ঘটনাটা কিভাবে ঘটেছে ভাই, আমাদেরতো এখানে হাইড্ করার কিছু নেই, কেন হাউড করব বলুন?।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- আমি বলেছি সেখানে কি হয়েছে, আমাদের প্রশ্নের উত্তরে ওরা বলেছে আমাদের সবাইকে যেতে বলেনি। স্যার, যারা কাম্পে ছিল তাদের সহকর্মীরাই সেদিন খুন হল। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বললেন এই রাস্তাটা পায়ে হেঁটেও যায় আবার গাড়িতে করেও যায়। তারমানে রাস্তাটা খারাপ এবং ওনার কথা অনুসারে সেখানে যে উগ্রপন্থীদের আনাগোনা আছে এটা কিছুটা হলেও প্রশাসন জানত। আমার প্রশ্ন হচ্ছে, তাহলে এই এলাকাটা সম্পর্কে প্রশাসনকে আরও সতর্ক থাকা উচিত ছিল, আর সেটা যদি থাকত তাহলে এত বড় একটা দুর্ঘটনার হাত থেকে রক্ষা পেত, আমাদের এতগুলি ছেলে মারা যেত না।

সবচেয়ে বড় কথা হলো- এতগুলি জীবনের সাথে অনেকগুলি আগ্নেয়াস্ত্র লুঠ হয়ে গেল। দ্বিতীয় প্রশ্ন যেটা বলতে চাই- এটা সবচেয়ে দুঃখজনক যে ছেলেগুলি ক্যাম্পে ছিল তাদের সাথে কথা বললাম। তারা বলেছে এই বয়সে আমরা ছোট এবং আমরা এই ধরনের কেন ট্রেনিং পাইনি। আমরা পাঁচ ছয় মাস ট্রেনিং নেওয়ার পর আমাদের জঙ্গলে পাঠিয়ে দেওয়া হচ্ছে- আমরা কি করে উগ্রপন্থীদের সাথে মোকাবিলা করব? তাহলে স্যার, এই যে ব্যাপারটা-এই অষ্টম ব্যাটেলিয়ন, সপ্তম ব্যাটেলিয়ন, তাদের পুরোপুরি ট্রেনিং দিচ্ছে না। এক বছরের ট্রেনং কোর্স- সেখানে ৫-৬ মাস এর মত ট্রেনিং দিয়ে তাদের পাঠিয়ে দিচ্ছে যে তোমরা যাও- তোমরা তোমাদের দায়িত্ব নিয়ে যাও। এইগুলি ঘটনা হচ্ছে। ফলে একের পর এক আমাদের রাজ্যে বেশ কিছু জওয়ান যারা খুন হল।

আরেকটা কথা উনি বললেন যে- টি, এস, আর করছে। আমি কিন্তু টি, এস, আর এর কথা বলিনি একবারও। আমি বলেছি যে প্রশাসন থেকে গিয়েছে, আগরতলা থেকে যেতে পারে, বিশালগড় থেকে যেতে পারে। সেখানে কোত্থেকে

গিয়েছে সেটা খোঁজ করে দেখুন। সেখানে সংখ্যালঘু কয়েকটি পরিবারের উপর এবং কয়েকটি নিরীহ ট্রাইবেল পরিবারের উপর আক্রমণ করা হয়েছে- তারা আক্রান্ত হয়েছেন।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় জওহর বাবু, ক্ল্যারিফিকেশান কিভাবে চাইতে হয় এটা জানতে হয় আগে। এইভাবে ক্ল্যারিফিকেশান চায় না। এটাতো বক্তৃতা হচ্ছে।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** এটা আপনার থেকে শিখতে হবে না। আপনি কেন ডিস্টার্ব করছেন?

**মিঃ স্পীকার ঃ-** ডিস্টার্ব না, আপনাকে অর্ডার দিচ্ছি।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** আমার প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে-এই যে প্রশাসনিক গলদ, এই যে ব্যাটেলিয়নগুলি করা হচ্ছে তার কমানডেন্টরা কোথায় তাদের খোঁজ পাওয়া যায় না। ব্যাটেলিয়ানের যেসব জওয়ানরা আছে তাদের কি অসুবিধা আছে এই গুলি কেউ খোঁজ নিচ্ছে না। এইগুলি খোঁজ করে দেখে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হবে কি না? এই জন্য যদি কেউ দোষী হয়ে থাকে তারজন্য কোন ব্যবস্থা নিয়েছেন কি? এই অস্ত্রগুলি উদ্ধারের ব্যাপারে কোন ব্যবস্থা নিয়েছেন কি না বা কিছু অস্ত্র উদ্ধার হয়েছে কি না? এইগুলি মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** মিঃ স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলনেতা আজকের সকাল থেকে উত্তেজিত লক্ষ্য করছি। এত উত্তেজিত হলে পরে পয়েন্ট পেশ করা যায় না। শান্তভাবে হলে পয়েন্টগুলি সুন্দরভাবে পেশ করা যায়। কাজেই আমি অনুরোধ করব-' ডোন্ট বি এক্সসাইটেড। যাইহোক, যে ট্রেনিং সম্পর্কে বলেছেন, এটা ভুল তথ্য দিচ্ছেন। আমাদের এখানকার ট্রেনিং সম্পর্কে আমি অফিসারদের মত যাচাই করতে বলব। আমি পুলিশের অফিসার নই। কিন্তু আমি বলছি- জেনারেল কালকাত তিনি কোন পার্টির লোক নয়। তিনি ইস্টার্ণ কমান্ডের জি, ও, সি। আজ থেকে দেড় মাস আগে রিটায়ার করেছেন। রিটায়ার হওয়ার আগে আমাদের এখানে এসেছিলেন। আমি তাকে জিজ্ঞেস করলাম- আমাদের এখান থেকে যে আর্মিগুলি তোলে নিয়ে গিয়েছে সেগুলি ফেরৎ পাঠাচ্ছে না কেন? তিনি বললেন সবতো কাশ্মীরে নিয় যাচ্ছে। কেন। তোমরা আর্মি চাইছ? তোমাদের টি, এস, আর, ইজ ডোয়িং ওয়েল। এবং উনি কম্প্লিমেন্ট দিচ্ছেন আমার ডি, জি-র, সামনে। তখন আমি বললাম তুমি আমার ডি, জি-র, সামনেই যদি এ এরকম বলে দেন তাহলেতো হয়েই গেল। আমরাতো টি,এস,আরকে আরো ইমইপ্রুভ্ড্ করতে চাইছি। তিনি বললেন- তোমাদের টি, এস, আর, সম্পর্কে আমাদের কাছে যে রিপোর্ট আছে-ইট ইজ ওয়ান অব্ দ্যা বেস্ট ফোর্সেস, দুর্বলতা নেই, কোন ফাঁক নেই। কিন্তু এটাকে কত বেশি পারফেক্ট করা যায় ফর দ্যাট উয়ি হ্যাভ বিন ডুয়িং আওয়ার লেভেল বেষ্ট।

ওদের ট্রেনিং এর নর্ম্যাল যেটাই সেটা থেকে কম করলে কি করে হবে? এটা হয় নাকি? এটা কি করে করা যায়? দেশে আইন আছে না? এই সম্পর্কে মাননীয় বিরোধী দলনেতাকে যদি কেউ এই ধরনের তথ্য দিয়ে থাকেন- আমি বলব এই তথ্যগুলি আমাদের দিয়ে দিন -আমরা এটা অনুসন্ধান করে দেখব। উয়ি স্ট্যান্ড ফর কারেকশান। স্যার, এইগুলি তথ্য না, এগুলি হচ্ছে রাজনৈতিক বক্তব্য। কাজেই আমি সেই জায়গায় বলব-তথ্য দিন কন্‌ক্রিট্‌লি-উয়ি উয়িল এগ্‌জামিন ইট অ্যান্ড ইফ উয়ি ফাইন্ড অ্যানী ফল্ট অব্ আস্- উয়ি স্টান্ড ফর কারেকশান।

সেকেন্ডলি আমি যেটা বলছি- এই এলাকাতে যেটা বলেছেন- ওদের আনাগোনা আছে-তার আগের দিন এই যে এলাকা তার পার্শ্ববর্তী যে গ্রামটা সেখানে আগের দিন সি, আর, পি, এফ, কম্বিং অপারেশন করেছে। আর অপারেশন করলেই যে ধরা যাবে তা না। আর এর পরে যদি যে ফোর্সটা সেখানে মোভালাইজ্ড হয়েছে, তিনটা চারটা গ্রাম। ঠিকানা এখানে আমি দিলাম। তারাতো গাছ থেকে পড়ে এম্বুস করেনি। তারা কারোর বাড়িতে লুকিয়ে ছিল। আপনি

বলছেন, ধরতে হবে। আর্মস্ উদ্ধার করতে হবে এবং পালাতে যাতে না পারে। পুলিশ তাহলে সেটা কোথায় করবে? মানুষের বাড়িতেই যেতে হবে। যেকোন লোক হতে পারে। দেশদ্রোহীরা আমাদের বাহিনীর জওয়ানদের লুকিয়ে খুন করে দিল এবং তাদেরকে যদি কেউ লুকিয়ে সমর্থন করে- তাদের বাড়িতে পুলিশ গিয়ে যদি খোঁজ-খবর নিতে গেলে যদি বলা হয় তাদেরকে অত্যাচার করা হয়েছে সেটা কিন্তু ভুল হবে। বাড়িতে গিয়ে তদন্ত করতে হবেই। পুলিশ সেই কাজটাই করছে। যদি মাত্রাতিরিক্ত কোন অভিযোগ থাকে অনুগ্রহ করে আমাদের জানাবেন, আমরা সেটা নিশ্চয়ই দেখব।

**শ্রী অমিতাভ দত্ত ঃ**- পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, আজকের সকালে এই ঘটনায় যে সকল টি, এস, আর জওয়ান নিহত হয়েছেন তাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানিয়েছি। আমরা পত্রিকায় দেখেছি যে, টি, এস, আর জওয়ানরা হাসপাতালে চিকিৎসিত হচ্ছেন তারা বলেছেন, 'রাজ্যের জাতি-উপজাতির মধ্যে শান্তি-সম্প্রীতি রক্ষার্থে আমাদের উপর যে কোন প্রকারে দায়িত্ব দেওয়া হোক্ না কেন আমরা সেই দায়িত্ব সঠিকভাবে পালন করব। কাজেই এই সভা থেকে তাদের এই ধরনের ভূমিকার জন্য অভিনন্দন জানানো প্রয়োজন। তারা সন্ত্রাসবাদীদের বিরুদ্ধে লড়াইয়ে ফিরে যেতে চাইছেন। পাশাপাশি গোটা উত্তর-পূর্বাঞ্চল যখন সন্ত্রাসবাদে আক্রান্ত তখন আমাদের ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকারের কর্মসূচি থাকার কারণে তা টি, এস, আর, জওয়ানদের দেশ প্রেমিক ভূমিকার কারণে... (গন্ডগোল) এটা কি অস্বীকার করতে পারেন যে গোটা উত্তর পূর্বাঞ্চলে সন্ত্রাসবাদী নেই। আমরা লক্ষ্য করেছি যে আমাদের রাজ্যে সন্ত্রাসবাদীদের মধ্যে একটি হতাশা সৃষ্টি হয়েছে। রাজ্যে সন্ত্রাসবাদী কাজ-কর্ম অনেকটা কমেছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন-তার পরেও খুশি না। আই, এন, পি, টি দল থেকে ডেপুটেশান দেওয়া হচ্ছে টি এস আর ক্যাম্প প্রত্যাহার করে নেওয়ার জন্য। বিভিন্ন জায়গাতে তারা ধর্ণা দিচ্ছেন এইভাবে। আনন্দনগরে টি, এস, আর ক্যাম্প তোলে দেওয়ার জন্য ওরা ডেপুটেশান দিয়েছে। আমরা দেখেছি যে টাকারজলা ব্লক এলাকার অন্তর্গত বিভিন্ন স্থানে সন্ত্রাসবাদীদের হাতে আমাদের পার্টির বেশ কয়েক জন নেতৃবৃন্দ সহ সমর্থক নিহত হয়েছেন।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ**-প্লীজ বসুন, প্লীজ বসুন। (গন্ডগোল মাননীয় সদস্য বসুন। বসুন বলছি। (গন্ডগোল) মূল পয়েন্ট বলবেন। (গন্ডগোল)। জায়গায় যান। জায়গায় গিয়ে বসুন। প্লীজ আপনারা জায়গায় গিয়ে বসুন। (গন্ডগোল)।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ**- এটা ঠিক না, এই রকম কেউ করবেন না। যার যার পয়েন্টে কথা বলবেন। প্লিজ বসুন, প্লিজ বসুন, জায়গায় যান, প্লিজ জায়গায় যান।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ**- প্লিজ বসুন। আমার আবেদন হচ্ছে যে, পয়েন্ট অব্ ক্লেরিফিকেশনের ব্যাপারে নিশ্চয় আপনারা পরিষ্কার হবেন। কিন্তু টু দি পয়েন্ট কোন জিনিসটা আপনারা পরিষ্কার হতে চান সেটাই শুধু জিজ্ঞাসা করবেন। যদি এই রকম না হয় তাহলে আপনারা এই রকমভাবে বক্তব্য রাখবেন কিছুই পাওয়া যাবে না। কাজেই, যারাই প্রশ্ন করবেন আমি আবেদন করব আপনাদের---।

**(গন্ডগোল)**

**শ্রী সুদীপ রায়বর্মন ঃ**- স্যার, ইরিলিভেন্ট কথাবার্তা বলছেন।

**(গন্ডগোল)**

**শ্রী সুধন দাস ঃ**- স্যার, মাননীয় সদস্য যা বলেছেন, শেষ দিকে বলেছেন যে জেনাভা বক্তব্যের পরে উগ্রপন্থীরা উৎসাহিত হয়েছে।

(গন্ডগোল)

**শ্রী সুধন দাস ঃ-** স্যার, এক মিনিট, এক মিনিট স্যার, আমাদের পরিষ্কার হওয়া দরকার। স্যার, আই, এন, পি, টির লোকরা ডেপুটেশন দিচ্ছে ক্যাম্প তোলে দেওয়ার জন্য। এই সমস্ত ঘটনার কারণে ঘটনাগুলি হচ্ছে কিনা, উগ্রপন্থীদের উৎসাহিত করা হচ্ছে এই ঘটনা ঠিক কিনা এবং আই, এন, পি, টির লোকেরা উগ্রপন্থীদের সাহায্য করছে এই ঘটনা তদন্তের মধ্যে আছে কিনা ?

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ বসুন।

**শ্রী সুদীপ রায়বর্মন ঃ-** পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার।

**মি ঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য সুদীপবাবু বসুন। আপনাকে অনুরোধ করছি বসুন। একটা প্রশ্নের উত্তর শুধু সাপ্লিমেন্টারী ঘণ্টার পর ঘণ্টা চলতে পারে না। আমরা যেটা মানি সেটা হচ্ছে যিনি প্রশ্ন কর্তা তিনি অতিরিক্ত দুইটা করতে পারেন।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** পয়েন্ট অব ক্লেরিফিকেশন খুবই সংক্ষেপে বলতে হবে। সেখানে বক্তৃতার মত করে বললে হবে না।

**মিঃ স্পীকার ঃ-** ঠিক আছে । আমি তো সেটাই এখানে বার বার বলতে চেষ্টা করেছি। যে বিষয়ে জানত চাইবেন সেগুলি খুব সংক্ষেপে বলার জন্য। এখানে দেখা যায় একটার পর একটা চলতে থাকে। এটা কিন্তু পদ্ধতি না।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী)ঃ-** মি ঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে বিষয়গুলি বলেছেন এটা এক্ষণেই আমার পক্ষে বলা সম্ভব না। পুলিশ একদিকে যেমন তদন্ত করছে। আর যারা খুনি অস্ত্র নিয়ে পালাবার চেষ্টা করেছেন তাদের ধরবার চেষ্টা করেছেন।

**শ্রী সুদীপ রায়বর্মন ঃ -** পয়েন্ট অব ক্লেরিফিকেশন স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী উনার উত্তরে অস্ত্র কত খোয়া গেল সেই কথা তিনি উল্লেখ করেন নি। সেই দিন কি ক্যাম্পে শুধু ওয়ানটনের এটাই গাড়ি ছিল না অন্য গাড়িও ছিল, আর অন্য গাড়ি যদি থেকে থাকে তাহলে কেন সেই উদ্ধারকারী দল পায়ে হেঁটে এসেছিল ? আমার আর একটা পয়েন্ট অব ক্লিয়ারফিকেশন হলো- যেখানে সরকারের একটা সার্কুলার আছে যে, কোন আরক্ষা বাহিনীর গাড়ি যখনই মোভ করবে কম করে তিনটা গাড়ি এক সঙ্গে মোভ করতে হবে। তাহলে এই ক্ষেত্রে কি সরকারী নির্দেশ অমান্য করা হলো না ?

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** প্রথম প্রশ্নে যেটা জানতে চেয়েছেন মাননীয় সদস্য সেটা আমার স্ট্যাটমেন্টে আমি ডিটেইল্‌স দিয়েছি। দ্বিতীয় যে প্রশ্ন সেটা হচ্ছে-আমাদেরকে যে বলা হয়েছিল সেখানে গাড়ি একটাই ছিল।
সেখানে দ্বিতীয় কোন গাড়ি ছিল কিনা সেটা আমার পক্ষে এক্ষুণি বলা সম্ভব না। যেহেতু প্রশ্ন উঠেছে সেই দিক থেকে নিশ্চই এই বিষয়টা তদন্ত করে দেখা যাবে।
তৃতীয় হচ্ছে, গভর্ণমেন্টের নির্দেশ থাকা সত্ত্বেও এই রকম একটা গাড়ি কেন মুভ করল। আসলে সরকারের এই রকম কোন নির্দেশ আগে ছিল কি ছিল না সেটা আমার জানা নেই। কিন্তু এই ঘটনার পর বলা হয়েছে যে এই সমস্ত দুর্গত এলাকাতে যে সমস্ত ক্যাম্প গুলি আছে, তাদের এই সমস্ত টাফট্রেনিং করার সময় কোন মতেই একটা গাড়িতে মোভ করা ঠিক না। সেখানে যাতে একাধিক গাড়ির ব্যবস্থা করা যায়। এবং বিষয়টা আমার আবার গভারমেন্ট অব ইন্ডিয়ার মিনিস্টারী অব হোম এফেয়াস এর দৃষ্টি আকর্ষণ করেছি এবং তাদের জন্য আমাদের টাকা তোমাদের বাড়াতে হবে।

**শ্রী রতনলাল নাথ ঃ-** মিঃ স্পীকার স্যার, আমার একটা পয়েন্ট অব ক্লারিফিকেশান ছিল।

**মিঃ স্পীকার ঃ-** না, না, আর কাউকে দেওয়া যাবে না। ৬, ৭ টা হয়ে গেছে আর না।
রবীন্দ্র বাবু বসুন - রতন বাবু বসুন। সবাই বললে হবে কি ?

**শ্রী রতনলাল নাথ ঃ-** স্যার, আমার রাইট কার্টেল হবে কেন ?

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** সবাই বললে হবে না। বসুন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** স্যার, অমার একটা ছিল। আমাকে বলতে দিন স্যার।

**মিঃ স্পীকার ঃ-** ঠিক আছে রবীন্দ্র বাবু বলুন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এটা জানাবেন কিনা যে, পর পর এই রকম ঘটনা, হীরাপুরে এটা নতুন ঘটনা নয় অন্যান্য জায়গাতেও অনেক ঘটনা হয়েছে। পুলিস ইন্টেলিজেন্স অর্থাৎ যারা খবরাখবর সংগ্রহ করে সেখানে কোন লিকেজ আছে কিনা ? তা না হলে পরে তাদের গতিবিধি কি করে তারা আগে থেকে জানত ? দ্বিতীয় হচ্ছে, যেখানে ঘটনা হয়েছে সেখানে উগ্রপন্থীরা গ্রেনেড ছুড়েছে এর পাল্টা গ্রেনেড ছুড়ার জন্য একজন জওয়ান একটা গ্রেনেডের পিন খুলেছিল এবং সে সেটা ছুড়তে পারেনাই। কারণ তার গায়ে গুলি লাগার ফলে সেটা মাটিতে পরে ফুটে যায় এতে কিছু জওয়ান মারা যায়। এই ঘটনাটা সত্য কিনা ? এবং এই ঘটনা হওয়ার পরে এলাকা থেকে যারা লাকড়ি কাটছিল বা কাছাকাছি বাড়িতে তারা ৫ জন মিলে জওয়ানদের ডেড বডি গাড়িতে তুললো। এখন মাননীয় মুখ্যমন্ত্রীর কথাই পরিষ্কার যে নয়নবাসীর গ্রুপ করেছে। তা হলে পরে এই ৫ জন যারা ডেডবডি গাড়িতে তুলেছে যারা পুলিশকে সাহায্য করেছে তাদেরকে জিজ্ঞাসাবাদের নামে গ্রেপ্তার করা হলো এবং শেষ পর্যন্ত কেন তাদেরকে কোর্টে চলান দেওয়া হলো ? হীরাপুর জায়গাটা সমতল এরিয়া এবং ঐ এলাকাতে খুব বেশি ঘন জঙ্গল নেই, ২ তারিখের ঘটনা আজকে ২৯ তারিখ প্রায় ৮ দিন পার হয়ে গেল, এই জায়গাটার চারিদিকে পুলিশ যদি কর্ডন করে রাখত তাহলে যে সব অস্ত্র খুওয়া গেছে তার কিছু না কিছু অস্ত্র উদ্ধার করা যেত। এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কিনা অস্ত্র উদ্ধারের জন্য কি কি প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছিল ?

**শ্রী মানিক সরকার ( মুখ্যমন্ত্রী) ঃ-** স্যার, একটি পয়েন্ট অব্ ক্লেরিফিকেশানের জন্য পাঁচটি প্রশ্ন করেছেন। প্রথম প্রশ্ন যেটা লিকেইজ যদি এই রকম কোন তথ্য থাকে আমাদের সাহায্য করুন আমরা সঙ্গে সঙ্গে অনুসন্ধান করতে দিব। সে দিন ঘটনা ঘটার পরই সঙ্গে সঙ্গে স্পেশাল মিটিং ডেকে বলা হয়েছে ইমিডিয়েটলি আন্ডার টেইক ওয়ান এনক্যুয়ারী, কাজেই আর যদি কিছু জানা থাকে বা কোন যদি সন্দেহ থাকে প্লিজ হেল্প আমাদের ডি, জির কাছে পাঠান আমরা সাহায্য করব। দ্বিতীয়ত ঃ এটা সম্পর্কে আমার জানা নেই, এই বিষয়টা শুনলাম আপনার কাছে এই বিষয়ে নিশ্চয় বলব তদন্তকারীদেরকে যে এই রকম একটি অভিযোগ উঠেছে মাননীয় সদস্য বলেছেন। তৃতীয়তঃ যেটা বলছেন যে কাদেরকে গ্রেপ্তার করেছে, কাদেরকে প্রশ্ন করে ছেড়ে দিয়েছে এটার তালিকা আছে আমার কাছে। এখন যদি আপনার ধারণা হয়ে যায় যে এই ঘটনার সঙ্গে তারা যুক্ত না কিন্তু তাদেরকে সেখানে গ্রেপ্তার করা হয়েছে তাহলে যুক্ত না এটার পক্ষে তো যুক্তি উপস্থিত করতে হবে। এটা কি আমাদের তরফ থেকে এটা করা কি ঠিক হবে ? তদন্তকারী যারা তারা তদন্ত করে কিনারা করুক। এখানে সবাইকে কিন্তু গ্রেপ্তার করা হয়নি, এখানে ১০ জনকে গ্রেপ্তার করেছে ২০ জনকে জিজ্ঞাসা করে ছেড়ে দিয়েছে। যদি যাকে টাকে ধরার উদ্দেশ্য থাকত তাহলে তো ৩০ জনকে গ্রেপ্তার করত। এবং এই ১০ জনকে সন্দেহ মূলক ভাবে গ্রেপ্তার করেছে।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** ঐ দিনই সঙ্গে সঙ্গে ৫ জনকে ছেড়ে দিয়েছে।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** তা তো হবেই, হবে না কেন, সঙ্গে সঙ্গে ৫ জনকে কেন ১০ জনও ছাড়তে পারে, পুলিশ গেছে।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** তাঁরা ডেড বডি তুলল।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** আপনার কাছে যদি এই রকম তথ্য থাকে আপনি যদি নিশ্চিত হন তারা এই ঘটনার সঙ্গে যুক্ত না, ঘটনায় যুক্ত অন্যরা তাহলে সাহায্য করুন আমাদেরকে তথ্য দিয়ে। আমাদের তদন্তকারীদের সুবিধা হবে।

**মিঃ স্পীকার ঃ-** আজ একটি রেফারেন্স, প্লিজ, প্লিজ।

**শ্রী রতনলাল নাথ ঃ-** স্যার, আমার পয়েন্টস অব্ ক্লেরিফিকেশান-এর জিনিসটা হলো। স্যার, একটি অভিযোগ উঠেছে যে বিভিন্ন জায়গায় টি , এস, আর, ক্যাম্প স্থাপন করা হচ্ছে সেখানে উপযুক্ত পরিকাঠামো নেই, এবং বিভিন্ন রকম ঔষুধপত্র, জলের কোন ব্যবস্থা নেই, একের পর এক ঘটনা ঘটছে, বিভিন্ন ফোর্সের ব্যাপারে এই রকম পরিকাঠামো অভাব, যদি সত্য হয়ে থাকে তাহলে পরিকাঠামো না থাকার পরেও কেন ক্যাম্প স্থাপন করা হচ্ছে? এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী প্রয়োজনীয় এবং কি উগ্যোগ এবং কি উদ্দেশ্যে স্থাপন করা হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে জানাবেন কি?

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** উদ্দেশ্যে সন্ত্রাসবাদীদেরকে মোকাবেলা করা, পরিকাঠামোর কিছু সমস্যা আছে এটা ঘটনা আমরা পাঠাচ্ছি পরিকাঠামো উন্নতি করার জন্য আমরা তাদেরকে পাঠাতে হয়েছে। কারণ এই যে রাস্তার কথা মাননীয় সদস্য বলেছেন এটা সঠিক। আমি ফিরে এসেই রাত্রি বেলায় পি ডব্লু ডি মিনিস্টারকে রিকুয়েষ্ট করেছি ইমিডিয়েটলি এই রাস্তা সারাই করার ব্যবস্থা করুন। ওখানে যাওয়ার কথা ছিল সি আর পি এফ-এর তারা বলেছে রাস্তাটা ঠিক করতে হবে। সি আর পি এফ না করতে পারে কিন্তু টি এস আর তো পাঠাতে হবে এবং টি এস আর গেছে। ফলে রাস্তা ঠিক করার জন্য বলেছি এবং রাস্তাটা ঠিক করার জন্য ঠিকেদার যাবে তাকে পাহারাদারদের ব্যবস্থা না করলে করা যাবে না। ফলে দ্যাট পলিসি উই সেল হেভড টু টেইক সিকিউরিটি ফের্সেস ইন দ্যা ইনটেরিয়র এরিয়াস্। আমি ঐ দিন সিংভূম বাড়িতে গিয়েছি বরমুড়া দিয়ে, সেই রাস্তাটা ১৭ কিমি. সেই ১৭ কিমি. যেতে সময় লেগেছে সোয়া এক ঘণ্টা। এই রাস্তাটা এক সময় ও এন জি সি করেছিল ড্রিলিং-এর পর। এখন এই রাস্তাটা করার জন্য আমরা ও এন জি সিকে অনুরোধ করার পর তারা বড়মুড়ার উপর রাস্তা করতে রাজি হয়েছে কিন্তু তারা বলেছে সিকিউরিটি দিতে হবে। সেই সিকিউরিটি দিতে গেলে আমাদের সেখানে ফোর্স পাঠাতে হবে। কাজেই অন্যরা যেতে চাইছে না ষ্টেট ফোর্স আমাদেরকে সেখানে পাঠাতে হচ্ছে অন্য কোন উপায় নেই।

**শ্রী রতনলাল নাথ ঃ-** হোওয়াই নট সোনাই?

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** এগ্জেক্টলি, সোনাই-এর প্রশ্নে আসছি আমরা। সোনাই প্রশ্ন এটা এরিয়া অপারেশান আসাম রাইফেল। আসাম রাইফেলকে যখন আমরা বললাম তোমরা যখন যেতে পারছ না ছেড়ে দাও। আমরা অন্য ফোর্স পাঠাব, সি আর পি এফ-এর সঙ্গে কথা বললাম তখন তারা বলল যে এই জায়গার দায়িত্ব আমাদেরকে দেওয়া হউক আমরা একরডিংলি লিখলাম। লিখার পর আসাম রাইফেলস থেকে বলল যে আমরাই কাভার করব আমাদেরকে সময় দাও। উই ওয়েটেড। তারপর একমাস যাওয়ার পর আসাম রাইফেলস বলল যে আমরাপারব না। সি আর পি এফ কে আমরা পাঠিয়ে দিলাম। টি এস আর তো আমাদের কাছে অসংখ্য না এবং আপনাকে বলছি জানার জন্য একটি পার্টিকোলার প্রজেক্ট নরমাল রেইট চাইতে বেশি। সেই কারণে কেবিনেট ফেলে সিদ্ধান্ত নিতে হচ্ছে।

**মি ঃ স্পীকার ঃ-** আমি আজ নিম্নলিখিত বিষয়ের উপর একটি নোটিশ মাননীয় সদস্য -এর নিকট থেকে পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লিখিত বিষয়টি উত্থাপিত করার অনুমতি দিয়েছি এবং এই বিষয়ে যে সদস্য নোটিশ দিয়েছেন তাঁর নাম উল্লেখ করছি। শ্রী অমিতাভ দত্ত।

**শ্রী অমিতাভ দত্ত ঃ-** স্যার, আমার নোটিশের বিষয় বস্তুটি হলো, International Community appealed to discuss Borok Nations problem Shri Bijay Kr. Hrangkhanl demand "Right to self

ditermination in Geneva -এই শিরোনামে গত ৯ই আগষ্ট ২০০২ ইং ত্রিপুরা অবজারভার পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

**মিঃ স্পীকার ঃ**- আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁর বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এখন প্রস্তুত না থাকেন তাহলে সময় চাইতে পারেন।

**শ্রী মানিক সরকর (মুখ্যমন্ত্রী) ঃ**- স্যার, আমি ৩ তারিখ উত্তর দেব।

## CALLING ATTENTION

**মি ঃ স্পীকার ঃ**- আমি নিম্নলিখিত সদস্যদের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি- শ্রী সমীর দেব সরকার, ও শ্রী বাসুদেব মজুমদার মহোদয়।

নোটিশের বিষয়বস্তু হল ঃ- "গত ১৯ শে এবং ২০ শে জুলাই ২০০২ ইং মহারাষ্ট্রের মুম্বাই শহরে উত্তর পূর্বাঞ্চলে শিল্প সম্ভাবনা সৃষ্টি করার জন্য সামিট্ হওয়া সম্পর্কে।"
আমি শ্রী দেব সরকার ও মজুমদার কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি।
আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি আজকে তিনি বিবৃতি দিতে অপরাগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন।

**শ্রী পবিত্র কর (মন্ত্রী ) ঃ**- স্যার, দুই তারিখ উত্তর দেব।

**মি ঃ স্পীকার ঃ**- আমি নিম্নলিখিত সদস্যদের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি ঃ- শ্রী সুদন দাস, শ্রী সুবোধ নাথ,

নোটিশের বিষয় বস্তু হলো ঃ- উত্তর পূর্বাঞ্চলের পশ্চাদপদতার কথা বিবেচনা রেখে গ্রাম উন্নয়ন প্রকল্পে অধিক কেন্দ্রীয় বরাদ্দের দাবি সম্পর্কে।
আমি মাননীয় সদস্য শ্রী দাস ও নাথ কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উথ্থাপনের সম্মতি দিয়েছি।
মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণ নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। তিনি যদি আজ বিবৃতি দিতে অপরাগ হন তাহলে তারিখ সময় জানতে পারেন।

**শ্রী জীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী ) ঃ**- স্যার, আমি আগামী দুই তরিখ উত্তর দেব।

## LAYING OF PAPERS ON THE TABLE OF THE HOUSE.

**Mr. Speaker :-** Now the business before the House-Laying of a copy of " The 16th Annual Report and Accounts of the Tripura Forest Development and Plantation Corporation Ltd. for the year 91-92, as required under section 619 (A) (3) of the Companies Act, 1956."
Now I request the Hon'ble Minister-in-charge of the Forest Department to lay the above Annual Report on the Table of the House.

**Sri Narayan Rupini** (Minister) :- Mr. Speaker sir. I beg to lay "The 16th Annual Report and Accounts of the Forest Development Corporation Ltd. for the year 91-92 as required under section 6/9 (A) (3) of the Companies Act, 1956 on the Table of the House.

**Mr Speaker :-** Laying of copies of-

1) " The Annual Report of the Tripura Natural Gas Company Ltd. for the financial years 96-97& 97-97,

2) " The 23rd & 24th Annual Reports and Accounts of the Tripura Small Industries Corporation Ltd. for the years 87-88 & 88-89.

3) "Annual Report of the Tripura Industrial Development Corporation Ltd. for the years 93-94 & 94-95 .

4) " The 10 th Annual Report & Accounts of the Tripura Tea Development Corporation Ltd. for the years 89-90 as required under Section 619 (A) (3) (b) of the Companies Act. 1956.

Now I request the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department to lay the above Annual Reports on the Table of the House.

**Sri Pabitra Kar** (Minister) :- Mr. Speaker sir, I beg to lay " The Annual Report of the Tripura Natural Gas Company Ltd. for the financial years 96-97& 97-98 on the Table of the House.

Mr. Speaker sir, I beg to lay ' The 23rd & 24th Annual Report and Accounts of the Tripura Small Industries Corporation Ltd. for the years 87-88 & 88-89. on the Table of the House.

Mr. Speaker sir, I beg to lay " The Annual Reports of the Tripura small Industries Corporation Ltd. for the years 93-94 & 94-95 .on the Table of the House.

Mr. Speaker sir, I beg to lay " The 10 th Annual Report & Accounts of the Tripura Tea Development Corporation Ltd. for the year 89-90 .on the Table of the House.

**Mr. Speaker :-** Members are requested kinly to Collect the Copies of Annual reports from notice office of Tripura Legislative Assembly.

এই সভা আগামী ৯-ই সেপ্টেম্বর, সোমবার, ২০০২ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

PAPERS LAID ON THE TABLE OF THE HOUSE

(Questions and Answers) ANNEXURE- 'A'

Admitted Starred Question No. 9

Name of Member :- **Shri Pranab Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Rural Development Department be pleased to state

**প্রশ্ন ঃ**

১) ২০০২ -২০০৩ ইং সাল পর্যন্ত রাজ্যে মোট কয়টি এন. সি এবং পি . সি পাড়া রয়েছে; এবং

২) ঐ পাড়াগুলিকে পরিশ্রুত পানীয় জলের দিক থেকে Fully Covered পাড়াতে পরিণত করার জন্য দপ্তর কী কী পরিকল্পনা গ্রহণ করেছেন ?

শূন্যপদগুলি পূরণ করার কি উদ্যোগ নেওয়া হয়েছে?

উত্তর

১। কিছু কিছু পদ খালি আছে।

| ২। | মোট খালি পদের স্তর ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ- | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| স্তর | | এস.টি. | | এস.সি. | | | | সর্ব্বমোট | |
| | পুলিশ | টি.এস.আর | মোট | পুলিশ | টি.এস.আর | মোট | পুলিশ | টি.এস.আর | মোট |
| এ | | | | | | | | | |
| বি | ৪৬ | ৩৬ | ৮২ | ১৭ | ১৯ | ৩৬ | ৬৩ | ৫৫ | ১১৮ |
| সি | ৬৬৭ | ৮১৩ | ১৪৮১ | ২৯৪ | ৪১৫ | ৭০৯ | ৯৬১ | ১২২৯ | ২১৯০ |
| ডি | ৩৩ | ৬৪ | ৯৭ | ১৭ | ৩৭ | ৫৪ | ৫০ | ১০১ | ১৫১ |
| মোট | ৭৪৬ | ৯১৪ | ১৬৬০ | ৩২৮ | ৪৭১ | ৭৯৯ | ১০৭৪ | ১৩৮৫ | ২৪৫৯ |

৩। রাজ্য পুলিশের এস.সি ও এস.টি শূণ্য পদগুলো অবিলম্বে পূরণ করার জন্য সম্ভাব্য সব রকমের উদ্যোগ নেওয়া হয়েছে এবং বেশীর ভাগ ক্ষেত্রেই নিয়োগ প্রক্রিয়া অব্যাহত রয়েছে। তবে বিভিন্ন শূন্য পদে নিয়োগের বিষয়টি একটি প্রবাহমান প্রক্রিয়া। কাজেই এই প্রক্রিয়া অনুসরণ করে আমরা বছর তিনেকের মধ্যে একটা বিরাট অংশ শূন্যপদ পূরণ করতে সক্ষম হয়েছি।

**শ্রীসুধন দাস ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এই শূন্য পদগুলো পূরণ করার জন্য নির্দ্দিষ্ট সময় ঠিক করে এগুলি পূরণ করার বিশেষ উদ্যোগ নেওয়া হয়েছে কিনা তা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কী?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** নির্দিষ্ট মানে আমরা তো প্রশাসনিক স্তরে বলছি এ্যাজ আরলি এ্যাজ পসিব্যাল, এ্যাজ সুন এ্যাজ পসিব্যাল। যেমন ধরুন প্রমোশনের ক্ষেত্রে যেটা অতীতে দেখা গেছে কোন কমিটি ফর্ম করে, এইগুলিকে ডি.পি.সি বলে, এইগুলি করার ক্ষেত্রে যে ধরণের উদ্যোগ নেওয়া উচিত ছিল সেইভাবে নিতে পারে নি। আমরা প্রমোশনের ক্ষেত্রে এইগুলি করেছি। দ্বিতীয়তঃ- পুলিশের বিভিন্ন স্তরে আছে তারমধ্যে কতগুলি আছে প্রমোশন পেতে হলে একটা নির্দিষ্ট সময়ের অভিজ্ঞতা থাক্‌তে হবে কিন্তু সেই অভিজ্ঞতা সম্পন্নযোগ্য প্রার্থীর সংখ্যা কম থাকাতে যেখানে তিন বছরের অভিজ্ঞতা থাকা দরকার সেখানে আমরা এক বছর কমিয়ে দুই বছর করে প্রমোশন দিয়ে শূন্য জায়গা পূরণ করার চেষ্টা করেছি। তাতে একটা বিরাট সংখ্যক শূন্য পদ আমরা উত্তোলন করতে পেরেছি। কিন্তু যার প্রমোশন হয়ে গেল তার জায়গাটা খালি হয়ে গেল, কাজেই রেজাল্ট এ্যান্ড ভেকেন্সী সেটা ফিলাপ করতে গিয়ে আমাকে বেইজে গিয়ে ইন্টারভিউ ডাকতে হয়েছে। আমি একটা পয়েন্ট বলব টি.এস.আর. এর যে ভ্যাক্ট আমাদের আছে তাতে ২৫ পারসেন্ট এটা বাইরে থেকে নেওয়ার কথা ছিল রিজারভেশনের প্রশ্ন তাই ছিল এবং বিধানসভায়ও এই প্রশ্ন উত্থাপিত হয়েছিল। আমরা এটা মোডিফাই করে ৭ (সেভেন) এবং ৮ (এইট) ব্যাটেলিয়ান টি.এস.আর যখন নিই তখন আমরা বলেছি এই রিজারভেশান আমরা বাইরে থেকে ফিলাপ করব না। কারণ বাইরে যারা এটাতে এপিয়ার করে তারা অনেকেই আমাদের রাজ্যের লিষ্টে পড়ে না ফলে এই পোষ্টগুলি খালি থেকে যাচ্ছে দীর্ঘ দিন যাবৎ। এখন সিদ্ধান্ত নেওয়ার ফলে আমরা আমাদের ষ্ট্যাটের ভিতর থেকে নিতে পারছি ফলে নূতন যে ব্যাটেলিয়ান আমরা রেইজ করছি তা থেকে এই ভেকেন্সী তেমন থাকছে না।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, আমার কাছে একটা কাগজ আছে এটা ডি.জি.পির। তাতে ১৫টা পোষ্ট সি.আই. এবং এর মধ্যে মাত্র ৪ জন জেনারেল আর বাকী সবাই এস.টি, এস.সি। ১৯৯৬ইং সালে তাদের প্রমোশন হয়েছিল এবং তারা ৬ বছর ধরে এই পোষ্টে আছে।

তাদের জন্য এস.পি.ওর রিকমানডেশন আছে। তাদের পরবর্ত্তী পোষ্ট হবে ডি.এস.পি কিন্তু তারা এখনও এই পোষ্টে প্রমোশন পাচ্ছে না কারণ হচ্ছে এস.টি, এস.সি বেশী হয়ে গেছে। জেনারেল মাত্র ৪ জন। তাই এখন চিন্তা করা হচ্ছে এটাকে ব্লক ওয়াইজ ৪টা ব্লকে করলে কারণ পোষ্টগুলি সব এখন রিজার্ভ। এস.টি, এস.সিদের জন্য কিন্তু ৪টা ব্লকে প্রমোশন দিলে সেখানে একজন এস.টি, ২ জন আদারস্ অব রিজার্ভড এই রকম করে পরিকল্পনা করা হচ্ছে যার ফলে এখন যারা নিউ এস.আই. পদে আছে তাদের প্রমোশনও ব্লক হয়ে আছে। কারণ সি.আই যারা আছেন তারা যেহেতু ডি. এস. পি হচ্ছেন না কাজেই এস. আইরা সি.আই হতে পারছে না এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রীর জানা আছে কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এটা তো আমার এমন ভাবে জানা নেই। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব উনার কাছে যে কাগজ আছে, যে ভাবেই পেয়ে থাকেন এটা দিলে আমি পরীক্ষা করে দেখব।

**শ্রীমানিক দে** (মজলিশপুর) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী জানেন কিনা যে, একটা বিরাট সংখ্যক ব্যাকলগ পুলিশ এবং টি.এস.আরের ক্ষেত্রে ছিল। রিক্রুট করার ক্ষেত্রে পুলিশ এবং টি.এস.আরের ১০০ পয়েন্ট রোষ্টার মেনে নূতন রিক্রুটমেন্ট করার সময় পুলিশ, পুলিশ বলতে আমি জেনারেল পুলিশকে বলছি যারা কনেষ্টবল এবং টি.এস.আর জওয়ান নিয়োগের ক্ষেত্রে সেই ব্যাকলগগুলি পূরণ করা হয়েছে কিনা এবং ১০০ পয়েন্ট রোষ্টার অনুযায়ী যেটা পাওনা সেটা দিয়ে দেওয়া হয়েছে কিনা?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমি বলেছি অ্যাজ ফার অ্যাজ প্র্যাকটিকেল সবটাই আমরা ফলো করে চলছি।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ- আমার আগের সাপ্লিমেন্টারীটা শেষ হয় নি স্যার, কারণ মাননীয় সদস্য শ্রীমানিক দে উঠে যাওয়াতে আমি স্যার বলতে পারিনি। এটা মাননীয় মুখ্যমন্ত্রীর জানা আছে কিনা যে যখন এস.টি ২৯ পারসেন্ট এবং এস.সি ১৪ পারসেন্ট ছিল তখনও ১০০ পয়েন্ট রোষ্টার ১ এস.টি, ৪ এস.সি। এখন এস.টি হয়ে গেছে ৩১, এস.সি হয়ে গেছে ১৬ আরও বেড়ে গেছে কাজেই ঐ রোষ্টার ঠিক রাখা উচিত ছিল। কিন্তু কিছু কিছু দপ্তরে ষড়যন্ত্র চলছে এখানে আমার কাছে কাগজ আছে যে এক নম্বর অন রিজাভড্ করে এস.টি, এস.সি মিলিত ভাবে মাত্র ৫০ এর নীচে আর আদারস্ ৫৩ এই কারণে ১ নং আন – রিজার্ভড্ হয়ে যাবে, ২নং এস.টি হবে, ৩নং আগে এস.সি ছিল এটাকে ৪নং এ করা হবে। এই রকম করে একটা ১০০ পয়েন্ট রোষ্টার অলরেডি তৈরী করা হয়েছে। অথচ এটা ১৯৯০ - ৯১ইং সালের যে এস.টি, এস.সি রিজারভেশন এ্যাক্ট এটার পরিপন্থী।

তাছাড়াও মিনিষ্টার অফ হোম অ্যাফিসারস থেকে যে প্রচার দেওয়া হয় কিভাবে এস.টি., এস.সি, রোস্টার মেইনটেইন করা হবে। এখানে ওয়ান থ্রী ছিল। এটাকে ভায়োলেট করে নতুন একটা ষড়যন্ত্র সম্পর্কে মাননীয় মন্ত্রীর জানা আছে কিনা এবং না থাকলে এটা সম্পর্কে যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, ষড়যন্ত্রের বিষয়ে আমার জানা নেই। এটাও যেহেতু উনি বলেছেন কারা কারা করেছেন এটা দিলে ভাল হবে। তবে একটা জিনিস হচ্ছে, এই বিষয়টা রিক্রুটমেণ্টের সময় এস.টি, এস.সি ওয়েলফেয়ার থেকে ক্লিয়ারেন্স নিয়ে আমরা করি এবং তারা যতক্ষন ক্লিয়ারেন্স না দেন, ততক্ষন আমরা করতে পারি না। কোন কোন ক্ষেত্রে হয়ত লোক পাওয়া যায়নি, সেইক্ষেত্রে ফি-রিজার্ভেশান করতে গেলেও তাদের মত নিয়ে আমাদের করতে হয় । ফলে আমাদের স্টেইটে এই সময়ে আমরা যে কাজগুলি করছি আইন বিধি মেনেই আমরা করার চেষ্টা করছি। তারপরে যেহেতু কিছু নির্দিষ্ট তথ্য এনে এখানে বলার চেষ্টা করেছেন

সেগুলি আমি-তো বললাম নিশ্চয় পরীক্ষা করে দেখব। ডিপ্রাইভ করার প্রশ্ন আসেনা। ডিপ্রাইভ অনেক হয়েছে, ডিপ্রাইভ যাতে আর না হয়, সেটাই আমরা নজরদারীতে আমরা রাখবার চেষ্টা করছি।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রীদীপক কুমার রায় । (অনুপস্থিত) মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীর দেব সরকার** ঃ- অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ১৮৪ স্যার।

**শ্রীবাদল চৌধুরী** (অর্থমন্ত্রী) ঃ- অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ১৮৪

**প্রশ্ন**

১। কুটিরজ্যোতি প্রকল্পে এ পর্য্যন্ত সারা রাজ্যে কতজনকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে?

২। তন্মধ্যে কতজনকে বিদ্যুৎ বিল জমা দেবার সুবিধার্থে পাসবুক প্রদান করা হয়েছে? এবং

৩। এ পর্য্যন্ত কতটি গ্রাম পঞ্চায়েতকে বিদ্যুৎ বিল আদায়ের কাজে যুক্ত করা হয়েছে।

**উত্তর**

১। কুটিরজ্যোতি প্রকল্পে এ পর্য্যন্ত ( জুলাই ২০০২ পর্য্যন্ত) মোট ৪৪,২০২ জনকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

২। এর মধ্যে ৪৩,৭২৮ জনকে পাসবুক প্রদান করা হয়েছে। বাকী ৪৭৪ জনকে পাসবুক দেওয়া শ্রীঘ্রই ব্যবস্থা হচ্ছে।

৩। এ পর্যন্ত্য রাজ্যের কোন গ্রাম পঞ্চায়েতকে বিদ্যুৎ বিল আদায়ের কাজে যুক্ত করা হয়নি।

**শ্রীসমীর দেব সরকার** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, প্রথমতঃ- মাননীয় মন্ত্রী যে তথ্য দিয়েছেন, এই তথ্যটা বাস্তবে মেনে নিতে পারছিনা। আমি অনুরোধ করব মাননীয় মন্ত্রীকে এই দপ্তরের এই তথ্যটা একটু পরীক্ষা করে দেখবেন। কারণ আমার খোয়াই বিভাগে বিভিন্ন ব্লকে বেশ কিছু পরিবার এখনও পাসবুক পাননি। সংখ্যাটা ৪০০ এর উপরে হয়ে যাবে, ২-৩টা ব্লক হলে ৫০০ এর উপরে হয়ে যাবে। এই ব্যাপারটা অনুসন্ধান করে দেখার জন্য আমি অনুরোধ করব। আমার যেটা সাপ্লিমেন্টারী সেটা হল আমি দেখেছি বিভিন্ন ব্লকে টারগেট যেটা দেওয়া হয়েছে প্রতি ব্লকে ৩০০ করে কুটিরজ্যোতি প্রকল্পের আওতায় আনা হবে। গত কয়েক বৎসরের অভিজ্ঞতা হচ্ছে দুর্গম এলাকায় কিছু ব্লক সেখানে ৩০০ প্রকল্প করা যাচ্ছে না বা করছেন না। দপ্তরের তরফ থেকে সেখানে ইনিশিয়েটিভ কম নেওয়া হচ্ছে। কোন কোন দপ্তরে ৩০০ এর জায়গায় ৫০০ - ৭০০ করা হচ্ছে। সেই ক্ষেত্রে ব্লকগুলির পরবর্ত্তী বৎসরের যে টারগেট বা বেনিফিশারী সিলেকশান করেন পঞ্চায়েতসমূহ তাদের মারাত্মক অসুবিধা হচ্ছে। আগের বৎসরের যে বেনিফিশারী সিলেকটেড হয়েছে তারা পাচ্ছে না। নতুন বেনিফিশারী সিলেকটেড হচ্ছে। এই ক্ষেত্রে পঞ্চায়েতগুলির অসুবিধা হচ্ছে। কাজেই টারগেট যা ৩০০ (ব্লক ওয়াইজ) সেই টারগেট যাতে অবশ্যই পূরণ করেন তার জন্য দপ্তরের যেখানে ঘাটতি বা গাফিলতি আছে, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে কিনা? যাতে সরকারের নির্দিষ্ট টারগেট অনুযায়ী গ্রহণ করা হয়। ইতিমধ্যে আমরা দেখেছি বিভিন্ন পঞ্চায়েতে যারা বি.পি.এল ভুক্ত। তাদের মধ্যে যারা কুটিরজ্যোতি পেয়েছেন, এর মধ্যে কারো কারো চাকুরী পাওয়ার পর বা অন্যভাবে বি.পি.এলের উপরে উঠে গেছেন। এমন কিছু কিছু আছেন, যারা কুটিরজ্যোতি প্রকল্প নিয়ে ফ্যান, ফ্রীজ ইত্যাদি ব্যবহার করছেন, যেটা কুটিরজ্যোতি প্রকল্পের আওতায় পড়েনা। এইক্ষেত্রে কতজনকে এই ব্যাপারে এই প্রকল্প থেকে বাদ দেওয়া হয়েছে বা নাম কেটে দেওয়া হয়েছে এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য প্রথম যে প্রশ্নটা করেছেন যে, পাসবুক ফাইলে এই ধরনের সংখ্যা আরও অনেক বেশী হবে, এটা নিশ্চয়ই আমরা তদন্ত করে দেখব। ২য় যে প্রশ্নটা করেছেন যে, প্রত্যেক ব্লকে ৩০০ করে করা হয় কিনা, আসলে এগুলি সব পঞ্চায়েত সমিতি বা বি এ সির তারাই করেন এবং সেখানকার যে সমস্ত ইঞ্জিনীয়াররা আছেন তারা সবাই মিলে এটা করেন। তবে কোন কোন জায়গায় এখনও এমন পঞ্চায়েত আছে যেখানে এল টি লাইন গিয়ে পৌছায়নি ফলে সেখানে গরীব অংশের মানুষ থাকা সত্ত্বেও কুটিরজ্যোতি প্রকল্পটা সেখানে দেওয়া সম্ভব হচ্ছে না। এল,টি লাইন থেকে ৩৫ মিটারের মধ্যে যারা আছেন তাদের সিলেক্‌শন্ করবেন পঞ্চায়েত বা বি,এ,সি তাদের তালিকা অনুসারে তাদের সেখানে এটা করা হবে এবং কোন একটা বছরে যদি পার্টিকুলার ৩০০ টা কুটির পূরণ করতে না পারেন তো চেষ্টা করা হয় পরবর্তী বছরের যে প্রোগ্রাম নেওয়া হয় তাতে সেটাকে যাতে প্রথমে প্রায়রিটি দিয়ে পূরণ করা হয় এটা বলা আছে। ৩য় যে প্রশ্নটা এসেছে বিভিন্ন জায়গায় যারা কুটিরজ্যোতি এক সময় নিয়েছিলেন পরে সরকারী চাকুরী বা অন্য কোন সুযোগ সুবিধা পেয়েছেন তখন তাদের সাধারণ কানেকশনের সঙ্গে সেটাকে যুক্ত করা হয়। এটা ঠিক যে, এটা হয়েছে তবে কতজনকে করা হয়েছে সেই তথ্য এখানে আমার কাছে নাই।

কুটিরজ্যোতি বেনিফিসারী সিলেক্‌শনের ক্ষেত্রে কিছু কিছু পঞ্চায়েতে কিছু কিছু দূর্বলতা আছে এটা চিহ্নিত হয়েছে এবং সেগুলি দপ্তর তদন্ত করছেন। যারা ভি পি এল কার্ড হোল্ডার তারাই একমাত্র এই সুযোগটা পাবেন এবং তাদের মধ্যে প্রায়রিটিটা পঞ্চায়েতগুলি ঠিক করে দেন। এছাড়া চাকুরী পেয়েছেন বা অন্য কোন সুযোগ পেয়েছেন তাদের এটা পাওয়াটা উচিৎ না, এধরণের বেশ কিছু চিহ্নিত করা হয়েছে তবে তার সংখ্যাটা এখানে আমার কাছে নাই। এই ধরণের ক্ষেত্রে তাদের সাধারণ কানেক্‌শন্ করার ক্ষেত্রে আমরা সেখানে কিছু সুযোগ দিয়ে থাকি। নরম্যালি যেখানে ৬০০ থেকে ৮০০ টাকা লাগে কানেক্‌শন্ দিতে সেখানে এদের ক্ষেত্রে একটা কানেকশন পেতে কুটিরজ্যোতির যেহেতু সার্ভিস কানেক্‌শনের তার-টার এই সমস্তগুলি আগে থেকেই থাকে তাই তাদের ৩০০ টাকা দিয়ে সাধারণ কানেক্‌শন্ দেওয়া হয়।

**শ্রীসমীর দেব সরকার** ঃ- স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যেটা বলেছেন যে, পঞ্চায়েতগুলির এক বছরের যে টারগেট থাকে ৩০০ পার ব্লক - এ সেটা যদি সেই বছর পূরণ করা সম্ভব না হয় তো তার পরের বছর সেটাকে প্রায়রিটির ভিত্তিতে দেখা হবে। আমার বক্তব্য হচ্ছে , প্রথম বছরের যে টারগেটটা ছিল সেটার থেকে যে সংখ্যাটা বাদ গেছে সেটাকে তার পরের বছরের নাম সিলেক্‌শনের সময় প্রায়রিটির ভিত্তিতে দেওয়ার ক্ষেত্রে যাতে পঞ্চায়েতগুলির অসুবিধার মধ্যে না পড়েন তার জন্য আগের বছরের টারগেট যেগুলি করা হয়নি অথচ সিলেক্‌শন্ হয়েছিল পোষ্ট ছিল এবং সমস্ত নিয়ম কানুন মেনে যেগুলি দেওয়া হয়েছে সেগুলি কর্তৃপক্ষের গাফিলতিতে যদি না হয়ে থাকে তাহলে সেগুলি অবশ্যই যাতে পরবর্তী বছরে তার কোটা কেনসেল না করা হয় তার জন্য সিদ্ধান্ত জানানো হবে কিনা, এটা আমার প্রথম প্রশ্ন?

২য় হচ্ছে, রাজ্য সরকারের সিদ্ধান্ত মোতাবেক পঞ্চায়েতগুলির নিজস্ব আয় বাড়ানোর জন্য এবং সঠিক ভাবে বিদ্যুৎ বিল জমা করা হুকলাইন সেখানে যাতে না থাকে তার জন্য পঞ্চায়েতগুলিকে ইন্টারেস্টেড করার জন্য বিল কালেক্‌শনের ব্যাপারে পঞ্চায়েতগুলিকে যুক্ত করার যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল বলে আমরা শুনেছিলাম এবং বিধানসভাতেও এই ব্যাপারে আলোচনা হয়েছিল যে, পঞ্চায়েতের আয় বাড়বে, হুক লাইন কমবে এই বিষয়গুলি পঞ্চায়েতের নজরদারীতে থাকবে। কিন্তু এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, এখন পর্য্যন্ত কোন পঞ্চায়েতকে এই বিল আদায়ের কাজে যুক্ত করা হয়নি। তো এই ব্যাপারটা মাননীয় মন্ত্রী মহোদয় দেখবেন কিনা, কারণ পঞ্চায়েতগুলির পক্ষ থেকে অনেক ক্ষেত্রে নাম সিলেক্‌শন্ করে দেওয়া হয়েছে, ব্লক ওয়াইজ দুই তিনটা

পঞ্চায়েতকে এটা কালেক্‌শন্ করার জন্য দায়িত্ব দেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- স্যার, প্রথমত যেটা হচ্ছে, পঞ্চায়েতের বিল কালেক্‌শনের সম্পর্কে দপ্তরের সিদ্ধান্ত এখনও আছে। যে পঞ্চায়েত দায়িত্ব নেবেন সে তার এলাকার কুটিরজ্যোতি বিল কালেক্‌শন্ করবেন তাতে বিল ১৫ টাকা হলে পঞ্চায়েত ৫ টাকা পাবেন আর ১০ টাকা তারা ডিপোজিট করবেন। কিন্তু এখন পর্য্যন্ত কোন পঞ্চায়েত এগিয়ে আসেন নি বা যারা এই দায়িত্ব নিতে চান তাদের সেই নামের তালিকা আমাদের দপ্তরের কাছে আসেনি। যদি এরকম এসে থাকে নিশ্চয়ই তাদের হাতে এই দায়িত্ব তুলে দেওয়া হবে মানে কুটিরজ্যোতি বিল সংগ্রহ করার দায়িত্ব।

২য় হচ্ছে, কুটিরজ্যোতি যেটা আমরা করেছি সেটার তো ভাল দিক হচ্ছে গরীব অংশের মানুষের কাছে আমরা বিদ্যুৎ পৌঁছে দিতে পারছি, কিন্তু তার সুযোগটা আবার কিছু লোক নেওয়ার চেষ্টা করছে, এখানে নির্দ্দিষ্ট করে দেওয়া আছে দুইটা বাল্‌ব্ -এর। কিন্তু একবার কানেক্‌শন্ করলে তারা দুইটা বাল্‌বের মধ্যে থাকছে না। সেখানে তারা খুশিমত বালব্ জ্বালাচ্ছেন। তো এই ধরনের অভিযোগ যেগুলি পাওয়া যাচ্ছে তার ভিত্তিতে দপ্তর সেগুলি দেখছেন। আর যেটা বলেছেন যে, কুটির জ্যোতি লাইন আগের বছর যারা পায়নি তারা যাতে তার পরের বছর সেটা পেতে পারেন সেটা দেখা হবে।

**শ্রীরতনলাল নাথ (মোহনপুর)** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই কুটিরজ্যোতি প্রকল্প একটি বিশেষ প্রকল্প। কিন্তু দেখা যাচ্ছে এই কুটির জ্যোতি প্রকল্প যাদের বাড়িতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে তাদের বেশীরভাগ ক্ষেত্রেই দেখা যাচ্ছে যে এক বাড়ি থেকে আরেকটি বাড়ীতে লাইন নিয়ে যাচ্ছে। এরফলে প্রচুর বিদ্যুৎ সরকারের এমনিতেই চলে যাচ্ছে এবং ক্ষতি হচ্ছে। এখন প্রশ্ন হলো - এই কুটির জ্যোতি প্রকল্প যেহেতু এটা একটা বিশেষ প্রকল্প - এই প্রকল্পতে বর্তমানে কত বিদ্যুৎ খরচ হচ্ছে এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি না?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- মি: স্পীকার স্যার, এই প্রকল্পে কত বিদ্যুৎ খরচ হচ্ছে তাতো বলা সম্ভব নয়। তবে এই কুটির জ্যোতি প্রকল্পে যাদের বাড়ীতে সংযোগ দেওয়া হয়েছে তারা ৬০ পাওয়ারের বাল্ব ব্যবহার করতে পারবেন এবং সর্বাধিক ১২০ ওয়াট বিদ্যুৎ তারা ব্যবহার করতে পারবেন। এখন তারা যদি এর বেশী কেউ ব্যবহার করে থাকেন তাহলে সেটা আইনত অপরাধ। আর এই প্রকল্পে কত বিদ্যুৎ খরচ হয় সেটা আলাদাভাবে বলা সম্ভব নয়। এটা বলা সময় সাপেক্ষ।

**শ্রীরতনলাল নাথ** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই প্রকল্পে কত বিদ্যুৎ খরচ হচ্ছে এটা কি দপ্তরের জানা থাকবে না?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- মি: স্পীকার স্যার, এটাতো বলা সম্ভব নয়। এটা বলতে হলে প্রত্যেক কন্‌জিউমারের বাড়ি বাড়ি গিয়ে দেখতে হবে তারা কত বিদ্যুৎ কন্‌জিউম করছেন। তবে এখন এই প্রকল্পে প্রত্যেক কনজিউমারের বাড়িতেই মিটার বসানো হচ্ছে - তারা কত বিদ্যুৎ ব্যবহার করছেন সেটা দেখার জন্য।

**শ্রীপ্রনব দেববর্মা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই কুটিরজ্যোতি প্রকল্পে গত ২০০১ - ০২ অর্থ বছরে যে টার্গেট ছিল সেই টার্গেটের যেটা ফুলফিল্ করা সম্ভব হয়নি সেগুলি প্লাস বর্তমান আর্থিক বছরের যে টার্গেট সবগুলিই বর্তমান অর্থ বছরেই কানেকশান দেওয়া হবে কি না, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- মি: স্পীকার স্যার, আমি তো আগেই বলেছি যে, মাঝখানে আমাদের তারের সংকট দেখা দিয়েছিল তাই এই প্রকল্পে কানেকশান দেওয়া কিছুদিন বন্ধ ছিল, এখন তার আসায় এইগুলি দেওয়া শুরু হয়েছে। এবং যথাসম্ভব এইগুলি দেওয়ার চেষ্টা করা হচ্ছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, রাজ্য সরকারের ডুম্বুর প্রকল্পে জলাশয় নির্মাণের ফলে যে সমস্ত

উপজাতি পরিবার উচ্ছেদ হয়েছিল, তাদেরকে এই কুটিরজ্যোতি প্রকল্পে বিদ্যুৎ দেওয়ার জন্য সরকার পরিকল্পনা নিয়েছেন। এটা যদি সত্যি হয় তাহলে পরে এখন পর্য্যন্ত কত উচ্ছেদকৃত উপজাতি পরিবারকে এই প্রকল্পে কানেকশান দেওয়া হয়েছে?

তারপরও আমি শুনেছি যারা শোনাইছড়ি বা অমরপুরের বিভিন্ন এলাকায় এই ডুম্বুর থেকে উচ্ছেদিকৃত পরিবারগুলি বসবাস করছেন তাদের সকলকেই এই কুটিরজ্যোতি প্রকল্পের আওতায় আনা হবে এবং এটা কতটুকু কার্যকরী করা হয়েছে তৃতীয় প্রশ্ন হলো ইহা কি সত্য যে, এই কুটির জ্যোতি স্কীমে বেনিফিসিয়ারিজদের নাম বিভিন্ন ব্লক থেকে সিলেক্ট করা হচ্ছে সেখানে দেখা যাচ্ছে শুধু সি, পি, আই (এম) সমর্থক পরিবারগুলিকেই সিলেক্ট করা হচ্ছে এবং কংগ্রেস (আই) বা আই, এন, পি, টি,র সমর্থক পরিবার যারা আছে তাদের দেওয়া হচ্ছে না। এটা বন্ধ কার হবে কি না?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন ডুম্বুর থেকে উচ্ছেদকৃত কতগুলি পরিবারকে এই কুটিরজ্যোতি প্রকল্পে বিদ্যুৎ দেওয়া হয়েছে এই তথ্য এখন আমার কাছে নেই। তবে এটা ঠিক যে আমাদের রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন এই উচ্ছেদিকৃত প্রত্যেকটি পরিবারকেই এই প্রকল্পে বিদ্যুৎ দেওয়া হবে। এই ব্যাপারে বিভিন্ন ব্লক এবং পঞ্চায়েতগুলি আমাদের সাহায্য করছেন। আমি মাননীয় সদস্যদেরও অনুরোধ করছি ডুম্বুর থেকে উচ্ছেদকৃত কোন পরিবার যদি এখনো কানেকশান না পেয়ে থাকে এই কুটির জ্যোতি প্রকল্পে, এটা তাদের জানা থাকলে এবং আমাদের দিলে আমরা তাদের বিদ্যুৎ কানেকশান দেবার জন্য বিবেচনা করব। আর এখানে মাননীয় সদস্য যে বলেছেন এই কুটিরজ্যোতি প্রকল্পে বেনিফিসারিজ সিলেকশন করতে গিয়ে কেবলমাত্র সি, পি, আই (এম) সমর্থক পরিবারকেই দেওয়া হচ্ছে অন্যদের দেওয়া হচ্ছে না, এটা ঠিক নয়। এই প্রকল্পে বেনিফিসিয়ারিজ সিলেকশান করা হয় যাদের বি, পি, এল কার্ড আছে তাদের থেকে। কাজেই এই ক্ষেত্রে কংগ্রেস বা সি, পি, এম বা আই, এন, পিটি ইত্যাদি দেখা হচ্ছে না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- স্যার, বি, পি, এল কার্ড তো বিরোধী দলের সমর্থক পরিবারগুলির আছে, কিন্তু তারা তো পাচ্ছে না।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়।

শ্রীরতনলাল নাথ (মোহনপুর) ঃ- মি: স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ৫৩।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ- মি: স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ৫৩।**

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যে মোট জনসংখ্যার কত শতাংশের নামে রেশন কার্ড প্রদান করা হয়েছে? এবং

২। উক্ত রেশন কার্ড হোল্ডারদের কত শতাংশকে বি.পি.এল রেশন কার্ড ইস্যু করা হয়েছে?

**উত্তর**

১। ১০০ শতাংশের নামে রেশন কার্ডপ্রদান করা হয়েছে এবং

২। ৪০.৮৬ শতাংশকে বি.পি.এল রেশন কার্ড ইস্যু করা হয়েছে।

**শ্রীরতনলাল নাথ ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই যে ৪০.৮৬ শতাংশ বি.পি.এল রেশন কার্ড ইস্যু করা হয়েছে এতে কত সংখ্যক মানুষের সুবিধা ভোগ করছেন এবং এই যে ৪০.৮৬ শতাংশ বি.পি.এল রেশন কার্ড দেওয়া হয়েছে**

তাদের জন্য কেন্দ্রীয় সরকার চাল সহ বিভিন্ন রকম সুযোগ সুবিধা দিয়ে থাকেন, এটা কবে থেকে কেন্দ্রীয় সরকার এই সুযোগগুলি দিচ্ছে?

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** স্যার, মাননীয় সদস্য যেটা জানতে চেয়েছেন যে, কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত ৪০.৮৬ শতাংশ পরিবারকে তথা ২ লক্ষ ৯৫ হাজার পরিবার তারমধ্যে ২ লক্ষ ৪৯ হাজার ৭৭৬টি বি.পি.এল এবং ৪৫ হাজার ২শত ২৪টি অন্তদয় অন্নযোজনা প্রকল্পে (এখানে অন্তদয় যোজনা সেটাও বি.পি.এল পরিবার থেকে এসছে) পরিবারকে বি.পি.এল ভুক্ত করা হয়েছে। কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত চাল ভারত খাদ্য নিগম থেকে সংগ্রহ করে বি. পি. এল পরিবার ভুক্তদেরকে যথারীতি সরবরাহ করা হচ্ছে। বি.পি.এল ভুক্ত রেশন কার্ডে মোট জনসংখ্যার ১১ লক্ষ ৮৫ হাজার ৫৫৫ জন। স্যার, এই প্রকল্প শুরু হয়েছিল ১.৪.১৯৮৭ ইং সাল থেকে। তার মধ্যে পরবর্তীকালে যখন অন্তোদয় হয়েছে সেটা রিভাইজড হয়েছে। এগুলি সময় সময় যেভাবে আসছে সেইভাবে করা হচ্ছে।

**শ্রীরতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি, উনি গত মার্চ মাসে এই বিধানসভায় ৪.৩.২০০২ইং তারিখ এক প্রশ্নের উত্তরে বলেছিলেন যে ত্রিপুরা রাজ্যে মোট ৩৩ লক্ষ ৪ হাজার ৩৫৫ জন নাগরিকের নামে রেশন লিপিবদ্ধ করা হয়েছে। যদিও রাজ্যের লোক সংখ্যা হলো ৩১ লক্ষ ৯১ হাজার ১৬৮ জন, এখানে ৩৩ লক্ষ ৪ হাজার ৩৫৫ জনের নামে রেশন কার্ড দেওয়া হয়েছে। এবং এর মধ্যে ১ লক্ষ ৫১ হাজার ১৫৭ জনের নামে বি.পি.এল. রেশনকার্ড অন্তর্ভূক্ত হয়েছে। আমি কেলকুলেশন করে দেখেছি ২৮.৭৯ শতাংশ মানুষ বি. পি. এল সাহায্য পাচ্ছে আপনার কথামত। আপনার আজকের কথামতও পাওয়া যাচ্ছে ১১ লক্ষ ৯৫৫ জন। যাই হউক, হিসাব করলে দেখা যায় কতজন পাওয়ার কথা ১৩ লক্ষ ৫০ হাজার ১৬০ জন মানুষ পাওয়ার কথা অর্থাৎ ৪০.৮৬ শতাংশ। তাহলে এই ৩ লক্ষ ৯৮ হাজার ১৬৩ জনের চাল কোথায় যাচ্ছে, মাননীয় মন্ত্রী মাহোদয় জানাবেন কি?

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** স্যার, মাননীয় সদস্য জনসংখ্যার কথা বলেছেন। তখন শুধু বি. পি. এল ভুক্ত পরিবারের যে সংখ্যা যেটা ছিল পরবর্তীকালে অন্তোদয় সংখ্যাটা যখন বাড়ল তখন এটা এড হয়েছে। আমরা এটা দরকার করে এই সংখ্যাটা মানে বি. পি. এল থেকে যেটা মাইনাস হয়ে অন্তোদয় হয়েছে সেটাও পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার প্রথম রাজী ছিল না পরে এটাও তারা এড করেছেন। ফলে এই সংখ্যাটা বেড়েছে। কাজেই, এখানে সংখ্যাটার যে তারতম্য দেখাচ্ছে এটা পরবর্তীকালে এটা হয়েছে। কাজেই এটা কাউকে মিসটেক করার জন্য নয়।

**শ্রীরতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, কথাটা বুঝলাম না। উনি আজকেও হাউসে দাঁড়িয়ে বলেছেন যে ১১ লক্ষ - এর মত নাকি বি. পি. এল রেশন কার্ডে সাহায্য পাচ্ছে।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** জনসংখ্যা।

**শ্রীরতনলাল নাথ ঃ-** ইয়েস, আমার বক্তব্য হলো ৪০.৬৮ শতাংশ মানুষের জন্য কেন্দ্রীয় সরকার চাল সহ বিভিন্ন সাহায্য দিচ্ছে। কেলকোলেশনে দেখা যাচ্ছে ১৩ লক্ষ ৫০ হাজার ১৬০ জন পাওয়ার কথা, তাহলে এই চালগুলো কি চুরি করে নিয়ে যাচ্ছে? সাধারণ মানুষ বি. পি. এল পরিবারের মানুষ ৩ লক্ষ ৯৮ হাজার ১৬৩ জন তারা কারা এবং তাদের টাকাগুলো কেন মেরে দেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী এই ব্যাপারে বলবেন কিনা? ভুল বলে হাউসকে বিভ্রান্ত করলে তো হবে না।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** স্যার এই বিষয়ে টাকা মারার প্রশ্ন না, প্রশ্ন হচ্ছে এই যে বি. পি. এল পরিবার সেই

পরিবার, সেই বি. পি. এল পরিবারের জনসংখ্যার ভিত্তিতে সেটা এসেসমেন্ট করে আর. ডি দপ্তর যে পরিবারগুলোকে বি. পি. এল হিসাবে চিহ্নিত করেছে সেই তালিকা অনুযায়ী সেখান থেকে সিলেক্শান করে এটা দেওয়া হচ্ছে। এইগুলো পঞ্চায়েত সিলেকশান করছে। কাজেই উনি সংখ্যাটা যে ভাবে দেখছেন সেই রকম কোন তথ্য আমার কাছে নেই। আমার কাছে যে তথ্য আছে সেটা হচ্ছে বি. পি. এল পরিবার কার্ডের সংখ্যা কত এবং তার মধ্যে জন সংখ্যা কত আছে। কোন পরিবারের সংখ্যা হয়তো বেশী থাকতে পারে আর কারোর হয়তো সংখ্যা কম থাকতে পারে, কিন্তু তার অর্থ এই না যে এখানে চুরি করা হচ্ছে এটা মাননীয় সদস্য বিভ্রান্ত করতে চাইছে।

**শ্রীরতনলাল নাথ** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী একটু আগে বলেছেন বিরোধী দল কংগ্রেস এবং অন্যান্য যে দলগুলো আছে তাদেরকে বি. পি. এল কার্ড দেওয়া হচ্ছে না। এখানে হাতেনাতে প্রমাণ হয়েছে দপ্তর বা সরকার চুরি করছে, কাদের চাল ৩ লক্ষ ৯৮ হাজার ১৬৩ জন তাদেরকে বি. পি. এল চাল দেওয়া হচ্ছে না। চাল দিল্লি থেকে এসছে মন্ত্রীও স্বীকার করছেন কিন্তু তাদেরকে কেন দেওয়া হচ্ছে না। ৪০.৯৮ শতাংশ হিসাবটা করলে দেখা যাবে ১৩ লক্ষ ৫০ হাজার ১৬০ জন পাওয়ার কথা আজকে হাউসে দাঁড়িয়ে বলছেন ১১ লক্ষ ৯৫৫ জনকে দেওয়া হচ্ছে। তাহলে দুই লক্ষ লোকের চাল কোথায় যাচ্ছে?

**শ্রীগোপালচন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, যেটা সেনসাস্ হয়েছে সেই সেনশাসের উপর ভিত্তি করে এই ৪০.৮৬ শতাংশ যেটা সেংশান হয়েছিল সেই ১৯৯১ ইং সালে যে সেংশাস হয়েছে সেই সেংশাস থেকেই চাল আসছে। এটার নতুন করে আমরা কোন সেংশান দিইনি। আগে যে জনসংখ্যা ছিল সেটার উপর ভিত্তি করে এখন চাল দেওয়া হচ্ছে।

**শ্রীরতনলাল নাথ** ঃ- আপনি বলেছেন লোকসংখ্যা ৩১ লক্ষ আর রেশন কার্ড দিয়েছেন ৩৩ লক্ষ।

**শ্রীগোপালচন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এটা পরিস্কার ভাবে বলতে চাই এটা ৩৩ লক্ষ বা ৩৫ লক্ষও হতে পারে এটা ব্যাপার না, এটা পুরোপুরি সেংসানের ভিত্তিতে করা হয়ে থাকে। কেন্দ্রীয় সরকার যে সেংসাস করেছে সেই সেনসাসের ভিত্তিতে চাল দেওয়া হয়েছে। এখন আমরা যে রেশন কার্ড সেংসাস করেছি তার উপর ভিত্তি করে আমরা দিতে পারছি না। কারণ কেন্দ্রীয় সরকার কর্তৃক এই ফিগারটা ঠিক করে দেওয়া।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে হিসাব এখানে দিয়েছেন বি. পি. এল সংখ্যা দিন দিন বাড়ছে। কিন্তু আমার এলাকাতে ঠিক তার বিপরিত হচ্ছে। যেমন স্যার তীর্থমুখ গাঁওসভাতে ডম্বুর প্রজেক্ট বাদ দিয়ে সেখানে ২৮৫টি পরিবার আছে এবং সবাই জুমিয়া চাষী। সেখানে ২৮৫ জনকেই প্রথমে বি. পি. এল কার্ড দেওয়া হয়েছে এবং তারা জুমিয়া বলেই তারা কার্ড পেয়েছে কিন্তু স্যার এখন সেখানে পঞ্চায়েত - এর গাঁওসভার মধ্যে যে বই বের করা হয়েছে সেখানে বি. পি. এল পরিবার মাত্র ২১০ জন আর বাকিগুলো কেটে দেওয়া হলো। ভগিরথ গাঁওসভা সেটা হচ্ছে গন্ডাছড়ার ডম্বুর নগর ব্লকের আন্ডারে সেখানে ৩৩৫ টি পরিবার ভগিরথ পাড়া গাঁওসভা। সেখানে ৩৩৫ টি পরিবারকেই দেওয়া হয়েছিল বি. পি. এল কার্ড।

কিন্তু তার পরবর্তী সময় তাদেরকে কেটে ২৮৫ পরিবারকে বি. পি. এল-এর কার্ডের মাধ্যমে চাল সরবরাহ করছে। এইভাবে প্রতিবছর প্রতিটি গাঁওসভাকে কমিয়ে দেওয়া হচ্ছে, তাহলে কেন্দ্রীয় সরকারের কোন নির্দেশ আছে কি না যে প্রথমে যে বি. পি. এল পরিবার চিহ্নিত করা হয়েছিল তাদেরকে কমিয়ে দেওয়ার ক্ষমতা রাজ্য সরকারের আছে কিনা এবং কি ভাবে এইগুলি কমানো হচ্ছে?

**শ্রীগোপালচন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, মাননীয় সদস্য যদি আরেকটু পরিস্কার ভাবে বলেন তাহলে উত্তরটা দিতে সুবিধা হবে, কারণ এইরকম তো কোন পরিবার কমিয়ে দেওয়া হচ্ছে না, কেন্দ্রীয় সরকারের যে নির্দেশিকা আছে

এই বি. পি. এলের যে সিলেকশান্ পদ্ধতি সেটা পঞ্চায়েতের মাধ্যমে হয়। সেখানে সরকার থেকে ব্লক ওয়াইজ্ যে সংখ্যাটা নিদ্দিষ্ট করে দেওয়া হয়, পঞ্চায়েতে সেটা পপুলেশান ওয়াইজ বন্টন করে দেন। পঞ্চায়েতের লিষ্ট থেকে ঠিক করে নেন যে কোন পরিবার পাবেন সেটা সংসদ করে নেন বা গভর্ণমেন্টকে জানান। কাজেই এটা সংখ্যা বাড়ানো বা কমানোর কোন প্রশ্ন নেই, যে টারগেট দেওয়া আছে সেই টারগেট অনুযায়ী এটা হয়, এটা কেউ বাড়াতে বা কমাতে পারে না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- স্যার, কথাটা পরিস্কার হলো না।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য কাজল বাবু।

**শ্রীকাজলচন্দ্র দাস** ঃ- সাপ্লীমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন,

**শ্রীগোপালচন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- আমাদের যে সার্ভে আছে সেই অনুযায়ী ৬৭ পার্সেন্ট-এর উপর হচ্ছে বি. পি. এল পরিবার, কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের দিচ্ছে ৪৬.৮৬ পার্সেন্ট। কাজেই গ্যাপ তো থাকবেই।

**শ্রীরতনলাল নাথ** ঃ- স্যার, ৬৬.৮১% সুতরাং অসত্য বললে তো আমি দাড়াবো, আমি উনাকে বসিয়ে দেব কথা উল্টোপাল্টা বললে চলবে না এখানে, এখানে পরশুদিন উত্তর দিয়েছেন তাহলে আজকে ৬৭ পার্সেন্ট-এর উপর বলে কেন?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় সমস্যাটা হচ্ছে এখানে আমাদের আর. ডি. মিনিষ্টার বলেছেন আমরা স্টেট্ থেকে সার্ভে করে এখানে পেয়েছি কিন্তু এই সংখ্যাটা কেন্দ্রীয় সরকার গ্রহণ করে না। এখন প্রশ্ন দাড়াচ্ছে তারা যেই ফিগারটা দেয়, ফিগারের ভিত্তিতে এলোকেশানের প্রশ্ন থাকে সবটা মনে করে কি না ফুড মিনিষ্টার বলতে পারে না। কিন্তু প্রশ্ন যেটা দাড়াচ্ছে একটা সংখ্যা তারা যা ফিক্সড্ করে দেয়, এই সংখ্যাটা ভাগ করে বিভিন্ন ব্লকে পাঠানো হয়, ৬৮ পার্সেন্টের যে সংখ্যাটা এটা আর কভার করা যাচ্ছে না ফলে সেখানে গ্রিভেন্স থেকেই যাচ্ছে, এটা শাসক দল বিরোধী দল সবারই গ্রিভেন্স থাকবে। আমরা একটা ব্লকে গিয়ে দেখলাম, আমাদের যে এসেসমেন্টে তারা আইডেনটিফাইড় হয়েছেন - দে লিভ্ বিলো পোভারটি লাইন, কিন্তু ফিক্সড্ করে দেওয়া হলো ১১০ জন বা ১৫০ জন, নেচারেলী যেটা ১৫০ হবে সেখানে ৫০ বাদ পড়ে যাচ্ছে, ঐ ৫০-এর মধ্যে গ্রিভেন্স থেকেই যাচ্ছে, সত্যিই এটা একটা প্রেক্টিক্যাল্ প্রোবলেম্, এই প্রোবলেমটা সলভ্ করার জন্য আরও সমস্যা করে দিয়েছে, ভারত সরকার বলছে বি. পি. এল নাকি ভারতবর্ষে ২৬ পার্সেন্টের নিচে চলে গেছে, তাহলে আমাদের ব্যবস্থা কি হবে আমরা বুঝতে পারছি না। এক সময় ত্রিপুরাতে সেভেন্ পার্সেন্ট বলেছিল, ফলে এই ফিগারটা নিয়ে যে প্রশ্নটা বলছেন আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব তারা ফুড় ডিপার্টম্যান্ট এবং আর. ডি ডিপার্টম্যান্ট থেকে তারা বিষয়টা দেখে যদি সময় থাকে তাহলে বিধানসভার মধ্যে বলতে পারেন অথবা এই যে একটা মিস্ গিলিংস হচ্ছে, ইনফরমেশান্ গেপ তাতে হয়ত কিছু বিভ্রান্তি তৈরী হচ্ছে এটা দুর করার জন্য একটা পাবলিক স্টেটম্যান্ট করে ব্যাপারটা পরিস্কার করা উচিৎ। আমরা চাই অধিকাংশ মানুষ যাতে রেশনের সস্তা দামের জিনিষগুলি পায় এটা হচ্ছে আমাদের মুল এবং এটা পেতে গেলে কার্ড পেতে হবে এবং কার্ড পেতে গেলে বি. পি. এল-এর যে এড়ভান্টেজ্ তাতে বি.পি.এল কার্ড না পেলে হবে না। দিস্ ইজ্ ফেক্ট।

**শ্রীরতনলাল নাথ** ঃ- দিল্লি থেকে তো দিচ্ছে শতকরা ৮৬ ভাগ, এটা হলে কত দাঁড়ায় ১৩ লক্ষের উপরে। মন্ত্রী বেনিফিট দিচ্ছে কয়জনকে ১১ লক্ষকে, বাকী ২ লক্ষটা কোথায়?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এখন প্রশ্ন হচ্ছে, এই যে সংখ্যাটা যেটা আমি বলছি, এটা এগজামিন করে যে গ্যাপটা থাকবে সেই গ্যাপটা কেন কি কি ব্যাপার কত সংখ্যার ভিতরে তারা দিচ্ছে সেটা একটা স্টেটম্যান্ট করার

দরকার আছে, এটা না হলে একটা গ্যাপ থেকে যাচ্ছে। তাহলে নিশ্চয়ই একটা যুক্তিগ্রাহ্য তথ্য থাকবে তাতে মনে করার কোন কারণ নেই। এই চালটা আলাদা করে তুলে নিয়ে কেউ বিক্রি করে দিচ্ছে, এটা করা সম্ভব না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- তাহলে স্যার, তদন্ত করা হোক।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- না আমি তো বললাম, তদন্ত হোক। আমিই তো বললাম আপনাদের আলোচনার পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী যেটা বলেছেন আর ডি এবং ফুড ডিপার্টমেন্টের এই যে ফিগার এবং আপনারা যেটা বলেছেন এবং আমাদের যে চাউলটা এফ, সি, আই থেকে দিচ্ছে সবটা মিলে হিসাব করে দিক তাতে অসুবিধার কি আছে?

**শ্রীরতনলাল নাথ** ঃ- প্রায় ৩ লক্ষের মত মানুষ বঞ্চিত হচ্ছে, কারা হচ্ছে তা আমি জানি না।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- যদি তাই হয়, তাহলে তো সেটা দেখতে হবে।

**মিঃ স্পীকার** ঃ- শ্যামাচরণবাবু আর না। শেষ হয়েছে তো।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীর জানা আছে কিনা যে ছামনু ব্লকে যাদের বি, পি, এল কার্ড নতুন করে ইস্যু করা হয়েছে জানুয়ারী মাসে তারা এখনও চাউল পাচ্ছে না। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে চিঠি লিখেছিলাম। এবং তার পর আমি এস ডি ওর কাছেও গিয়েছিলাম, এস, ডি ও বলল যে বি ডি ও ইস্যু করে রেশনের বি, পি, এল কার্ডগুলি – এস, ডি, ও অফিসে জমা দেয় নাই এবং রেজিসট্রেশন করে নাই ফলে তাদের জন্য চাউল বরাদ্ধ করা যাচ্ছে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে চিঠি লিখেছিলাম কিন্তু উত্তর পাই নাই। এই সম্পর্কে আপনার মতামত কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় সদস্য শ্রীশ্যমাচরণ বাবু আমি উত্তর দিয়েছি, আপনার চিঠি পাওয়ার সঙ্গে সঙ্গে এবং চিঠি পেয়ে আমি ফুড কমিশনার-এর দৃষ্টি আকর্ষণ করি এবং বলি বিকেলের মধ্যে তথ্য দিতে হবে। তার ভিত্তিতে তিনি যেটা জানান, এই নতুন কার্ড দেওয়ার ক্ষেত্রে কিছু কিছু মহকুমা শাসক অফিস স্তরে কিছু সমস্যা আছে। এই ছামনুর প্রশ্নে যে প্রশ্ন সেখানে কিন্তু সমস্যাগুলি দূর করার জন্য বলা হয়েছে কমিশনারকে। এবং নির্দেশ দেওয়া হয়েছে কি পদক্ষেপ নেওয়া হচ্ছে, সেটা যেন মেম্বার কনসার্নকে চিঠি দিয়ে জানানো হয়। সেখানে কি সমস্যা আছে।

**মিঃ স্পিকার** ঃ- মাননীয় সদস্য শ্রীসুবোধ নাথ।

**শ্রীসুবোধ নাথ** ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নং ৫৪

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার, ৫৪

**প্রশ্ন**

১। ইহা কি সত্য ধর্মনগর মহকুমাধীন কদমতলা ব্লক এলাকার কদমতলাতে একটি ১৩২ কে ভি সাব - স্টেশনের জন্য উপযুক্ত জমি না পাওয়ায় উক্ত প্রকল্পটির কাজ বন্ধ হয়ে আছে।

২। যদি সত্য হয়ে থাকে, তাহলে দপ্তর জমির জন্য কোনও পদক্ষেপ নিয়েছ কি, এবং

৩। নিয়ে থাকিলে, উক্ত সাব স্টেশনের কাজ কবে থেকে শুরু করা হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। ধর্মনগর মহকুমাধীন কদমতলা ব্লক এলাকায় ১৩২ কে ভি সাব স্টেশন নির্মাণের কোন পরিকল্পনা দপ্তরের নেই। কদমতলায় একটি ৩৩ কে ভি সাব স্টেশন স্থাপনের প্রকল্প হাতে নেওয়া হয়েছে। প্রস্তাবিত ১x৫ এম . ভি.

এ ৩৩। ১১ কে ভি সাব স্টেশন নির্মাণের জন্য সরসপুর মৌজায় শিক্ষাদপ্তরের একটি জমি চিহ্নিত করে বিদ্যুৎ দপ্তরের কাছে হস্তান্তরের সম্মতি শিক্ষাদপ্তর থেকে পাওয়া গেছে।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন আসে না।

৩। প্রস্তাবিত ৩৩ কে. ভি সাব স্টেশনটির নির্মাণের দরপত্র ইতি মধ্যেই উপযুক্ত কর্তৃপক্ষের দ্বারা অনুমোদিত হয়েছে। আশা করা যায়। উক্ত সাব - স্টেশানটির নির্মাণ কাজ অতিসত্বর শুরু করা যাবে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া (কৃষ্ণপুর)** ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫৬।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৫৬

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যে কয়টি খাদ্য গুদাম আছে,

২। ইহা কি সত্য যে আমবাসা মহকুমার গঙ্গানগরে খাদ্য গুদাম থাকা সত্বেও খাদ্য মজুত করা হয় না?

৩। সত্য হলে তাহার কারণ কি?

**উত্তর**

১। ১০৫ টি (একশত পাঁচ) টি।

২। হ্যাঁ, ইহা সত্য।

৩। গঙ্গানগরের খাদ্য গুদামের অবস্থা মাল মজুতের অবস্থায় না থাকায় কোন মাল মজুত করা হয় না।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, আমবাসাতে যে ব্লক ঐখানে ডিসটেন্স্ পকেট এলাকা আছে ১৯ টি। তার মানে ডিসটেন্স পকেটে যে কাজকর্ম মাসে ১০ থেকে ১৫ দিন মেইনটেইন করে এই জুমিয়া প্রত্যন্ত এলাকাতে দেওয়া হয় এবং এই এলাকাগুলি সরবরাহ করতে গিয়ে আমরা দেখেছি এই খাদ্য গোদাম খুবই জরুরী। আগে এখানে মজুত ছিল এখান থেকেই সরবরাহ হত। এই গুদাম মেরামতের পরে এটাকে কিভাবে চালু করা যায় এটা দেখবেন কিনা?

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী)** ঃ- গঙ্গানগর খাদ্য গোদাম প্রসঙ্গে বলা হয়েছে যে এই গোদামের অন্তর্গত ৮টি নায্য মুল্যের দোকান আছে। এই ন্যায্য মুল্যের মালিকগণ বর্তমানে নিকটবর্তী গন্ডছড়া এবং আমবাসা খাদ্য গোদাম থেকে খাদ্য শষ্য সংগ্রহ করে থাকে এবং ভোক্তাদের নিকট গণবন্টন ব্যবস্থার মাধ্যমে নিয়মিত মাল বিলি বন্টন করে থাকে। অনুসন্ধান করে দেখা যায় ১৯৯৪ - ১৯৯৫ ইং থেকেই নিরাপত্তার কারণেই গঙ্গানগর গোদাম বন্ধ থাকে এবং অপব্যবহারের ফলে ক্রমে গুদাম ঘরের অবস্থা খারাপ হয়। বর্তমানে প্রায় ৮০ ভাগই ব্যবহারের অযোগ্য। এখনও নিরাপত্তার সমস্যা আছে। গোদামটি বর্তমানে খালি অবস্থাতেই আছে। এই গুদাম থেকে মোট ৮টি রেশন শপকে মাল দেওয়া হয়। যদি এই গোদামটিকে কাজে লাগাতে হয় তবে গোদামটি বড় ধরণের মেরামতির প্রয়োজন এবং নিরাপত্তার ব্যবস্থা করতে হবে। এই বিষয়টিকে পুনরায় খতিয়ে দেখে এটা চালু করা যায় কিনা তার জন্য আমরা এটা জানতে চেয়েছি সেখানকার জেলা কর্তৃপক্ষের কাছে, রিপোর্ট আসলে পরে আমরা এই বিষয়ে সিদ্ধান্ত নিতে পারব।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, গঙ্গানগর গুদামে খাদ্য মজুত থাকত। মাননীয় মুখ্যমন্ত্রী যখন মুখ্যমন্ত্রী হয়ে গন্ডাছড়া পরিদর্শন করেন তখন ঘোষণা দিয়েছিলেন এই ২৬টি রেশন শপকে গন্ডাছড়া এবং গঙ্গানগর প্রপার

থেকে সরবরাহ না করিয়ে স্ব স্ব স্থান থেকে যাতে চাল দেওয়া হয় সেই ব্যবস্থা করা হবে। কিন্তু স্যার, এত দিন পরেও প্রায় সাড়ে চার বছরের মত হয়ে গেল কিন্তু আপনি বলেছিলেন যে স্ব স্ব জায়গায় যাতে রেশন সরবরাহ করা যায় সেই ব্যবস্থা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু স্যার, এখনও খাদ্য গোদামটা মেরামত করার কোন উদ্যোগ নেওয়া হল না। দ্বিতীয়তঃ- যে ৩০ কিলোমিটার দূর থেকে শুধু এই আইন শৃঙ্খলার অজুহাতে বি. এস এফ রা বলছে যে আমরা সঙ্গে করে নিয়ে যাব তার পরেও গন্ডাছড়ায় কোন ডিলারদের সুবিধার জন্য সেখানে গঙ্গানগর এবং গন্ডাছড়া প্রপার থেকে সরবরাহ করা হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীগোপালচন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, এটা তো আজকের সমস্য না, এটা অনেক দিনের সমস্যা এখানে তৈরী হয়েছে। নিরাপত্তার যে প্রশ্নটা এটাতে শুধু বি. এস. এফরা বলেছেন আমি জানিনা রবীন্দ্র বাবুর কাছে কি বলেছে। এটাতে শুধু নিরাপত্তার প্রশ্ন না, প্রশ্নটা হচ্ছে গোডাউনটা যেখানে আছে সেখানে সমস্ত সামগ্রী থাকবে সেটা নিরাপদে রাখার সেটাও সেখানে প্রয়োজন আছে। কাজেই এটা জেলা কর্তৃপক্ষকে লেখা হয়েছে যে এইগুলি খতিয়ে দেখে সমস্ত ব্যবস্থা হলে পরে নিশ্চয়ই আমরা চালু করতে পারব।

**মিঃ স্পীকার** ঃ- প্রশ্ন পত্র শেষ। যে সমস্ত তাঁরকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর উত্তর পত্রগুলি এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ANNEXURE 'A' & 'B'.

## 2ND REPORT OF BUSINESS ADVISORY COMMITTEE – Adopted.

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য মহোদয়গণ সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো – বিজনেস এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও গ্রহণ করা। বর্তমান অধিবেশনের ২রা সেপ্টেম্বর, সোমবার, ২০০২ ইং তারিখ হইতে ৪ঠা সেপ্টেম্বর, বুধবার, ২০০২ ইং তারিখ পর্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য বিজনেস এ্যাডভাইসারী কমিটি যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে তার দ্বিতীয় রিপোর্টটি এই সভায় পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় বিধানসভার বর্তমান অধিবেশনে ২রা থেকে ৪ঠা সেপ্টেম্বর ২০০২ ইং তারিখ পর্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য বিজনেস এডভাইসরি কমিটি যে সমস্ত নির্ঘন্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্যগণ এখানে বিফোর দি হাউস অনুমোদনের জন্য আর বিবেঁচনার জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি প্রস্তাব করছি যে বিজনেস এডভাইসরি কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় উপাধ্যক্ষ মহোদয় উপস্থাপিত প্রস্তাবটি আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটা হল বিধানসভার এডভাইজরি কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত। প্রস্তাবটি ধ্বনি ভোটে গৃহীত হল।

## NO CONFIDENCE MOTION

**মিঃ স্পীকার** ঃ- আই রিসিভড টু নোটিশেজ মোশান অব 'নো কনফিডেন্স মোশান' এগেনষ্ট দি কাউন্সিল মিনিষ্টারস্ প্রোপেজ হেডেড বাই শ্রীমানিক সরকার ফ্রম শ্রীশ্যামাচরণ ত্রিপুরা, মেম্বার ও শ্রীজওহর সাহা রেসপেকটিভলি বোথ ইন নেসিসারি মোর দেন। নাও আই রিকোয়েষ্ট জওহর সাহা (লিডার অব দি অপজিশান) টু মোভ দি মোশান।

**শ্রীজহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- আই মোভ দি মোশান দ্যাট দি হাউস এক্সপ্রেজ নো কনফিডেন্ট আপন দি একাউন্টলি এন্ড মিনিষ্টার ফর দেয়ার ইনভলভমেন্ট ইন করাপশন।

**মিঃ স্পীকার** ঃ- নাও ডাই রিকোয়েষ্ট শ্রী শ্যামাচরণ ত্রিপুরা, মেম্বার, টু লিভ অব দি হাউজ মোভ এণ্ড মোশান।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- স্যার, তিনটাকে দুটোই করা হবে কিনা?

**মিঃ স্পীকার** ঃ- দুটোই করা হবে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- যেটা প্রথম সেটাকে পাওয়া যাবে। কাজেই সেটাকে লিভ করে নিতে হবে।

**মিঃ স্পীকার** ঃ- অলরেডি ব্রেকেট থেকে যাচ্ছে। কাজেই সিলভ গ্র্যান্ডটেট। সো এজ দি সাবজেক্ট মেটার অব দি বোথ মেটার সিমিলার ডিসকাশন অন সেইম। দিজ মোশান উইল টেকেন আপন ফর ডিস্কাশন।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের নির্দিষ্ট কতগুলি বিসনেস যেটা নো কনফিডেন্ট। মোশান যেহেতু আসছে অন্যান্য সমস্ত বিসসেনও অনফোর্ট ডিসকাসন। হোয়াই মোশান স্টার্ট উইথ দেম।

**শ্রীসুদীপ রায় বর্মণ** (আগরতলা) ঃ- এখন যেহেতু হাউসের সামনে অনেক ইম্পরট্যান্ট বিজনেস আছে হোয়াই শ্যাল বী সাসপেন্ড দ্য বিজনেস সিন্স দেয়ার ইজ সাফিসিয়েন্ট টাইম টু কোপ আপ উইথ দ্য নো কনফিডেন্স মোশান? ইউ ক্যান ফিকস আপ ডেইট লেটার অন। বিজনেস সাসপেন্ড করার কোন মানেই হয় না।

**শ্রীরতনলাল নাথ** ঃ- আজকে সমস্ত বিজনেসগুলি আছে সেগুলি খুবই ইম্পরট্যান্ট।

**মিঃ স্পীকার** ঃ- আমি ধরে নিলাম কোন অসুবিধা নেই। এখনই আলোচনা স্টার্ট করা হোক।

**শ্রীরতনলাল নাথ** ঃ- তাহলে আজকের বিজনেস সাসপেন্ড হবে কেন?

**মিঃ স্পীকার** ঃ- এখন আলোচনা শুরু করতে কোন বাধা নেই। ইউ ক্যান স্টার্ট দ্যা ডিসকাশান ইন ফেভার অব দ্য নো কনফিডেন্স মোশান।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- আলোচনাটা কতদিনের হবে?

**মিঃ স্পীকার** ঃ- আজকে ৫টা পর্য্যন্ত। এখন সময় হচ্ছে ১২ - ০৭ মিনিট। ১ ঘটিকা থেকে ২ ঘটিকা পর্য্যন্ত রিসেস এবং রিসেসের পরে ২টা থেকে ৫টা পর্য্যন্ত আলোচনা চলবে।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- ট্রেজারী বেঞ্চ কতক্ষণ সময় পাবে এবং আমরা কতক্ষণ সময় পাব?

**মিঃ স্পীকার** ঃ- একরডিং টু প্রপোরশান।

**শ্রীরতনলাল নাথ** ঃ- আলোচনা দুদিন হোক স্যার।

**মিঃ স্পীকার** ঃ- স্পীকার মহোদয় টাইম এলমেন্ট করে দেন। সেই হিসাবে আমি সময় নির্দিষ্ট করে দিলাম। ১২ - ০৭ ঘটিকা থেকে ১ ঘটিকা পর্য্যন্ত। ১ ঘটিকা থেকে ২ ঘটিকা রিসেস এবং ২ ঘটিকা থেকে ৫ ঘটিকা পর্য্যন্ত আলোচনা চলবে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- অন্য বিজনেসগুলির কি হবে?

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- আলোচনা এক্ষুনি শুরু হোক আমার আপত্তি নেই। কিন্তু প্রশ্ন হচ্ছে আলোচনা দুদিন হবে। আলোচনা আগামীকাল পর্য্যন্ত বাড়িয়ে দিন। অনেক দরকারী বিষয় আছে আলোচনা করার। সুতরাং আলোচনা আগামীকাল পর্য্যন্ত বাড়ানো হোক এবং ট্রেজারী বেঞ্চ কতক্ষণ সময় পাবে ঠিক করুন।

**মিঃ স্পীকার** ঃ- সময় নষ্ট না করে আপনারা আলোচনা শুরু করুন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- আলোচনা আগামীকাল পর্যন্ত বাড়িয়ে দিন স্যার।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- আলোচনা করতে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু আজকের বিজনেসগুলি সাসপেন্ড করবেন কেন? এগুলি পিছিয়ে দিন। আজকে আলোচনার জন্য অনেক গুরুত্বপূর্ণ বিষয় আছে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- সাসপেন্ড মানে বাতিল নয়। এটা কি করবেন না করবেন স্পীকার মহোদয় ঠিক করবেন। আমার প্রশ্ন হচ্ছে একটা নো কনফিডেন্স মোশান এসছে - যেহেতু সরকারের উপর কনফিডেন্স নেই, সুতরাং অন্য বিষয়গুলি আলোচনা করে কি লাভ?

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, আমরা বলছি আগামীকাল পর্য্যন্ত সময় বাড়িয়ে দিন।

**মিঃ স্পীকার** ঃ- আজকে শেষ করুন।

**ANNEXURE - C**

**শ্রীসুদীপ রায় বর্মণ** ঃ- এখন থেকেই আলোচনা শুরু হোক। বাট ইউ শুড ফিক্স আপ দ্য টাইম হাউ মেনী ডেইজ দ্য ডিসকাশান উইল কনটিনিউ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আজকে ৫ ঘটিকা পর্য্যন্ত আলোচনা চলবে।

**মিঃ স্পীকার** ঃ- টোট্যাল ২৩০ মিনিট। তার মধ্যে বিরোধী দল ১০০ মিনিট এবং রুলিং পার্টি ১৩০ মিনিট সময় পাবেন।

(ভয়েসেস ফ্রম দি অপজিশান ব্যাঞ্চ — এটা পারসিয়ালটি করা হয়েছে।)

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- এই আলোচনা কি আগামী কাল পর্য্যন্ত হবে?

**মিঃ স্পীকার** ঃ- আগে আলোচনা আরম্ভ করুন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, এই আলোচনা কালকে পর্য্যন্ত বাড়িয়ে দিন।

**(গন্ডগোল)**

**শ্রীমানিক দে** ঃ- আজকে আলোচনা শুরু হোক। মাননীয় অধ্যক্ষ মহোদয় অনেক বেশী সময় আপনাদের দিয়েছেন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, কালকে পর্য্যন্ত বাড়িয়ে দিন।

**মিঃ স্পীকার** ঃ- আপনারা (মাননীয় বিরোধী সদস্যরা) ১১০ মিনিট সময় নিয়ে নিন। এখন ঠিক আছে তো? আগে আপনাদের (মাননীয় বিরোধী সদস্যরা) সবার নাম দিন। পরে কিন্তু দিতে পারবেন না, সবার এক সাথে নাম দিয়ে দিন কে কে বলবেন। পরে একজন,একজন করে নাম দিলে আমি তার নাম গ্রহণ করব না। আপনাদের অপজিশানে টোট্যাল কতজন বক্তা সেই নামগুলি আমাকে দিন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়।

**মিঃ স্পীকার** ঃ- আগে আমাকে নামগুলি দিন কে কে বক্তব্য রাখবেন।

**শ্রীজওহর সাহা** ঃ- স্যার, নাম দেওয়া হবে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, অপজিশান লিডারের একটু অসুবিধা হয়েই যেতে পারে। আমার মনে হয় আপনি বিবেচনা করে দেখবেন ১০ মিনিট হাউস এডজোর্ন করে উনাকেও সুযোগ দিন উনি ঠিক করে সময়টা ভাগ করে নিন। রুলিং পার্টিরও বলার আছে তাঁরাও সময়টা ভাগ করে নিক। তাই ১০ মিনিট হাউস

এডজোর্ন হলে ভাল হবে বলে আমার মনে হয়। আপনি এটা বিবেচনা করে দেখবেন।

(গন্ডগোল)

**শ্রীসুদীপ রায় বর্মন** ঃ- স্যার, হাউস কি ৬টা পর্য্যন্ত চলবে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- ৬টা পর্য্যন্ত হাউস চলবে কিনা এটা পরে ঠিক করা যাবে। ৫টা পর্য্যন্ত টাইম আছে এখন এটাই ঠিক থাকবে।

**মিঃ স্পীকার** ঃ- হাউস ১০ মিনিটের জন্য এডজোর্ন করে দিচ্ছি। ১২ টা ২৫ মিনিট পর্য্যন্ত হাউস এডজোর্ন করে দিচ্ছি।

(১৫ মিনিট বিরতির পর)

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য জওহরবাবু আপনাদের লিস্টটা দিন, আর আপনি আরম্ভ করুন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমরা বিরোধী দলের পক্ষ থেকে এই রাজ্যের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছি, এটা শুধু আমাদের বিরোধী দলের তরফ থেকে প্রস্তাব নয়, এটা এই রাজ্যের মানুষ এই রাজ্যের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনাস্থা জানাচ্ছে। কারণ সর্ব্বক্ষেত্রে এই রাজ্যের বামফ্রন্ট ব্যর্থ হয়েছে। ব্যর্থ হয়েছে মানুষের নিরাপত্তা দিতে, ব্যর্থ হয়েছে যারা গ্রামের মানুষ তাদেরকে রক্ষা করতে, ব্যর্থ হয়েছে রাজ্যের জাতি - উপজাতির ঐক্য এবং সম্প্রীতিকে রক্ষা করতে এবং ব্যর্থ হয়েছে শিক্ষার উন্নয়নের ক্ষেত্রে, স্বাস্থ্য পরিসেবার ক্ষেত্রে, বিদ্যুৎ পরিসেবার ক্ষেত্রে, সর্বোপরি জনজীবনের সর্বক্ষেত্রেই এই রাজ্যের বামফ্রন্ট ব্যর্থ হয়েছে। ফলে এই আনাস্থা রাজ্যবাসীর অনাস্থা এই রাজ্যের বামফ্রন্টের বিরুদ্ধে। আইন শৃঙ্খলার কথা যদি বলতেই হয়, সময় আপনি নির্ধারণ করে দিয়েছেন, অল্প সময়ের মধ্যে বলতে হবে। আমরা চাইছিলাম, আলোচনাটা দীর্ঘ সময় নিয়ে হওয়ার জন্য আগামীদিনও আলোচনা চলুক। কিন্তু আপনি সেটা মানতে চাইছেন না। তারপরও আমি আশা করব সময়টা পুণর্বিবেচনা করবেন, আগামীদিনেও আলোচনা হবে, যাতে সবাই আলোচনায় অংশ নিতে পারে। এই ত সেদিন গত ২৩ তারিখে আমাদের আগরতলা থেকে বেশী দূরে নয়, হীরাপুর, টাকারজলা থানার অন্তর্গত, ২০ জন টি, এস, আর নিহত হয়েছে, অস্ত্র লুট হয়েছে। এটার পরিকল্পনা কিন্তু সুদূরপ্রসারী। কারণ এই রাজ্যে যিনি  মুখ্যমন্ত্রীর চেয়ারে বসে আছেন, বিধানসভায় তথ্য দিয়েছেম, এই রাজ্যের প্রশাসনে ৫০০ জনের মত সরকারী কর্মচারী এবং অফিসার আছেন যারা উগ্রপন্থীদের সহায়ক। মুখ্যসচিব সার্কুলার দিয়েছেন, রাজ্যের বিভিন্ন দপ্তরে যারা অফিসার আছেন তাদের কাছে, আপনারা তাদের চিহ্নিত করুন। এই ৫০০ জন কারা, তাদের বিরুদ্ধে আদৌ কি শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। পরবর্ত্তীকালে যখন আমরা জানতে চাইলাম, মাননীয় সদস্য বীরজিৎ সিন্‌হার প্রশ্নের উত্তরে বললেন যে, না, সংখ্যাটা ৫০০ হবেনা, সংখ্যাটা ১৯৮ হবে। আমরা ধরে নিলাম ১৯৮, কিন্তু তারা কারা? আজও তাদের চিহ্নিত করা হয়নি। তাদের কোন শাস্তির ব্যবস্থা করা হয়নি। যেখানে প্রশাসনের মধ্যে সরকার বলেছে যে উগ্রপন্থীদের সহায়ক এখানে ছড়িয়ে ছিটিয়ে আছে, কিন্তু বামফ্রন্ট সরকারের সাড়ে চার বৎসরের শাসনেও তাদের চিহ্নিত করতে পারেনি। তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিতে পারেনি। যার ফলে আমরা বুঝতে পেরেছি এই হীরাপুরের ঘটনা আগামী দিনের বিধানসভার নির্বাচনকে সমানে রেখে নয়নবাসী জমাতিয়ার হাতে তুলে দেওয়ার জন্যই পরিকল্পনা। সেদিন ২০ জনকে খুন করা হল, অস্ত্রগুলি নিয়ে গেছে। এইভাবে বিভিন্ন জায়গায় চলছে। উদয়পুর মালখানা থেকে অস্ত্র লুট হয়েছে। পরবর্ত্তী সময়ে উদ্ধার হয়েছে। এরা কারা? যাদের হাত থেকে অস্ত্র উদ্ধার করা হল এরা কারা? এরা সি, পি, এমের লোক। এরা কেশববাবুর লোক, এরা মাধববাবুর লোক। তাদের আড়াল করার জন্য ডেইলী দেশের কথায় বলা হচ্ছে। এদের রাজনৈতিক পরিচয় হল ওরা কেশববাবুর অত্যন্ত আপনজন। ওরা কেশববাবুর নির্দেশে বিভিন্ন জায়গায় কংগ্রেসীদের

উপর আক্রমণ করেছে, খুন করেছে। এই যে পরিকল্পনা অস্ত্রগুলি নয়নবাসীর হাতে তুলে দাও, অস্ত্রগুলি রণজিৎ দেববর্মার হাতে তুলে দাও, এই পরিকল্পনার ফসল হিসাবে বিভিন্ন জায়গায় অস্ত্র লুট হচ্ছে, এই অস্ত্রগুলি তাদের হাতে তুলে দিচ্ছেন। এইযে এস, পি, ওর ঘটনাটি কি? কাঞ্চনপুরের যে ৭জন এস, পি, ও, পরবর্ত্তী সময়ে জনমতের চাপে, বিরোধীদের চাপে পড়ে সেখানে অস্ত্রগুলি উদ্ধার করতে চেষ্টা করল। আসলে নেপথ্যে কারা? সেই পরিকল্পনার সাথে কারা জড়িত এগুলিত রাজ্যবাসী সবাই জানে। আপনাদের এই পরিকল্পনা কারো অজানা নয়। ফলে আজকে পুলিশের মনোবলকে ভাঙ্গার জন্য, টি.এস.আরের মনোবলকে ভাঙ্গার জন্য একের পর এক ষড়যন্ত্র চলছে।

রাজনৈতিক ভাবে যেমন তাদের বঞ্চিত করছে তেমনি রাজনৈতিক প্রতিহিংসা মুলক ভাবে বিভিন্ন জায়গায় তাদের পোষ্টিং দেওয়া হচ্ছে। এদিকে দায়িত্ব বহন করার মত যারা উপযুক্ত লোকগুলিকে বসিয়ে রাখা হয়েছে। নির্বাচনকে সামনে রেখে প্রতিদিন পত্র পত্রিকায় উঠছে আমরা দেখছি রাজ্যের জনগণ দেখছে পুলিশ অফিসার বদলী, আই. এ. এস অফিসার বদলী, টি. সি. এস অফিসার বদলী। শুধু মাত্র যারা সরকারের পদলেহন করছে তাদের পোষ্টিং দেওয়া হচ্ছে গুরুত্বপুর্ণ জায়গায় এবং এমনি করে বঞ্চনার স্বীকার হচ্ছে রাজ্যের আরক্ষা কর্মীরা, রাজ্যের পুলিশবাহিনী, রাজ্যের টি, এস, আর বাহিনীর জওয়ানরা এবং রাজ্যের হোমগার্ড যারা আছে তারা। সামান্য বেতনের হোমগার্ড যারা তাদেরকে অনারিয়াম দেওয়া হচ্ছে, অথচ তারা রাইফেল কাঁধে নিয়ে দায়িত্ব পালন করছে। পার-ডে তাদের অ্যালাউন্স দেওয়া হচ্ছে ৫১ টাকা করে, যেমন তাদের ওয়াশিং চার্জ হচ্ছে ১ টাকা, কনভয় অ্যালাউন্স হচ্ছে ৫ টাকা, রেশন অ্যালাউন্স হচ্ছে ১১ টাকা ৯৩ পয়সা এভাবে তারা মোট পাচ্ছে ৬৮ টাকা ৯৩ পয়সা। সুতরাং এই যে বৈষম্য এই যে তাদের দায়িত্ব দেওয়া হচ্ছে গুরুত্বপুর্ণ জায়গায় মন্ত্রীদের এস্‌কর্ট্ করে, মন্ত্রীদের বাড়ীতে হাউজ গার্ড করে, ভি আই পি-দের বাড়ীতে হাউজ গার্ড করে, তারপর বলা হয় তাদের রাইফেল নিয়ে কমভিং-এ যাও এই সব কাজগুলি তাদেরকে দিয়ে করানো হবে অথচ তাদেরকে অর্থনৈতিক দিক থেকে কোন সুযোগ সুবিধা দেওয়া হবে না। স্যার, রাজ্যের এই বামফ্রন্ট সরকারের ব্যর্থতার কারণে হোমিওপাথিক ডাক্তাররা আজকে রাস্তায় বসে অনশন করছে, বেকার ইঞ্জিনীয়াররা রাস্তায় বসে অনশন করছে। স্যার, আমরা শুনেছি গত কালকে কেশব বাবু ওনার এলাকা থেকে পালিয়ে এসেছেন আজকে পত্রিকায় দেখলাম, ওনার এলাকার এমন একজনের চাকুরী হয়েছে যার জন্য ওনাকে পালিয়ে আসতে হয়েছে।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী)ঃ- পয়েন্ট অভ্ অর্ডার স্যার, পত্রিকায় যা বলেছে আমি পালিয়ে এসেছি এই সম্পর্কে কোন ঘটনা আমার জানা নেই। কাজেই পালানোর কোন প্রশ্নই উঠে না। স্যার, এটা এক্‌সপাঞ্জ করা হোক।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, এমন একজন লোককে সেখানে চাকুরী দিয়েছে সি পি এম-এর অথচ তার চেয়ে অনেক গুণ বেশী নিডি এবং শিক্ষাগত যোগ্যতা থাকা সত্ত্বেও ওরা কিন্তু চাকুরী পাচ্ছে না এবং এই জিনিষটা সব জায়গায় হচ্ছে। আর মাননীয় মন্ত্রী যদি বলেন পত্রিকায় যেটা উঠেছে সেটা ঠিক নয় তাহলে তার প্রতিবাদ করুন না, বলুন যে, আমি পালিয়ে আসিনি, আমি সদর রাস্তা দিয়ে এসেছি।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- পত্রিকায় কি লিখেছে সেটা দিয়ে কি সব কিছু হবে নাকি।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- কিন্তু এগুলিতো হচ্ছে। এখানে শিক্ষামন্ত্রী আছেন ওনার বক্তব্যের এবং আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর অর্থনৈতিক কেলেংকারী এগুলি নিয়ে বিস্তৃতভাবে রতনবাবু ও সুদীপ বাবুরা বলবেন তথ্য নিয়ে। স্বাস্থ্য দপ্তরের কি অবস্থা হাসপাতালগুলিতে ঔষধ নেই ডিসপেনসারীগুলি বন্ধ অথচ কেন্দ্রীয় সরকারের সমিতিগুলির নামে টাকা দিচ্ছে ম্যালেরিয়া নিবারণ সমিতি, যক্ষা নিবারণ সমিতি, এইডসকে প্রতিরোধ করার জন্য ব্যবস্থা নেওয়ার সমিতি এভাবে অন্তত পক্ষে সাতটা সংস্থার নামে প্রতি বছর কেন্দ্রীয় সরকার প্রায় ১০ কোটি করে

টাকা দিচ্ছে। এ টাকাগুলি কোথায় কিভাবে খরচ হচ্ছে, আমাদের কথা হচ্ছে এই টাকাটা দশ কোটিও হতে পারে বা পাঁচ কোটিও হতে পারে আবার এক কোটিও হতে পারে সে যাই হোক সেখানে গাইড লাইন দেওয়া আছে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে, এই সকল সমিতির যিনি চেয়ারম্যান হবেন তার পদমর্যাদা হবে মুখ্যসচিব। আর যদি মুখ্যসচিব তাতে সম্মত না হন বা ব্যস্ত থাকেন তাহলে অন্তত পক্ষে একজন উচ্চ পর্য্যায়ের কমিশনার এই কমিটিগুলির চেয়ারম্যান হবেন। তখন মাননীয় মন্ত্রী বললেন এটাতো হতে পারে না, মধুর বাসা আমার কাছে আর মধু খাবে আর একজন এটাতো আমি মানব না, মধু আমাকে খেতেই হবে। এই ভেবে তিনি নিজে মন্ত্রীসভার অনুমোদন না নিয়ে এবং অত্যন্ত বে-আইনীভাবে এই সবগুলি সমিতির চেয়ারম্যান হয়ে গেলেন। আমরা বলছি তদন্ত করুন এই ব্যাপারে, আমি প্রথমেই বলেছি যে, অন্য কেউ লাগবে না এই বিধানসভার সদস্যদের নিয়ে যদি আপনার এটার মধ্যে কোন দুর্নীতি না থাকে যদি আপনি স্বচ্ছ হয়ে থাকেন, কোন বে- আইনী কাজ না হয়ে থাকে তাহলে করুন এখান থেকে কমিটি। আমরা দেখব, কাগজপত্র দিন, সদস্যরা দেখবেন, বিধায়করা দেখবেন। যদি আপনারা স্বচ্ছ হয়ে থাকেন তাহলে তারজন্য আপনাদের সার্টিফিকেট দিয়ে দেবে যে আপনারা স্বচ্ছ। মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলাম যে আপনি এই ব্যাপারে দেখুন, এই ব্যাপারে ব্যবস্থা নিন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী কোন উত্তর দিলেন না। মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমরা কিন্তু অনেক সময় উত্তর পেয়ে যাই। কিন্তু বিশেষ বিশেষ কতগুলি ক্ষেত্রে মুখ্যমন্ত্রী এই 'স্পীক টু নট' কিছু বলবেন না, উত্তর উনি ে দবেন না। এই হল অবস্থা। আমরা আজকে তাই বলতে পারি - যেমন এই তো সেদিন মাননীয় শিক্ষামন্ত্রী খোয়াইতে গিয়ে বলেছেন কি – কংগ্রেসীদের থেকে – সমতল রক্ষা করার জন্য তোমরা এই ছাগল কাটার ছুরি, ডেগার, রড, বল্লম, এইগুলি নিয়ে ওদের মার। এবং উনার এই ধরনের উস্কানীমুলক বক্তব্যের পর এই সোনামুড়া মহকুমাতে আই, এন, পি,টি,র চেয়ারম্যান খুন হলো। তারপর কাঞ্চনপুরে, সাব্রুমে, বিলোনীয়াতে আমাদের কংগ্রেস কর্মীরা আক্রান্ত হলো। এবং গত ৩১শে আগষ্ট অমরপুর শহরের মোটরস্ট্যান্ডে আমাদের এক কর্মী সঞ্জিত সাহা - সেখানে তাকে আক্রমণ করা হলো। গুরুতরভাবে আহত করা হল। এমনি করে উত্তেজনামুলক বক্তব্য এই রাজ্যের দায়িত্বশীল মন্ত্রীরা করছেন যারা মন্ত্রগুপ্তির শপথ নিয়েছেন। তাই মাননীয় অধ্যক্ষ মহোদয় এই যে সরকার - এই সরকার আজকে সর্ব্বত্র জনবিক্ষোভে পড়েছেন। মানুষ এই সরকারের বিরোদ্ধে অনাস্তা প্রকাশ করছেন এবং তারা এই সরকারের দুর্নীতির জন্য চাইছেন যত তাড়াতাড়ি সম্ভব এই সরকারের অপসারণ হোক, যত তাড়াতাড়ি সম্ভব এই সরকার যাতে ক্ষমতাচ্যুত হয়। এটা এই রাজ্যের মানুষের কথা। এই রাজ্যের ৩২ লক্ষ জাতি উপজাতি মানুষের কথা।

স্যার, প্রশাসনিক দুর্নীতি সম্পর্কে যদি বলতে হয় আমি সংক্ষেপে তার কিছু পরিসংখ্যান দিচ্ছি।

নতুন বাজার সমবায়, নতুনবাজার ল্যাম্পস্, আমার নিজের বিধানসভা কেন্দ্র – আমি গত ১৭.৭.২০০২ ইং তারিখে মুখ্যমন্ত্রীর কাছে একটা চিঠি দিয়েছি। সেই চিঠিতে আমি একটা অভিযোগ করছি যে এই ল্যাম্পস্ এর চেয়ারম্যান শচীন্দ্র গারু, উনি করলেন কি – আই, আর, ডি, পি, তে কিছু ট্রাইবেল ১৩ জনের নামে টাকা সেংশান হল। কারো নামে ৩০ হাজার টাকা, কারোর নামে ৩২ হাজার টাকা করে। দেখা গেল এই টাকাটা যখন আসলো তখন তাদের বলা হলো ঠিক আছে, তোমারা টাকা নিয়ে নেবে, কিন্তু তোমাদের তো আগের কিছু লোন এর টাকা বাকি আছে। সেটা আগে পরিস্কার করতে হবে। যদি ঐ লোনটা পরিস্কার না কর তাহলে তোমরা টাকা পাবে না। আগে যারা লোন নিয়েছিল এরমধ্যে আমি তাদের নামের একটি লিস্ট দিয়েছিলাম – সেটা হলো – রঞ্জিত মারাক – সে ডিফল্ট ৫০০০ টাকা। এমনি করে সুধন মারাক, সয়েদ মারাক, কুলংক মারাক, সাজেন্দ্র মারাক, সাধন সিং নোয়াতিয়া, ললিত চাকমা, চন্দ্রমোহন জমাতিয়া, শিবচরণ জমাতিয়া, মিতন মারাক, মোট এখানে ১২ জন। এই ১২ জন ডিফল্ট আছে মোট প্রায় ৪৮,০০০ টাকা। এই টাকাটা বলে ঠিক আছে আই, আর, ডি, পি, র টাকা এসেছে।

এখন তোমাদের মধ্যে যারা যারা ডিফল্টার আছে তারা এই টাকাটা ফেরত দিয়ে সাবসিডির যে টাকা তোমরা ১০,০০০ টাকা করে পেয়ে যাবে। এখন এই চেয়ারম্যান সাহেব করলেন কি – যার চার হাজার টাকা, পাঁচ হাজার টাকা, ছয় হাজার টাকা এই দশ হাজার টাকা থেকে এই টাকাটা রেখে দিয়ে বাকি টাকাটা তাদের দিলেন। কিন্তু দেখা গেল, দুই মাস, তিন মাস পরে ঐ ব্যাংক থেকে আবার নোটিশ আসলো যে তোমার ডিফল্টার হয়ে আছ। তোমাদের টাকাটা যদি পরিশোধ না কর তাহলে তোমাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে। আমি এই ব্যাপারটা তদন্ত করে দেখার জন্য চিঠি দিয়েছিলাম। যে দেখুন ঐ চেয়ারম্যান এই লোকগুলির কাছ থেকে প্রায় ৪৮,০০০ টাকা কেটে রেখেছে কিন্তু একটি পয়সাও ব্যাংকে জমা দেয়নি। পুরো টাকাটা মেরে দিয়েছে এই চেয়ারম্যান। কিন্তু এটা আর তদন্ত হলো না। এই গরীব উপজাতিরা আজকে ব্যাংকের খাতায় ডিফল্টার হয়ে রইলো। কিন্তু তাদের টাকা এই চেয়াম্যান হাফিজ করে নিল। শুধু এটা নয় স্যার, আরেকটা বড় ঘটনা হয়ে গেল কমলপুরে। কিভাবে আপনারা মায়াকান্না করছেন উপজাতিদের জন্য।

স্যার, কমলপুরের হালাহালির শিবা প্যাকস্ - এর ঘটনাটি বলছি। ফাইল নাম্বার হল এফ – ৩ (৫) ডি. আর. ডি . এ (ডি) নাম্বার ১৪১৬-২২ তাং ১৪.২.২০০০। উক্ত স্যাংশান অর্ডার মূলে ৪৪৮ জনকে ঋণ দেওয়ার কথা থাকলেও মাত্র ৫১ জন এস.টি. বেনিফিশারিকে ১৪,৯৮,৯৬০ টাকা স্যাংশন হল। আর একটি স্যাংশান মূলে ৪৭ জন এস. টি বেনিফিসারিকে ঋণ মঞ্জুরের জন্য ১০,৬৪,৫৪৬ টাকা ধরা থাকলেও সেটা দেওয়া হয় নাই। উক্ত দুটি স্যাংশান অর্ডার মূলে মোট সাবসিডির পরিমান হচ্ছে যথাক্রমে ৫,০৮.২৬৮ টাকা এবং ৪,৭০,০০০ টাকা করে মোট ৯,৭৮,২৬৪ টাকা। ৩৫ জন বেনিফিসিরির নাম ডাবল দেখানো হয়েছে। এদেরকে প্রায় সাত লক্ষ টাকা শুধু মাত্র সাবসিডিই দেওয়া হল। অথচ গরীবদের বঞ্চিত করা হচ্ছে। লুট পাট চলছে। ঋণের টাকা না দিয়ে সাবসিডির টাকা পকেটে ঢুকানোর জন্য এর থেকে আর কি সহজ পথ ওদের রয়েছে আমার জানা নেই। কেন্দ্রীয় সরকারের প্রকল্পে বেনিফিসারীদের ব্যাংক বা ল্যাম্পস্ বা প্যাকস্ তাদেরকে লোনের সবটা টাকা না দিয়ে শুধু মাত্র সাবসিডির টাকা ধরিয়ে দেওয়া হচ্ছে। এতে স্কীমের মূল উদ্দেশ্যটাই ব্যর্থ হচ্ছে।

ট্রাইবেলদের ১০ হাজার টাকা করে সাবসিডির টাকা দিয়ে বিদায় করে দেওয়া হচ্ছে। পুরো টাকা কাউকেই দেওয়া হচ্ছে না। ব্যাংকের কাছে বেনিফিসারিসদের কোন ঋণ থাকছে না। বেনিফিসারীসদের নামে ৩০ হাজার টাকা করে স্যাংশান হলেও তাদেরকে দেওয়া হচ্ছে সর্বোচ্চ ৪ হাজার ৫০০ টাকা করে। কেউ কেউ মাত্র ৩ হাজার টাকা করেও পেয়েছে। এটাই হচ্ছে বামফ্রন্টের উপজাতি দরদের নমুনা। কারা অর্থ আত্মসাৎ করেছে? আমি এক এক করে মাত্র কয়েকটি নাম বলছি, শুনুন। কীর্তি সিং, প্যাক্‌সের ম্যানেজার। কমলপুর কো-অপারেটিভ ব্যাংকের প্রদীপ চাকমা এবং ডি.আর.ডি.এর ফিল্ড অফিসার কৃষ্ণ সিং। এবং এর সাথে জড়িত আছে এন.জি.ওর সম্পাদক আলসাস মিঞা যিনি একজন সরকারী শিক্ষক। অর্থ আত্মসাৎ বন্টন নিয়ে ঝামেলা এবং এই ঝামেলার পরিপ্রেক্ষিতে যিনি ডি.আর.ডি.ফিল্ড অফিসার ছিলেন উনি গত ১১.৭.২০০১ ইং তারিখ খুন হলেন, কমলপুর থানাতে তার কেইস এন্ট্রি হল। কেইস নং ৩৬,২০০১, কমলপুর পি.এস। অথচ আসামী আজ পর্য্যন্ত ধরা পড়ল না। এই লক্ষ লক্ষ টাকা তারা বাটোয়ারা নিয়ে তাদের মধ্যে ঝামেলা হল। একই পরিবারের এক জনের জায়গায় একজনকে দুইবার করে দেখানো হল। কখনও স্বামীর নাম দিয়ে কখনও স্ত্রীর নাম দিয়ে। আবার প্রভাবশালী নেতারা বার বার তাদের নিজেদের নাম দিয়ে । এমনি করে লক্ষ লক্ষ টাকা ঐ শিবা প্যাকসের সেখানে আত্মসাৎ করল। তবে শুধু শিবা প্যাকস্ নয় রাজ্যের সর্বত্র। পঞ্চায়েতগুলিতে দেখুন না কি চলছে. লুটের রাজত্ব।

স্যার, আজকে যে ত্রিস্তর পঞ্চায়েত এটা কিন্তু বামফ্রন্টের ত্রিস্তর পঞ্চায়েত নয় কেন্দ্রীয় সরকার এই আইন করেছে, রাজীব গান্ধীর সময় এই আইন কেন্দ্র করেছে। সারা ভারতবর্ষে একই পদ্ধতিতে ঐ পঞ্চায়েতগুলিকে

পরিচালিত করতে হবে। ঐ গ্রামের মানুষ তারা যাতে তাদের নিজেদের এলাকার উন্নয়নের পরিকল্পনা তারা যাতে গ্রহণ করতে পারে সেই উদ্দেশ্য নিয়ে সেই দিন এই ত্রিস্তর পঞ্চায়েত বিল লোকসভায় আইন পাশ হলো। কিন্তু আজকে আমরা দেখছি কি? দেখছি বিভিন্ন জায়গায় যেখানে কংগ্রেস পরিচালিত পঞ্চায়েত আছে সেখানে গ্রাম সংসদ হতে দেবে না সেখানে গ্রাম সংসদ করতে দিচ্ছে না। আমার অমরপুরে ঘটনা হয়েছে, গ্রাম সংসদ মিটিং ডেকেছে বি.ডি.ও., এস. ডি.ও সাহেবরা ছিলেন। ওরা গ্রাম সংসদের মিটিং করতে দেয়নি। কিন্তু সি.পি.এম পরিচালিত পঞ্চায়েতগুলিতে সেখানে কিন্তু গ্রাম সংসদ হচ্ছে না। ঐ সি. পি. এম নেতারা তারাই সেখান থেকে ঐ যারা মেম্বার প্রধান তারা নিজেরা বাড়ীতে বসে লিস্ট করে বেনিফিসারী ঠিক করে দিচ্ছে। সেখানে গ্রাম সংসদের প্রশ্ন নেই সেখানে গরীব মানুষের অর্থনৈতিক সাহায্য দেওয়ার প্রশ্ন নেই, কেউ কোন প্রতিবাদ করতে পারবে না। যদি প্রতিবাদ করা হয় সেখানে তাদের উপর আক্রমণ করা হয়। এটা আমার কথা নয় এটা বাস্তবের কথা।

সারা রাজ্যের সমস্ত ব্লকগুলিতে সমস্ত পঞ্চয়েতগুলিতে একই ধরণের ব্যবস্থা চলছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই যে দেখুন না পঞ্চায়েতের টাকা, পঞ্চায়েতের টাকায় ট্রাকটর কিনা হল পদ্মবিলে সেখানে পঞ্চায়েতের টাকায় পাওয়ার টীলার কিনা হল। ঐ যে পদ্মবিলের মানুষ এই পাওয়ার টীলার সম্পর্কে কিছু জানে না। আমার অমরপুর - এর মৈলাক পঞ্চায়েত সেখানে একটা পাওয়ার টিলার দেওয়া হয়েছিল পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে যিনি তৎকালীন পঞ্চায়েত সমিতির ভাইস চেয়ারম্যান ছিলেন উনার হেপাজতে রাখলেন। আজকে উনি এটা নিয়ে ব্যবসা করছেন। বার বার চিঠি দেওয়া হল পঞ্চায়েত ডাইরেকটরকে ঐ বি.ডি.ও, এস.ডি.ও সবাইকে দেওয়া হল, পঞ্চায়েত মন্ত্রীকে চিঠি দেওয়া হল যে ঐ যে পাওয়ার টীলার এটা পঞ্চায়েতের নামে এলোট করা হয়েছে অথচ সেটা পঞ্চায়েত আজকে পাচ্ছে না, ঐ পঞ্চায়েতের নামে সি.পি.এম ক্যাডার ব্যবসা করছে। এমনি করে রাজ্যের সর্বত্র চলছে। কেন গ্রামের মানুষের আস্থা থাকবে বলুন, কেন এই রাজ্যের মানুষের আস্থা থাকবে বলুন বামফ্রন্ট সরকারের প্রতি? আজকে এই দেখুন না রাস্তা ঘাটের অবস্থা। ব্লকগুলি দুর্নীতিতে ছেয়ে ফেলছে। রাজ্যের সমস্ত ব্লকগুলি যেমন একদিকে মাফিয়াদের হাতে চলে গেছে, দুর্নীতিবাজদের হাতে চলে গেছে ঠিক এমনি করে আমাদের এই রাজ্যের সড়ক উন্নয়ন আমাদের এই রাজ্যের পূর্ত্তদপ্তর - এর উন্নয়ন সেখানেও মাফিয়াদের হাতে দিয়ে দেওয়া হয়েছে। কারা কাজ করবে, কারা টেন্ডারে অংশ গ্রহণ করবে ওরা ঠিক করে দেবে, মন্ত্রী মহোদয়ের গোচরে আছে সব জানেন।

স্যার, পূর্ত্ত মন্ত্রীর দপ্তর আরেকটা বেড়ে গেছে। উনি আবার নিগোজিশান দপ্তরের মন্ত্রী। কারণ এখানে যারা টেন্ডার দিতে যায় তারা টেন্ডার দিতে পারেনা যদি মন্ত্রী মহোদয়ের অনুমোদিত ব্যক্তি না হয়। আর এমনি করে পঞ্চায়েত বলুন, পূর্ত্ত দপ্তর বলুন, গ্রাম উন্নয়ন দপ্তর বলুন, সমবায় দপ্তর বলুন, পশু পালন দপ্তর বলুন, সমস্ত দপ্তরে কোটি কোটি টাকা এইগুলি হাপিজ করে একদিকে যেমন মন্ত্রীরা নিজেরা সম্পদশালী হচ্ছেন এবং তাদের কিছু কেডার তারাও সম্পদশালী হচ্ছেন। আর তারা তাদের পার্টি অফিসগুলি ইমারত করে নিচ্ছেন। কোথা থেকে এই টাকা আসছে? কোথায় গ্রামের গরীব মানুষদেরকে দিচ্ছে? তাই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আজকে বলতে চাই যে সর্ব্বক্ষেত্রে দুর্নীতি হচ্ছে। মাননীয় বিরোধী দলের সদস্য রতনবাবু, সুদীপ বাবুরা বিস্তারিত ভাবে এইগুলি বলবেন। তাই আমি বলতে চাই এই রাজ্যের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে অনাস্তা এসেছে এই অনাস্তা সঠিক। অমি অনুরোধ করব এই রাজ্যের বামফ্রন্টের মন্ত্রীদেরকে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে, যে অনাস্তার ভোটাভোটির প্রশ্ন নয় নৈতিক দায়িত্ব স্বীকার করে নিয়ে আপনাদের ব্যর্থতা আপনাদের অপদার্থতা এবং এই রাজ্যের জনগণের প্রতি আপনাদের বিশ্বাসঘাতকতার করতে আপনাদের উচিৎ নৈতিক দায়িত্ব স্বীকার করে নিয়ে আপনারা পদত্যাগ করুন। আজকে দুঃখ লাগে যে আপনাদের বিরুদ্ধে অনাস্তা আনতে হয়।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় বিরোধী দলনেতা আপনি কনক্লুড করুন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, আমি শেষ করে দিচ্ছি। আগে ঘোষণা দিতে হয় যে বন মহোৎসব হবে, ভিত্তি প্রস্তর হবে। এই ভিত্তি প্রস্তরের জন্য প্রতিযোগিতা শুরু হয়ে গেছে। জায়গায় জায়গায় ভিত্তি প্রস্ত হচ্ছে। আগে যেখানে ভিত্তি প্রস্তর হয়ে গেছে সেখানে এক ইঞ্চি কাজও হয়নি। একটা পরিকল্পনাও বাস্তবায়িত হয়নি। সুতরাং মানুষকে দেখাতে হবে প্রতিশ্রুতি দিতে হবে যে হ্যাঁ আমরা এই করেছি সেই করেছি এই করার পরিকল্পনা আমাদের ছিল। তাই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আশা করব যে এই রাজ্যের বামফ্রন্ট শিক্ষা পেয়েছে, তাদের উপলব্ধি হবে তাদের বোধদয় হবে যে আমরা জনবিচ্ছিন্ন, জনগণ আমাদের চায়না, জনগণ আমাদের বর্জন করেছে। গণতন্ত্রের প্রতি যদি তাদের কোন আস্থা থাকে তা হলে তাদের নৈতিক দায়িত্ব স্বীকার করে তাদের পদত্যাগ করা উচিৎ এবং পদত্যাগ করবেন। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** - এই সভা বেলা ২ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

AFTER RECESS AT 2 P.M.

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া, আপনার সময় ১২ মিনিট।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (অম্পিনগর) ঃ- মিঃ স্পীকার স্যার, আজকে মাননীয় বিরোধী দল নেতা শ্রীজওহর সাহা মন্ত্রীসভার বিরোদ্ধে যে অনাস্তা প্রস্তাব এনেছেন আমি তাকে পরোপুরি সমর্থন জানাচ্ছি। এবং এই প্রস্তাবে সাড়া দিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর পদত্যাগের দাবী জানাচ্ছি। কারণ এই মন্ত্রীসভার আমলে যে সমস্ত ঘটনা ঘটেছে; রাজ্যে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে এই পরিস্থিতি যদি সৃষ্টি হয় তাহলে পরে মন্ত্রীসভাকে পদত্যাগ করার দাবী জানাতে হয়। কিন্তু জোড় করে যদি নিজের গদি আটকানোর যুক্তি দেন সেটা আমি যুক্তিসঙ্গত হবে বলে মনে করি না। এটা এই সময়ে হওয়া উচিৎ হবে না।

মিঃ স্পীকার স্যার, এই সরকারের আমলে যে আইন শৃংখলার যে অবনতি এটা সামগ্রিক ত্রিপুরার ইতিহাসে ছাপিয়ে গেছে। মিঃ স্পীকার স্যার, আমাদের জোট-সরকারের আমলে আমরা আগষ্ট মাসের মধ্যে টি.এন.ভি.র সঙ্গে শান্তি চুক্তি করে রাজ্যের শান্তির বাতাবরণ তৈরী করেছি। আমি বলতে পারি যদি ঐ টি.এন.ভি.র আক্রমণ, হত্যা এটা যদি আরোও তিন মাসের বেশী চলতে থাকত তাহলে আমরাও পদত্যাগ করতাম, আমরা মন্ত্রীসভায় থাকবে না। সেই জন্য আমরা দুটো পথ নিয়েছিলাম। একটি হচ্ছে আলোচনার মাধ্যমে সমাধান করা, আরেকটা হচ্ছে আক্রমণ রোখা। যে কোন মুল্যে আক্রমণ রুখতে হবে, যে কোন মূল্যে তাদের হত্যা, খুন তাদের কার্য্যকলাপ রুখতে হবে। কাজেই দুই দিক থেকে সফল। তারপরই আমরা সরকার করেছি। তারপরে স্কুল চলেছে, তারপরে ট্রাইভেল এলাকা উন্নয়ন হয়েছে, তারপরে জাতি উপজাতির মধ্যে সম্প্রতি মজবুত হয়েছে, এর পরে জন নিরাপত্তা সুনিশ্চিত হয়েছে এইভাবে একটি সরকার চলবে। যদি বিপরীত ভাবে চলে তাহলে সেই সরকার কেন থাকবে। মিঃ স্পীকার স্যার, আমরা যখন এই প্রশ্নগুলো তুলি উগ্রপন্থী মোকাবেলা করুন এবং আলোচনার মাধ্যমে একটি সমাধাদের ব্যবস্থা করুন। তখন তারা দেখিয়ে দেন ঐ যে আমেরিকা আই.এস.আই এই সমস্ত কথা বলে তারা এড়িয়ে যান। সমাধান হবে কি করে, তারপরে তারা নিজেরাও তৈরী করেন যখন ঐ ফটিকরায়ের তারা হারলেন ঐ সিমনাতে হারলেন, এ.ডি.সিতে হারলেন, তখন তারা ঐ ললিত দেববর্মাকে দিয়ে এ.টি.টি.এফ ফোর্স তৈরী করলেন। যখন তারা ক্ষমতায় এলেন তখন ললিত দেববর্মা বললেন যে এই বার আর আমাদের দরকার নেই, কারণ বামফ্রন্ট ক্ষমতায় এসেছে। কাজেই ক্ষমতায় আসার জন্য যে দল উগ্রপন্থী সৃষ্টি করে তাদের হাতে রাজ্যের জননিরাপত্তা থাকবে না, এটা সুনিশ্চিত কথা। জনগণ ভাল করছে তাদেরকে ক্ষমতায় এনে। এখন ক্ষমতায়

টিকে থাকার জন্য এবার নতুন করে উগ্রপন্থী তৈরী হচ্ছে। সমস্ত কিছু অতিক্রম করে আজকে এমন ভাবে তৈরী করছে যেটা নজীর বিহীন এই দলটার নাম হচ্ছে এস.পি.ও। এটা উগ্রপন্থী দল। সমগ্র এলাকায় ত্রাস সৃষ্টি করেছে। বামফ্রন্ট বিরোধী আই.এন.পি.টি এবং কংগ্রেসের বিরোধী হুমকি দিচ্ছে। তারা পুলিশ দিয়ে মারধোর করছে এবং এলাকায় কোন মিটিং করতে দিচ্ছে না। কোন গণতান্ত্রিক পরিবেশ নেই। এরা চাঁদা তুলছে কেউ কাজ করতে গেলে চাঁদা তুলছে এবং তাদেরকে ১৫০০ টাকা করে মাইনে দিয়ে বছরে ২২ থেকে ২৩ লক্ষ কোটি টাকা খরচ করে এই উগ্রপন্থী দল তৈরী করেছে। বামফ্রন্টের নেতারা বলে আমাদের ক্ষমতায় আনতে হবে, আর যদি আমরা জনজোয়ারে ভেসে যাই তাহলে তোমরা উগ্রপন্থী দলে চলে যাবে, এর জন্য আমরা এই হাতিয়ার তোমাদের কাছে রেখে দিলাম। কাজেই এই যদি পরিকল্পনা নেয় জননিরাপত্তা কি করে আসবে, ভবিষ্যত অন্ধকার। মিঃ স্পীকার স্যার, আমরা আসা করেছিলাম এই ৫ বছরে তারা নিশ্চই উগ্রপন্থী সমাধান করবে, মোকাবেলা করবেন, কিন্তু কিছুই করেননি, বরং তারা এই এস.পি ও সৃষ্টি করে আবার নতুন নতুন উগ্রপন্থী সৃষ্টি করে মানুষের নিরাপত্তার ক্ষেত্রে আরও বেশী করে সংকট তৈরী করে চলছে। স্যার, দেখুন নারী নির্যাতন, নারী ধর্ষণ কিভাবে হচ্ছে। এরপর কেডার তাদের যে পঞ্চায়েত প্রধান তারা কত নারী ধর্ষন, নারী কেলেংকারীতে জড়িত তার হিসাব নেই। স্যার, এই যে কাকড়াবনে একজন তরুণী ছাত্রী কুমারী মা হয়েছে, আমি যদি মুখ্যমন্ত্রী হতাম আমি পদত্যাগ করতাম। স্যার, এই রকম বিয়ের প্রতিশ্রুতি দিয়ে ধর্ষণ, কে ইনভলবড় বামফ্রন্টের নেতা। তারপর ফুলশয্যার রাতে বধু নির্যাতনের কথা বলে তো আর লাভ নেই। স্যার, এই রকম নজীরবিহীন ঘটনা এই আমলে বেশী হয়েছে। আমাদের জোট আমলে মাননীয় প্রয়াত সদস্য সমর চৌধুরী তুলে ধরে ছিলেন নারী ধর্ষণের ঘটনা অতএব এই সরকারকে পদত্যাগ করতে হবে। এর মধ্যে ১৫০ জনের নাম দিয়ে দিলেন আমি পরে দেখি ৫০ জনের নাম হচ্ছে পুরুষ।

**মিঃ স্পীকার ঃ-** নগেন্দ্রবাবু কনক্লুড় করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার, বিনা চিকিৎসায় যেভাবে পাহাড়াঞ্চলে লোক মারা যাচ্ছে, সেদিন আমি ছিলাম তৈদুতে লংফুং গ্রামে, সেম্পা কাইপেং এর ছেলে, রামু দেববর্মার দুই ছেলে বিনা চিকিৎসায় মারা গেছে। এই মেসেজ্ পাঠালাম মুখ্যমন্ত্রীর কাছে, পাঠালাম ডিরেক্টর অব্ হেলথ্ এর কাছে, কোন কিছু কি পৌছায় না সেখানে। অম্পিতে কোন ঔষধ ছিল না, না এম্বুলেন্স ছিল। যদি আমরা কথা বলতে চাই, তাহলে কোন্ ভাষায় কি বলব এদের কাছে, নিজেরাই বলুন। স্যার, এই যে স্কুল, এই মালবাসা হাই স্কুলে ১৯৯৬ইং সাল থেকে সি.আর.পি.এফ ক্যাম্প রাখা হয়েছে, রাখা হোক কিন্তু স্কুল বন্ধ করে কেন, স্কুল বন্ধ করে সেখানে ক্যাম্প বসিয়ে রাখা হয়েছে সেটা একটা হাইস্কুল। একটা পুরো এলাকা অন্ধকার করে দেওয়া হয়েছে। মিঃ স্পীকার স্যার, সরবং হাইস্কুল এখানেও ক্যাম্প করে সেই ১৯৯৯ইং সন থেকে স্কুলটা বন্ধ হয়ে আছে। এই ভাবে এলাকাটা অন্ধকার করে রাখা হয়েছে। তারপর নগরাই হাইস্কুল সেখানে মাত্র ৩ জন টিচার, তারপরে রাজকুমার হাইস্কুল সেখানে মাত্র ৭ জন টিচার, ঐখানে একজনও গ্রেজুয়েট টিচার নেই। এই করে সমস্ত স্কুলে তালা ঝুলছে। তারপর শিক্ষামন্ত্রী, মুখ্যমন্ত্রী বলবেন উত্তর দেবেন যে এটা সহ্য করতে হবে। এরজন্য তারা দায়ী না, কারণ উগ্রপন্থী সমস্যা সৃষ্টি করছেন। কাজেই যে সরকার উগ্রপন্থী সমস্যা মোকাবিলা করবে না, যে সরকার উগ্রপন্থী সমস্যাকে মেনে নিয়ে, তার সঙ্গে চুক্তিপত্র করবে, শুধু ক্ষমতায় টিকে থাকার জন্য এবং যারা উগ্রপন্থীকে প্রশ্রয় দেয়, তাকে ক্ষমতায় রাখার অর্থ হচ্ছে ভবিষ্যৎ অন্ধকার করে রাজ্যের সর্বনাশ করা। স্যার, এই বি, পি, এল এবং ওল্ড এইজ পেনশনের ব্যাপারে আমি বার বার চিঠি লিখেছিলাম মিনিষ্টারকে, তারপরে পাঠালেন একজনকে ইনকোয়ারী করার জন্য এই লেফুংগায়। দৈই সিনহা ও কাইপের খবর পেয়ে আসল। তারপরে বলল আমাকে ডাকছে, এইবার হয়তো আমার হয়ে যাবে। ঠিক আছে বলল ইনকোয়ারী হলে যাও। তাকে প্রশ্ন করছে তুমি কোন দল কর, বলল আমি তো আই,

এন, পি, টি করি, বলল হবে না। স্যার, যে কারণে দেওয়ানজী বলেছিলেন এটা সম্পূর্ণ কেন্দ্রের, এবং কেন্দ্র থেকে নিশ্চয়ই নির্দেশ আছে যারা বিলো পোবার্টি লাইন তারা যাতে পায়। এবং এই ওল্ড এইজ পেনশন এটাও কেন্দ্রের তারও একটা নিশ্চয়ই গাইড লাইন আছে। আমি এখানে কয়েকটা ঘটনা তুলে বলছি, মালবাসায় এই যে, হেমলতা সরকার ওল্ড এইজ পেনশন পায় নি, প্রেমদা বালা সরকার পায় নি, হাজিরা বেগম ৭৫ বছর উনিও পান নি। আর যারা পেয়েছে রসিদ মিঞা ৪৫ বছর, কুমোদ পাল ৫৫ বছর এবং বারেক মিঞা ৫৫ বছর, আর হলোয়া গ্রামের দরখাস্ত কলই পায় নি যার বয়স ৮৮ বছর, তারপর হৃদয় কলই ৮৮ বছর এরাও পায় নি। স্যার, এরা শুধু দলবাজী করে, শুধু দলের কারণে পায় নি। কাজেই গণতন্ত্রকে হত্যা করার হাতিয়ার হল বি, পি, এল এবং প্রশাসনটাই গনতন্ত্রকে হত্যা করছে এবং জনগণের বিরোদ্ধে একেবারে যুদ্ধ ঘোষণা এটা অস্ত্র হিসাবে তারা তৈরী করছে, যার জন্য জনগণ আর চায় না, এই সরকার টিকে থাকুক। এবং আমি দেখছি যে সমস্ত জনগণ ৮৮ সালে এই বামফ্রন্টের বিকল্প সরকার গঠন করেছিলেন সেই জনগণ আবার একত্রিত হয়েছে, রাজপথে নেমে পরেছে, এবং তারা এখনই কোণঠাসা হয়ে গেছে। কাজেই আমরা বলব আপনারা দেখুন বুঝুন এবং এখনই পদত্যাগ করুন। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা, আপনার নাম দিয়েছে তো, আপনি বলবেন তো তাহলে আমি ঠিক ১৫ মিনিট পরে সিগনাল দেব।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- স্যার, রেশনের দোকানের মত আইন করলে কি করে হবে। স্যার যাই হোক বি পি এল - এর ব্যবস্থা করুন, তাহলে একটু রিলাক্স পাব। স্যার, আমি মাননীয় বিরোধী দলের নেতা জওহর সাহা এই সরকারের উপর যে আনাস্তা প্রস্তাব উথাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, ত্রিপুরা রাজ্যে মোট ৬০ টি বিধানসভা কেন্দ্র আছে। কিছুদিন আগে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান বিমান বসু এসেছিলেন। আমরা আনন্দবাজার পত্রিকায় দেখেছি যে গত ২৯-০৮-২০০২ ইং সালে প্রকাশ পেয়েছে যে ১৭ জন মন্ত্রী ইনক্লোডিং স্পীকার আগামী দিনে মাত্র ৭ জন প্রার্থী মনোনয়ন পাচ্ছে। আর বাকি ১০ জন বাদ পরবে। স্পীকার সুযোগ পাবে বলেছে এই পত্রিকাতে। স্যার, এই পত্রিকার খবর যদি সত্যি হয় তাহলে পরে এটা পরিস্কার যে দূর্নীতিগ্রস্থ ৫ বছরের মধ্যে অনেক মন্ত্রী। তাকে দল থেকে মনোনয়ন পত্র বাতিল করে দিচ্ছে। জনগণতো অটোমেটিক্যালি বাতিল করবেই এটাতে কোন সন্দেহ নেই। এই সরকারের প্রতি তাদের দলের সমর্থকদেরও আস্থা নেই। এটাই আজকে প্রমাণিত হয়েছে। স্যার, আমি এখানে একটা কথা উল্লেখ করতে চাই – প্রথমে আমি ধরতে চাই ফিসারী মিনিষ্টারকে। ২০০২ ইং সালে এই সভায় সাপ্লিমেন্টারী বাজেট গ্রান্ড চেয়ে ৩০ লক্ষ টাকার কচুরী ফেনা পরিস্কার করার জন্য (ডম্বুর নগরের) সেখানে টাকা ধরা হয়েছিল এবং খরচ হয়ে গেছে বলে দেখানো হয়েছে। স্যার, সবচেয়ে অবাক লাগে ৩০ লক্ষ টাকা মূল বাজেটের মধ্যে ধরা আছে সেখানে স্পষ্ট লেখা ডম্বুর হাইড্রেল প্রজেক্ট। উনি একটা সারকোলার ইস্যু করলেন হরিদাস দেববর্মা আন্ডার সেক্রেটারী ১৮.০৩.২০০২ ফাইল নং ৫৪ (১১) ফিসারী প্ল্যান এবং ২০০১ইং এবং ২০০২ইং গভর্ণমেন্ট অব ত্রিপুরা ডিপার্টমেন্ট অব ফিসারীস্ ডেটেড, আগরতলা, ১৮ মার্চ ২০০২। স্যার, সেখানে ৩০ লক্ষ টাকা উনি ডিভাইড্ করলেন। মুল সাপ্লিমেন্টারী বাজেটে লেখা আছে ডম্বুর প্রজেক্টের জন্য। উনি দিলেন যতনবাড়ীতে ১০ লক্ষ, গন্ডাছড়া সুপারইন্‌টেনডেন্টে দিলেন ১০ লক্ষ যাতে গন্ডাছড়ার লোক না জানে সেইভাবে সেখানে লেখলেন কুমারঘাট কৈলাশহরের আন্ডারে যে ক্ষেত্রবিল গাঁও পঞ্চায়েতের একটা বিল সেখানে পরিস্কারের জন্যও পাঠালেন। আমি সেখানে গিয়ে দেখলাম যে একটা কচুরী ফেনাও ক্ষেত্র বিলে নেই। তার মানে এই ফিসারী মিনিষ্টার টাকা নিয়েছেন এটাই এখানে প্রমাণ হয়েছে। দ্বিতীয়তঃ- স্যার, মেলাঘর-সোনামুড়া পদ্মজলার গাঁও পঞ্চায়েত মেলাঘরে

আর কৈলাশহরে হচ্ছে ক্ষেত্রবিল। মেলাঘরে দিয়েছেন আড়াই লক্ষ টাকা এবং মেলাঘরেই আর একটা জায়গা দশরথবাড়ী গাঁও পঞ্চায়েত সেখানেও দিয়েছেন আড়াই লক্ষ টাকা। এইভাবে টোটাল ৩০ লক্ষ টাকা। স্যার,তার কপি আমার কাছ আছে। আপনি যদি চান তাহলে দিতে পারি। এইভাবে সারকোলার করিয়ে ডম্বুর জলাশয়ের নামে টাকাটা হাপিজ করে দিল। তার মধ্যে বিল পবিস্কার করার জন্য যতনবাড়ির জন্য ১০ লক্ষ টাকা এবং গন্ডাছড়ায় ১০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে নামে মাত্র কয়েকটি কচুরিপানা পরিস্কার করে করা হয়েছে। আমার কাছে সার্কুলারের কপি আছে। বৃষ্টি যখন নামে জলাশয়ের পার থেকে জলে কচুরী পানা নামে। ওই জলাশয়ে নৌকা চলে। ওখানে ৩০ লক্ষ টাকা হাপিজ করে নিলেন এটা কি দুর্নীতি বলা যায় না। একটা সর্বদলীয় কমিটি গঠন করে বাজেট তৈরী করা হোক। সেখানে মন্ত্রী গ্রহণযোগ্য হবে কি হবেনা দেখা যাবে। তীর্থমুখ ও অমপপুরে নিউগাঁও পঞ্চায়েতের সমীক্ষায় দেখা যায় তেলেং গাঁওসভার প্রজেক্টের কাজ গত ৫ বছরে কি কি করা হয়েছে মন্ত্রী মহোদয়ের জানা আছে। আমাদেরও জানা আছে। বিধানসভায় পাশ হয় কি না এখানে লেখা আছে হরেন্দ্র রিয়াং নামে পুকুর নালা খননের জন্য ১৩ হাজার ৫০০ টাকা শেংসান হয়েছে কাজটি শেষ হয়নি। আমি মিটিং এ বলেছি যেগুলি স্যাংশান হয়েছে কয়েকটির কাজ কমপ্লিট হয়েছে আর বাকীগুলি তদন্ত হোক। মহুরীবাগে নিবারণ রিয়াং এরা ১৩ হাজার টাকার কাজ কমপ্লিট হয়নি, কিন্তু কাগজে কলমে দেখানো হয়েছে শেষ হয়ে গেছে। ১৫ হাজার টাকার খেলার সাজসরঞ্জাম কেনা হয়নি খরচ করে ফেলেছে। শীলজুরী ব্রিজ থেকে অনন্ত রিয়াং বাড়ী পর্যন্ত পুকুরের দশ মেন্ডেজের জন্য ৮ হাজার টাকা ধরা হয়েছে আজ পর্যন্ত কাজটা কমপ্লিট করা হয়নি। তীর্থমুখ ও কড়াইমুড়া গাঁও পঞ্চায়েতে আলাদা খাতে ৩৬ হাজার টাকা খরচ হয়ে গেছে। আমি সবটার কাজ কমপ্লিট হয়নি বলেছি। দুর্নীতির প্রশ্ন উঠছে। সেনিটারী লেট্রিন তৈরীতে দুটোর কাজ দেখানো হয়েছে ৫৮ হাজার ২২ টাকা। আমি এডিসি চেয়ারম্যানকে নিয়ে দেখলাম ২০০১ - ০২ইং সালে সেনিটারী স্কীমটার কাজ করা হয়নি। কিন্তু স্কীমটার কাজ কমপ্লিট দেখানো হয়েছে। করবুক এলাকায় পশ্চিম মানিক্য দেওয়ান গাঁওসভার কিউসুই পাড়া জে.বি. স্কুলের মাঠ সংস্কারের জন্য মোট ব্যায়িত টাকা ১৫৫৪.৩৭ টাকা। আমি জানিনা কোন দপ্তর থেকে টাকা দেয়া হয়। আমি চেলেঞ্জ জানিয়েছি একটা টাকা এই খাতে খরচ করা হয়নি। এখানে কমিউনিটি হল মেরামতের জন্য টাকা সেংশান করা হয়েছে এটার কাজ শেষ হয়েছে। আমেরাই উচুই ও জামেরাই উচুই ৩ কানি জমিতে সুপারির চারা দেওয়া হয়েছে এগ্রিকালচার দপ্তর থেকে এটার কাজ হয়ে গেছে। ২০০১ - ০২ইং এইভাবে টাকা হাপিজ করে নিয়েছে। এটা কি দুর্নীতি না? মাননীয় মন্ত্রী এই বাম সরকার ফিরে আনার বহুত চেষ্টা করেছেন। স্যার, পৃথিবীর এই সুযোগটা বার বার আসেনা। স্যার, এই ভাবে একটার পর একটা টাকা হাপিজ হয়ে যাচ্ছে। দুর্নীতি একেবারে চূড়ান্ত সীমায় গিয়ে পৌঁছেছে। স্যার, পত্রিকায় আমরা দেখেছি এইডস রোগের টাকা খেয়ে ফেলেছে। আমরা শুনেছি এইডস রোগ ভাল হয় না। ক্যানসার থেকেও মারাত্বক রোগ এই এইড্স রোগ। এইডস রোগের টাকা যে খায়, এটার সঙ্গে যে সহবাস করে তাদেরও ছড়িয়ে যায়। স্যার, এইডস রোগের টাকা যিনি খেয়েছেন এবং তাঁর সাথে বামফ্রন্ট সরকার সহবাস করছেন সুতরাং তাঁদেরও ছড়িয়ে গেছে। এটা আর ভাল করা যাবে না। একজন সি. পি. আই (এম) নেতাকে আমি জিজ্ঞেস করেছিলাম আপনারা আবার ক্ষমতায় আসবেন কি? উনি উত্তর দিলেন - মনেতো হয় না। ওদের পি.ও নেতাকে বলেছে, চিকিৎসার জন্য আপনারা হিল্লী - দিল্লী গেলেন কোন কিছুই হলো না। এখন চিকিৎসার শেষ ট্যাবলেট বনাজি ঔষধ হচ্ছে এস.পি.ও। আমার মনে হয় এই বনাজি ঔষধেও আপনাদের এইড্স রোগ ভাল হবে না। স্যার, ফুড মিনিষ্টার একটু আগে বললেন যে বি পি এল - এ পি এল হয় না। আমার কাছে সমস্ত তথ্য আছে। আমি মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয়কে বলেছি যে গন্ডাছড়া দুর্গমাঞ্চল। আমার এখানে প্রায় ৪০০ দরখাস্ত আছে,এগুলির ডুপ্লিকেইট কপি আমি এস.ডি.ওকে দিয়েছি। বি.পি.এল

কে এ.পি.এল করে দেওয়া হচ্ছে। আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি, তথ্য দিয়ে বলছি এই ভাবে বঞ্চিত করা হচ্ছে। গ্রামের গরীব মানুষ বি.পি.এল কার্ডধারীদের টাকা পর্য্যন্ত আপনারা খেয়ে ফেলেন। এটা ভাবতে আমার লজ্জা লাগে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য আপনার বক্তব্য কনক্লুড করুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- স্যার, আমি গণ্ডাছড়ার কথা বলছি স্যার। এই গণ্ডাছড়া মহকুমায় বামফ্রন্ট সরকারের রাজত্বে ২৮ জন অপহৃত হয়েছে। এই ২৮ জনের একজনও ফিরে আসেনি। সরকার কি জবাব দেবেন জানিনা। এটা শুধু গণ্ডাছড়া মহকুমার। এই ভাবে সারা ত্রিপুরা রাজ্য থেকে হাজার হাজার মানুষ অপহৃত হয়েছেন। তাদের কোন ট্রেস নেই। স্যার, কিছুদিন আগে মাননীয় শিক্ষা মন্ত্রী বলেছেন - পাহাড়ে যদি খুন খারাপি হয় তাহলে সমতলের মানুষ ছাগল কাটার ছুরি, বটি দা, মাটি কাটার কোদাল, ঝাড়ু, খন্তি হাতে নেমে যাবে। শহরে আক্রমণ হবে। একজন শিক্ষামন্ত্রী কি এইভাবে কথা বলতে পারেন? মাননীয় শিক্ষামন্ত্রী নাকি আবার শিক্ষা মহাপন্ডিত পুরস্কার পেয়েছেন। আমি জানিনা কি ভাবে উনি পুরস্কার পান। উনি যখন শিল্প মন্ত্রী ছিলেন বিশ্বকর্মা পূজার নিমন্ত্রণ পেয়ে নিমন্ত্রণ রক্ষা করতে গিয়ে উদ্যোগতাদের জিজ্ঞাসা করতেন বিশ্বকর্মার বাবার নাম কি? তুলসী গাছের বদলে মরিচ গাছ কেন লাগানো হচ্ছে না। কেন হিন্দুরা মৃতদের চোখ চন্দনের ফোটা দিয়ে তুলসী পাতা দিয়ে এটে দেয়। এখানে মাননীয় শিক্ষামন্ত্রী পরামর্শ দিলেন তুলসী পাতার বদলে মৃতদের চোখে মরিচ পাতা যেন লাগানো হয়। এইভাবে তো সারা ত্রিপুরা রাজ্যে মরিচ লাগিয়ে রেখেছেন এবং আগামী দিনেও এই ভাবে চলবে স্যার। ত্রিপুরা রাজ্যে যদি কোন দিন দাঙ্গা হাঙ্গামার সৃষ্টি হয় ট্রাইবেল এবং নন্ ট্রাইবেলের মধ্যে এবং ত্রিপুরা রাজ্যে যদি কোন দিন আইন শৃঙ্খলা বিনষ্ট হয় তার জন্য মাননীয় শিক্ষামন্ত্রী দায়ী থাকবেন এবং বামফ্রন্ট সরকার দায়ী থাকবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব আজকে এই আলোচনা শেষ হওয়ার পর পদত্যাগ করে বাড়ী ফেরৎ যাওয়ার জন্য। আমার বক্তব্য এখানে শেষ করলাম। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রীরতন লাল নাথ। আপনি ৩০ মিনিট আলোচনা করবেন কারণ সুদীপ বাবু বলবেন না আপনাদের চীফ হুইপ জানিয়েছেন কাজেই দুই জনের মিলে ৩০মিনিট বলবেন।

**শ্রীরতনলাল নাথ** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রাজ্যের মন্ত্রীসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন বিরোধী দল থেকে। আমার সত্যিই দুঃখ হয় এই অনাস্থা প্রস্তাব আলোচনায় অংশ গ্রহণ করার জন্য কারণ এই সরকার আমারও সরকার। তাহলে কি পরিস্থিতিতে যতক্ষণ পর্য্যন্ত আমরা কোন সরকার সেই কংগ্রেস পরিচালিত সরকার কিংবা বামফ্রন্ট পরিচালিত সরকার যতক্ষণ রাজ্যের মানুষ এই রাজ্যকে নিজের মনে না করবে, এই সরকারকে নিজের মনে না করবে ততক্ষণ পর্য্যন্ত রাজ্যের শান্তি আসতে পারবে না। এখন তাঁরা এই সরকারের নাম দিয়েছে বামফ্রন্ট সরকার। কারণ এখন যদি আমরা দোকানে ইট, টিন ইত্যাদি কিনতে যাই তাহলে দোকান থেকে বলা হয় নিজের বাড়ীর জন্য কিনবেন না সরকারী কাজের জন্য কিনবেন? তার মানে চিন্তাধারাই এই রকম হচ্ছে। বর্তমান বামফ্রন্ট পরিচালিত রাজ্যে অর্থ্যাৎ করাপশন কি জায়গায় দাঁড়িয়েছে সেগুলি আমি চেষ্টা করব কিছু কিছু তুলতে। যদিও দুঃখ হয় তবুও উচিত এখনই মন্ত্রীসভার পদত্যাগ করা। কারণ রাজ্যের যে পরিস্থিতি সেই পরিস্থিতির জন্যই বলছি। স্যার,আমি প্রশ্ন উত্তরে বলেছিলাম খাদ্য দপ্তরে কেন্দ্র থেকে ৪০.৮৬ শতাংশ বি.পি.এল - এর জন্য অর্থ্যাৎ যে সমস্ত মানুষ দরিদ্র সীমা রেখার নীচে বসবাস করে তাদের জন্য চাউল আসে। মাননীয় মন্ত্রী বলেছেন মার্চ মসে ৯ লক্ষ লোক চাউল পেয়েছে আবার এখন বলছেন ১১ লক্ষ লোক চাউল পেয়েছে তাহলে কত পাওয়া উচিত? ১৩ লক্ষ ৫০ হাজার ১৬০ জনের চাউল পাওয়া উচিত। কিন্তু খাদ্য দপ্তর ৩ লক্ষ ৮৭ হাজার ১৬৩ জনের চাউল মেরে দিচ্ছে, চুরি করছে আমি যদি এটা বলি অন্যায় হবে? উনি তথ্য দিতে পারেন নি কিন্তু গরীব মানুষের চাউল মেরে

দিচ্ছেন। সুতরাং আমি মনে করি একজন কেবিনেট মন্ত্রীর দায়িত্ব ডেমোক্রেটিক সেটা আগে টোট্যাল কেবিনেট রেসপনসিব্যাল। আমি সংক্ষেপে এক একটা দপ্তর বলব। আমি মনে করি উনার বা মন্ত্রীসভার ক্ষমতায় থাকা উচিত নয় যদি সেটিসফ্যাক্টরি উত্তর দিতে না পারেন। স্যার, এই (বইটা দেখিয়ে) একটা বই এনিমেল রিসোর্সেস ডিপার্টমেন্ট পারফেকটিভ প্ল্যান ফর ডেভলাপমেন্ট অব্ এনিমেল রিসোরসেস্ সেক্টার ইন নেকষ্ট টেন ইয়ারস্ ২০০২ - ২০০৩ইং থেকে আরম্ভ করে ২০১১-২০১২ইং পর্য্যন্ত বিরাট পরিকল্পনা গ্রহণ করেছে। সেখানে মাননীয় সদস্য রবীন্দ্র বাবু বলেছেন পায়খানার টাকা খাচ্ছে, এডস্ - এর টাকা খাচ্ছে। উনি এই বইটাতে দেখুন এটা আমার কথা নয়, আমি একটা কথাও বলব না, সব উনাদের কথা স্যার। ১৯৯২ইং সালে এই রাজ্যে কতগুলি ক্যাটেল ফার্ম ছিল ৯ লক্ষ ৫০ হাজার সেই জায়গায় এখন কত আছে ৬ লক্ষ ৮১ হাজার ৫৫৪। কতগুলির বর্ত্তমানে খবর নেই - ২ লক্ষ ৬৮ হাজার ৪৫। এই খবর কে বলছে? আমি না কাগজ। স্টেটিসটিক্যাল ডিপার্টমেন্ট, অ্যানিম্যাল রিসোর্স ডিপার্টমেন্ট। মহিষ ছিল জোট আমলে ১৯ হাজার বর্ত্তমানে আছে ৯ হাজার ৩৮৪টি, ৯ হাজার ৬১৬ টি নেই, ছাগল ছিল ৫ লক্ষ ১৩ হাজার, বর্ত্তমানে আছে ৩ লক্ষ ৪১ হাজার ২৮০টি, ১ লক্ষ ৭১ হাজার ৭২০ টি নেই, শূয়র ছিল ১ লক্ষ ৮৮ হাজার, বর্ত্তমানে আছে ১ লক্ষ ৪৮৫ টা, ৮৭ হাজার ৫১৫ টি নেই। পলট্রি ছিল ১৯ লক্ষ ৭৫ হাজার, বর্ত্তমানে আছে ১৪ লক্ষ ৪০৩ টি, ৫ লক্ষ ৭৪ হাজার ৫৯৭ টি নেই। পাতিহাঁস ছিল ৬ লক্ষ ১২ হাজার, বর্ত্তমানে আছে ৪ লক্ষ ৫৬ হাজার ৫২৭ টি, ১ লক্ষ ৫৫ হাজার ৪৭৩ টি নেই। অর্থাৎ ক্যাটেল থেকে শুরু করে মহিষ, গরু, ছাগল, শূয়র, পলট্রি উনি সব খেয়ে ফেলেছেন। চুরি করে বিক্রী করে দিয়েছে। দিস ইজ দি রিপোর্ট অফ দি অ্যানিমেল হাজবেন্ড্রী। আগে উনাকে পাবলিক বনখাওড়া মন্ত্রী বলতেন। স্যার, একটা দপ্তর আমার দুঃখ হয়, সেখানে মাননীয় কেশব বাবু স্বাস্থ্য মন্ত্রী, রাজ্যে কত নিম্নমানের ঔষধ আনছে। এটা আমার কথা নয়, ফাইল রিপোর্ট অফ দি হেল্‌থ ডিপার্টমেন্ট। কোটি কোটি টাকার ঔষধ এনেছে স্বাস্থ্য দপ্তর, যেগুলি অত্যন্ত নিম্নমানের। এগুলি সাপ্লাই দিচ্ছে হাসপাতালে। সেমপ্‌ল পাঠানো হচ্ছে গাজিয়াবাদে এবং সেখান থেকে রিপোর্ট এসেছে ঔষধগুলি নিম্নমানের। ড্রাগ ল্যাবরেটরী থেকে রিপোর্ট আসতে ডাইরেক্টর অফ দি হেল্‌থ সেন্টারে ৩ মাস সময় লাগে। ফাইল চেপে রেখে খবর নেওয়া হয় ঔষধগুলি দেওয়া হয়েছে কিনা। দেওয়া হয়েছে শোনার পর খবর পাঠায় ঔষধগুলি দেওয়া বন্ধ কর। It is also observed that the items which could analysed by the State Drug Testing Lebrotory, were sent outside the State for testing (may be seen at page 11 and page 14 cor.). When test report received by us, it is found that all sub-standard batches have been consumed away by the patient. A minimum general vigil by the authority is seems to be necessary to stop such irregularities and in the meantime, a lion portion of substandard medicines consumed by the people. The matter is evidence of most irregularities. There is enough reason to think about such motive of Dy. Drug Controller. This irregularity is the cause for which people consume substandard medicine even after detection the items as substandard. নিম্নমানের ঔষধ মানুষকে খাওয়াচ্ছে। তারপরও আমি কি উনাকে বলব মন্ত্রীসভায় থাকতে? উনি কমিশন বানিজ্য করতে পারেন, যদি না হয় তাহলে এইসব অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা নিলেন না কেন? স্যার, উনি যে কতগুলি সোসাইটির চেয়ারম্যান সেটা উনি জানবেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী জানবেন। তিনি এইড্‌স সোসাইটির চেয়ারম্যান, লেপ্রোসি সোসাইটি, রিপ্রোডাকৃটিভ সোসাইটি, চাইল্ড হেল্‌থ কেয়ার সোসাইটি, ব্লাইডনেস সোসাইটি, ক্যান্সার সোসাইটি, ব্লাড ট্র্যান্সমিশান সোসাইটি, টি.বি, সোসাইটি বিভিন্ন রকম সোসাইটির চেয়ারম্যান। এগুলির নামে দিল্লী থেকে টাকা আসে, কারণ ফর এ্যাওয়্যারনেস্। জনসচেনতার জন্য। এইড্‌স যাতে না হয়, আমাদের রাজ্যে একজনের এইডস্ পরিসংখ্যান পাওয়া গেছে। এই রোগটা আর যাতে না ছড়ায়। কারণ

এইড্স হলে মানুষ বাঁচেনা। জনসচেতনতার জন্য কোটি কোটি টাকা আসে। এটার সিস্টেমটা কি? চেয়ারম্যান হয় ডিপার্টমেন্টাল অফিসার। কিন্তু দেখা গেল মন্ত্রী নিজে এই সোসাটিগুলির চেয়ারম্যান। কারণ চেকে সই করে। আমি পত্রিকাতে দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রী নাকি উনার চেকের উইথড্রল পাওয়ার নিয়ে গেছেন। যদি নিয়ে থাকেন, তাহলে কেন নিলেন? যদি উনি চেয়ারম্যান পদে না থাকেন, তাহলে কিসের জন্য নেই। মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা চিঠি দিয়েছিলাম, তিনি চিঠির উত্তর দিয়েছেন, আই হ্যাভ রিসিভ্ড ইওর লেটার অন ফিফটিন্থ জুন। আর কিছু না। অথচ একজন মন্ত্রী কোটি কোটি টাকার কেলেংকারী করছেন, আর মুখ্যমন্ত্রী চুপ করে আছেন। ১৩ - ১৫ দিন পর উনি কথা বলেন, দপ্তরের সাউথ লবি, নর্থ লবির চাপে পড়ে মুখ্যমন্ত্রী উনার স্বরূপ প্রকাশ করলেন। এটা মন্ত্রীসভা? মানুষের টাকা মেরে দেওয়ার জন্য? স্যার, ওনার স্বাস্থ্য দপ্তরের সম্পর্কে যদি বলতে যাই তো অনেক সময় লেগে যাবে। ওনার পিরিয়ডে ২৭৬৮১৫ জন লোক জলবাহিত রোগে আক্রান্ত হয়েছেন এবং ম্যালেরিয়াতে আক্রান্ত হয়েছেন ৫৭০০৯ জন ক্যানসারে আক্রান্ত হয়েছেন ৩৬১৮ জন এই রকম পরিস্থিতি। তার-পর স্বাস্থ্য দপ্তরে কোন দন্ত চিকিৎসক নেই, কোন চক্ষু বিশেষজ্ঞ নেই এরকম অবস্থা। আমাদের পবিত্র বাবুর পরিচালিত একটা গরীব চা বাগানে ঔষধের অভাবে ডাক্তারের অভাবে চার পাঁচটা বাচ্চা মারা গেছে। আমি সচিবকে চিঠি দিয়েছি ইমিডিয়েট সেন দা টিম, কিন্তু পাঠান নি আশ্চার্য! এই হচ্ছে ওনার দপ্তরের অবস্থা তারপর উনিতো শুধু টাকাই বানাননি ওনার নিজের ছেলেকে রিজোন্যাল ফার্মাসিষ্ট ইন্স্টিটিউটে ভাল বেতনের চাকুরী দিয়েছেন, কারণ স্বজন পোষণ তো। তারপর উদয়পুর একটা সুবর্ণ বিউটি পার্লার আছে সেখানে ওনার ছেলের বৌ বসে, তা বিউটি পার্লার এতে আমার আপত্তি নেই, কিন্তু সরকারী টেলিফোন সেখানে কেন এবং তার বিলটা সরকার দেবে কেন? দয়া করে এই ব্যাপারটা যদি একটু টীচ করেন তো খুশি হব। যাই হোক তাই যদি না হয় তো সেখানে যেন তদন্তের ব্যবস্থা করা হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের পরিবহন মন্ত্রী কি করেছেন. যাতে সরকারী অর্থ নষ্ট হয় তার জন্য এমন কিছু লোক ফিট করেছেন ওনার পরিবহন দপ্তরে যারা নাকি রাজস্ব ৪২০০ টাকার পরিবর্তে ২১০০ করে নিচ্ছে, ফলে রাজ্যের রাজস্ব নিচে নেমে যাচ্ছে, উনি ঠিক মত আদায় করছেন না। অথচ নিয়ম কি, রোড টেক্স ৪২০০ টাকা দিতে হয় আর উনি সেখানে আদায় করছেন ২১০০ টাকা। তারপর ওনার ফিট করা লোকরা ২০ বছরের নিচে লাইসেন্স পাচ্ছে। আমরাতো জানি ১৮ বছর হলে চাকুরী পায় আর ২০ বছর হলে লাইসেন্স পায়। অথচ আমার কাছে রেকর্ড রয়েছে ২০ বছরের নিচে লাইসেন্স দিচ্ছে আর অ্যাক্সিডেন্ট করছে ঘন ঘন প্রত্যেকটা জায়গায়। ফলে আজকে পরিস্থিতি কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে? অর্থাৎ মাল দিয়ে কাজ হয়। সুতরাং এই পরিস্থিতিতে আমি অনুরোধ করব এবং বলব যে, ওনার কি এই দপ্তর চালানোর যোগ্যতা রয়েছে কিনা এটা উনি বলবেন। স্যার, আমাদের বাদল বাবুর পূর্ত দপ্তর কি করেছে, খয়েরপুরে একটা ব্রীজ করেছে কোটি কোটি টাকা খরচ করে। অথচ সেই ব্রীজটা গাড়ী চালানোর আগেই ভেঙ্গে গেছে। সেটা কিভাবে ভেঙ্গেছে টাইটানিক জাহাজের মত। টাইটানিক যারা দেখেছে তারা দেখেছে জাহাজটা কিভাবে ডুবে গেছে এটাও ভেঙ্গেছে ঠিক সেভাবে। এখন কি করা হয়েছে সেখানে একটা বেড়া দিয়ে রেখেছে উঁচু করে যাতে মানুষ না দেখতে পায়। তা এই যে কোটি কোটি টাকার ব্রীজটা ভেঙ্গে গেল তার জন্য কারও বিরুদ্ধে কোন অ্যাক্শন্ নেওয়া হয়েছে কি? এত দিন পর দেখছি সেদিন ত্রিপুরা অব্জারভারে একটা চিঠি যাদবপুর ইউনিভার্স অ্যাক্সপার্ট টু প্রুভ বাইপাস ব্রীজ কলাপ্স্ আবার টাকা, এদিকে কোন কনট্রাক্টরের বিরুদ্ধে বা এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারের বিরুদ্ধে বা চীফ ইঞ্জিনীয়ারের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি? কিছুইতো নেননি, তো নিলেন না কেন, কমিশনের ব্যবস্থা আছে কিনা আপনিই জানেন। এখন আবার পয়সা আনতেন, ইউনিভারসিটি থেকে লোক এনে চেক করাত এখানেওতো টাকা। এদিকে আজকে পাঁচ মাস চলছে নো অ্যাক্শন্। স্যার, ওনাকে দক্ষিণের মাফিয়া ডন কয় কিনা

জানি না, ওনার প্রত্যেকটা ব্যাপার এরকম শুধু এই খয়েরপুরের ব্রীজটাই নয় ত্রিপুরা রাজ্যের বহু ব্রীজ বহু বিল্ডিং - এর অবস্থা আজকে এরকম এবং কমিশনের ভিত্তিতে সমস্ত কাজ হচ্ছে। স্যার, আমি ওনাকে একটা চিঠি দিয়েছিলাম ওনার আবার একটা সিস্টেম আছে উনি চিঠির উত্তর দেন না, আমার বিষয়টা ছিল ২৩.৭.২০০২ ইং তারিখ একটা নিউজ উঠেছিল যে, বিরাট টেন্ডারে শহরের বিভিন্ন রাস্তাসংস্কারের নামে ২৫ লক্ষ টাকা গায়েব। স্যার, আপনিতো দেখেন আগরতলা শহরের রাস্তাগুলির কি অবস্থা। এগুলির সংস্কারের জন্য ২৫ লক্ষ টাকা দিয়েছে উইদাউট টেন্ডারের কাজ দিয়ে দিয়েছে আর যার যেমন টাকা নিয়ে গেছে। আমি চিঠি দিলাম এরকম অবস্থা হচ্ছে দয়াকরে প্রয়োজনীয় ব্যবস্থা নিন। উনি চিঠির উত্তর দিলেন না। উনি মনে করেন ওতো বিরোধী দল, টাকা খাবার আছে খেয়েনিই পরে দেখা যাবে। কিন্তু এটাতো হওয়া উচিৎ না। আপনি একজন মন্ত্রী, আমিতো বিধায়ক সেজন্য গণতন্ত্রকে টিপে ধরবেন না। যান-তো দেখি আগরতলা শহরের রামঠাকুর সংঘের দিকে। যান অন্য কোন রাস্তায়। হোয়াট ইজ দ্যা পজিশান অব্ দ্যাট রোড? কেন ব্যবস্থা নিলেন না, কেন? তারপর মাননীয় মন্ত্রী জীতেনবাবু স্যার, একটা চিঠি দিয়েছিলাম ইন্দিরা আবাস যোজনায় এবং পি. এম. জি. ওয়াইতে টাকা দেওয়ার ক্ষেত্রে কিভাবে দুর্নীতি করা হয়েছে সে সম্পর্কে চিঠি দিয়েছিলাম চীফ্ সেক্রেটারীকে। ২০-৯-২০০১ইং এই দুইটি যোজনায় সিস্টেম হল ১৫,৮০০ টাকা দেবে টিনের বাবদ, আর ৬২০০ টাকা নগদে দেবে তাদের ঘরটা করার জন্য। মোহনপুর ব্লকে বি,ডি,ও এবং পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান ২০০১ - ০২ইং অর্থ বছরে এই দুইটি যোজনার টাকা প্রায় ১৬ লক্ষ ৩৮ হাজার ৫৭৪ টাকা মেরেছে। এইবারও মেরেছে ১৯,৩৩,০৩৩ টাকা। এটা বেরিয়েছে সি পি এমেরই একটি বই তাতে এখানে নগদ অর্থ যেখানে দেওয়ার কথা ৬,২০০ টাকা সেখানে দেওয়া হয়েছে ৪,০৫৭ টাকা। হোয়াই? কি ব্যবস্থা নিয়েছেন? চীফ্ সেক্রেটারীকে চিঠি দিয়েছি কোন অ্যাকশান নিলেন না। আবার আপনারা তপন সিকদার সম্পর্কে বলছেন। এখন তপন সিকদার চোর না আপনারই কারবার সান্টিং করেছেন এটা আমার জানার দরকার নেই কিন্তু এখানে কাগজপত্র থেকে দেখা যাচ্ছে প্রায় ৬৭ কোটি টাকার কোন হিসাব নেই। ২০০০-০১ইং সালে ৬৭,৪৫,৮৭,০০০ টাকার খোঁজ নাই অথবা অব্যয়িত কেন থাকবে? কেন থাকবে এত অর্থ অব্যয়িত? রাজ্যের মানুষের জন্য টাকা এসেছে খরচ করতে পারেন নাই কেন? আপনাদেরই স্টেটমেন্ট বি,জি,পির সঙ্গে সেটা আমি কি করব? আপনারা স্টেটমেন্ট দেবেন, উনি স্টেটমেন্ট দেবেন কিন্তু রাজ্যের টাকা চলে যাচ্ছে।

স্যার, এরকমভাবে রাজ্যের মানুষের জন্য ক্যালামিটির রিলিফের জন্য টাকা আসে। সে টাকা ব্যাংকে রেখে দেয়। পাবলিকের কোন দরকার নেই। এটা ব্যাংকে রেখে ব্যবসা করবে সরকার। কি একটা সিদ্ধান্ত নিয়েছেন ১, ২, ৩, ৮, ৯,১০, ১৪ কোটি টাকা এসেছে। সেখানে ত্রিপুরা স্টেট কো-অপরাটেভি ব্যাংকে এক কোটি টাকা রেখেছে। তারপর গ্রামীণ ব্যাংকে এক কোটি টাকা রেখেছেন। চার কোটি টাকা কানাড়া ব্যাংকে ফ্লেক্সিবল্ ফিক্সড ডিপোজিট এ রেখেছে। আমার বক্তব্য হল কেন রাজ্যের একটা দরিদ্র গ্রামীণ ব্যাংক আছে - এইখানে বড় বড় কথা বলেন – আমাদের রাজ্যের গ্রামীণ ব্যাংক। কিন্তু দেখা গেল এই গ্রামীণ ব্যাংকে রাখছেন মাত্র এক কোটি টাকা। আর কানাড়া ব্যাংক - জানি না ওদের সঙ্গে কি আন্ডারস্ট্যান্ডিং আছে কমিশন আছে কিনা জানি না কিন্তু সেই কানাড়া ব্যাংকে প্রথমে রাখলেন আট কোটি টাকা তারপর ফ্লেকসিবল ফিক্সড ডিপোজিট-এ রেখেছেন চার কোটি টাকা মোট ১২ কোটি টাকা। হোয়াই? আর মানুষের জন্য বন্যা খরা এই ক্যালামিটি রিলিফের এই ফান্ড থেকে এই সব ক্যালামিটি ভিকটিম্সরা টাকা পায় না, তারা পথে পথে ঘোরছে। স্যার, যেহেতু এটা বিধানসভার বিরুদ্ধে একটা আছে, এটা আমি বলব না, সেটা আমি পরে বলব স্যার কমপিউটারের একটা ব্যাপার আছে। এটা আমি এখন বলব না।

স্যার, এই রাজ্যের মন্ত্রীসভা, এই রাজ্যের সরকারী ২৭০ জন গেজেটেড অফিসারের বিরুদ্ধে দুর্নীতির

অভিযোগ এসেছে। তাদের বললে তারা বলে আমাদের ধরেন কেন, আমাদের তো কমিশন দিতে হয়। কারে দেন? মন্ত্রীদেরকে। আজকে ২৭০ জন গেজেটেড অফিসার এই রাজ্যের বামফ্রন্ট সরকারের আমলে এই করাপশনের জন্য অভিযুক্ত। কোন সময়ই এই ধরণের ঘটনা শুনিনি স্যার, আগে কংগ্রেস সরকার ছিল, তারপর জোট সরকার ছিল, সি, পি, এম ফ্রন্টও ছিল। কিন্তু হোয়াট ইজ্ দ্যা পজিশন অ্যাট প্রেজেন্ট? কি উত্তর? স্যার, আমিও পি, এ, সি, র চেয়ারম্যান। দিল্লীতে একটা পি, এ, সি আছে। এখানে কোটি কোটি টাকা এসেছে - এম, পি, র টাকা। সেই টাকার হিসেব দিতে পারছে না। দিল্লিতে পি, এ, সি র চেয়ারম্যান অফিস থেকে চীফ্ সেক্রেটারী তুলসীদাসকে চিঠি দিয়ে জানিয়েছেন যে তোমাকে ১, ২, ৩, ৪, ৫ টা চিঠি দিয়েছি কিন্তু কোন উত্তর দেন না। আমাদের পি, এ, সি, র মিটিং বন্ধ হয়ে আছে। ত্রিপুরা রাজ্যের কোটি কোটি টাকার কোন হিসাব নেই। এই টাকা যাচ্ছে কোথায়? এবং দেখা যাচ্ছে আজকে মাননীয় মুখ্য মন্ত্রীর উত্তর এখনো ৬ কোটি ৬৬ লক্ষ টাকা অব্যয়িত। আজকে এটা লে করেছেন এই উত্তরটা। কাজ চলছে চলছে। এই হলো অবস্থা। স্যার, মুখ্যমন্ত্রী আজকে বলেছেন যে - ১.১.৮৯ থেকে ৩১.৩.৯৫ইং পর্য্যন্ত ৪৬১ জন হোমগার্ডের নামে কে বা কারা টাকা তোলে নিয়ে গেছে। কিভাবে টাকা তোলে নিয়ে গেলো? ৩ লক্ষ ৮৭ হাজার টাকা তোলে নিয়ে গেছে? কে টাকা তোলে নিয়ে গেল এবং তার বিরোদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? নো রিপ্লাই। এই ৪১৬ জন হোমগার্ডের ভূঁয়া নামে ৩ লক্ষ ৮৭ হাজার টাকা তোলে নিয়েছে তার কোন খরব নেই।

স্যার, আজকে এখানে বলা হল যে আরক্ষা দপ্তরে টেন্ট, মশারী, বক্স, টার্পিলিন ইত্যাদির জন্য ২ কোটি ৭৮ লক্ষ ৭৯ হাজার ৯০৯ টাকা ব্যয় হয়েছে। আরক্ষা দপ্তরের কোটি কোটি টাকার সামগ্রী কেনার ব্যাপারে বিভিন্ন ধরনের অভিযোগ রয়েছে। রাজ্যের শিল্প সংস্থাগুলি থেকে এই সব জিনিষ ক্রয় না করে বাইরে থেকে কেনা হচ্ছে। এমনকি স্থানীয় পূর্বাশাতেও যা কিছু পাওয়া যায় সেটা পূর্বাশা থেকে না ক্রয় করে অন্য জায়গা থেকে সেই জিনিষগুলি কমিশনের ভিত্তিতে ক্রয় করা হচ্ছে। এই হচ্ছে ওদের মাজরা।

১১,২০১ জনকে চাকুরী দেওয়া হয়েছে। এমনিতে উনারা বলেন যে একটি চাকুরীর ক্ষেত্রেও আমরা পয়সা নিই নাই। ভাল কথা। কেনই বা নেবেন? নিয়োগ নীতিতে কি উল্লেখ রয়েছে? বেকারদের মধ্যে বিভিন্ন শিক্ষাগত যোগ্যতায় যারা আগে পাশ করেছে তাদেরকে যাতে অগ্রাধিকারের ভিত্তিতে চাকুরী দেওয়া হয় সেই জন্য এই চাকুরীর নিয়োগ নীতিতে ৭০ শতাংশের ব্যবস্থা রয়েছে এই সকল বেকরদের জন্য। নিডিদের ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হবে। এই ক্ষেত্রে নিয়োগ নীতিতে স্পষ্ট উল্লেখ রয়েছে 'নিডি' হবে তারাই যারা দরিদ্র সীমার নীচে বসবাস করছে। বি.পি.এল ছাড়া চাকুরী দেওয়া যাবে না। এখানে দেখা যায় চাকুরী হয় ত্রিপুরা বিশ্ব বিদ্যালয়ের সিন্ডিকেট মেম্বার অমল চক্রবর্তীর স্ত্রী অদিতি চক্রবর্তীর। তিনি এস.এফ.আই নেতাও বটে। সেজন্য উনার স্ত্রীকে নিয়ম নীতি বিসর্জন দিয়ে বিশ্ব বিদ্যালয়ের মত জায়গাতে অন্যান্যদের বঞ্চিত করে চাকুরী দিয়ে দেওয়া হল। এটা দেওয়া হয়েছে কোন ধরনের ইন্টারভ্যু ছাড়াই। ১২ থেকে ১৩ হাজার টাকা বেতন পাবেন তিনি। এই হচ্ছে আপনাদের চাকুরী নীতির নমুনা। এই পোস্টটি এস.টি রিজার্ভ বলে চিহ্নিত হওয়া সত্ত্বেও এবং যোগ্য এসি.টি প্রার্থী থাকা সত্ত্বেও শাসক দলীয় সমর্থক তথা এস.এফ.আই নেতা অমল চক্রবর্তীর স্ত্রীকে চাকুরী দিয়ে দেওয়া হল। কিসের বিনিময়ে এই চাকুরীটি হল এটাও কি পরিস্কার করে আরোও বলতে হবে? লজ্জা করছে শুনতে? বাসুবাবুও ছিলেন সেই মিটিং এ।

একইভাবে টি. আর. পি. সি-র একটি অবৈধ চাকুরীর ব্যাপারে আমি বিধানসভায় প্রশ্ন এনে জিজ্ঞেস করেছিলাম কিভাবে সংশ্লিষ্ট পদে যোগ্যতাহীন ব্যক্তিকে চাকুরী দেওয়া হল? খগেন্দ্রবাবু টি.আর.পি.সির চেয়ারম্যান।

উনার হাতেই সবটা হয়েছে। বহু প্রতিবাদ জানানোর পর সরকার বাধ্য হয়েছে এই চাকুরীর অফারটি বাতিল করতে। প্রচুর টাকার বিনিময়ে ব্রজগোপাল রায়ের সেই ভাইকে টি.আর.পি.সিতে চাকুরী দেওয়া হয়েছিল। আজকে সব চাকুরীর পেছনেই টাকার লেন দেন হচ্ছে। মাননীয় মন্ত্রী সুকুমার বর্মণ ক্লার্কের চাকুরীর জন্য ৮৫ হাজার টাকা নিয়েছেন বলে পত্রিকায় অভিযোগ উঠেছে। কি অবস্থা বুঝুন।

**শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) ঃ-** পয়েন্ট অব্ অর্ডার স্যার, পত্রিকায় এই ব্যাপারে যে সংবাদটা প্রকাশিত হয়েছে আমি সেটা প্রতিবাদ করে দৈনিক সংবাদ পত্রিকার কর্তৃপক্ষকে বলেছি যে অভিযোগটি আপনাদের অবশ্যই প্রমাণ করতে হবে। অন্যথায় আমি আইনের দারস্থ হব।

**শ্রীরতনলাল নাথ ঃ-** ঠিক আছে, আমাকে প্রতিবাদ দেখিয়ে লাভ নেই। পত্রিকায় গিয়ে খুব দেখান।

স্যার, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় কেন শিক্ষা দফতরকে ভালভাবে চালাতে পারছেন না আমি সেটা বুঝতে পারছি না। এবারের মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ভুল। আমি চিঠি দিলাম। বামাপদ মুখার্জী তিনিও বামপন্থী নেতা তিনি আমাকে চিঠি দিলেন থ্যাংক ইউ ভেরি মাচ ফর ইউর লেটার ডেটেড ১৫.৫.২০০২ ইন হুইচ ইউ হেভ পয়েনটেড আউট সারটেইন মিস্টেক দ্যাট অকারড ইন দি কোয়েশ্চান পেপার অব্ মাধ্যমিক এগজামিনেশন ২০০২। পার্টিকুলার অন দি টু সাবজেক্ট এডিশানাল বায়োলজি এন্ড কম্পালসারি ম্যাথমেটিক্স ডিউ টু হেজ বিন টেকেন মিস্টেক পয়েনটেড আউট এন্ড স্টেপ হেভ অলরেডি বিন ইনেশিয়েটেড ফাইনড আউট দি সোর্স। এখন সোর্স খুঁজছে কিন্তু আমার চিঠির পরে কেন? ছেলেমেয়েরা নাম্বার কম পেল কেন? এটার কি উত্তর? এটা কি স্বাস্থ্য দফতর? স্যার, সাতটা হায়ার সেকেন্ডারীতে একজনও পাশ করেনি, চল্লিশ জনের মধ্যে একজনও পাশ করেনি।

স্যার, উনি হিন্দুকে বলে গরু খাও আর মুসলমানকে বলে শূয়র খাও। দরবার লাগিয়ে দিয়েছেন। স্যার, আশ্চার্য হয়ে যাই একটা স্কুল আছে যেখানে এমন একজনকে দায়িত্ব দিয়েছে ছেলেমেয়েরা ওয়ানে ভর্ত্তি হবে কিন্তু ভর্ত্তি হতে পারছে না। একজন ছাত্র তাকে বসিয়ে রেখেছে পরবর্তী সময় সে চিঠি দিয়েছে তারপর শিক্ষা দফ্তরের সচিব ব্যবস্থা নিয়েছে। ত্রিশজন ছাত্র ভর্ত্তি হতে পারেনি। ছয় মাস পরে ভর্ত্তি করা হয়েছে এই হলো শিক্ষা দফ্তর।

স্যার, আমি মুখ্যমন্ত্রীকে একটা চিঠি দিয়েছিলাম, চিঠিটা আমি পড়ছি। শুভেচ্ছা নিবেন। আপনি নিশ্চয় অবগত আছেন যে ১৫ই জুলাই স্থানীয় বিবেক পত্রিকায় প্রথম পৃষ্ঠায় উঠেছে স্বামীর অবৈধ প্রণয়ে পথের কাটা হতে চান না এবং ১৬ই জুলাই, ২০০২ইং তারিখ স্থানীয় মানুষ পত্রিকায় আবার আর এক নারীঘটিত কেলাংকারী শীর্ষক সংবাদ প্রকাশিত হয়েছে। আমি চিঠি দিয়ে মুখ্যমন্ত্রী মহোদয়কে বলেছি আমিতো বিভ্রান্ত, রাজ্যের মানুষ বিভ্রান্ত, মন্ত্রীসভা কে আমি জানি না, কে সেই মন্ত্রী খুঁজে বের করুন। উনাকে সতর্ক করে দিন আর যদি মিথ্যা হয় তাহলে পত্রিকার বিরুদ্ধে ব্যবস্থা নিন। আমি জানি না চিঠির উত্তর কেন দেননি মুখ্যমন্ত্রী। এখানে বলা উচিৎ। আমি চিঠি দিয়েছি আমি চিঠি ছাড়া কথা বলি না। চিঠি দিয়ে বললেন না কেন? কে সেই মন্ত্রী খুঁজে বের করুন। আমি জানিনা চিঠি দিয়েছি চিঠির উত্তর কি দেবেন আমি জানি না। আজকে কি অবস্থা জনতার বিল খেয়ে আদালত থেকে জামিন নিলেন সি.পি.এম নেতা, তিনি কে? মাননীয় মুখ্যমন্ত্রীর পাহাড়পুর বিধানসভা কেন্দ্রের ধনপুরের একজনের নাম কৃষ্ণ দেবনাথ সে হল প্রধান। উনার দু বাচ্চা দু'ই বউ আছে। তিনি ঐ মহিলাকে নিয়ে চলে

গেছেন। বিশালগড় ধরা পড়েছে, ধরে কিছু উত্তম মধ্যম দিয়ে কোর্টে চালান-এই হল সি.পি.এম প্রধানের কীর্ত্তি।

কৈলাশহর এলাকায় এবার বিধবাও সি.পি.এম নেতার বর্বরতার স্বীকার সদ্যজাত কন্যা নিয়ে আদালতের দ্বারস্থ। উনিও প্রধান। বর্বর ঐ সি.পি.এম নেতার নাম শুধাংশু চক্রবর্ত্তী ওরফে বাবুল, বাড়ী কৈলাশহর থানাধীন কামড়াঙ্গাবাড়ী এলাকায়। তিনি কৈলাশহরের সি.পি.এম পরিচালিত গৌরনগর গাঁওসভার প্রধান। কি বলব স্যার, আর একটি পত্রিকায় উঠেছে মন্ত্রী স্ত্রীকে কোয়াটারে রাখে না। স্যার, তিনি কে বুঝুন। কারণ ঐসমস্ত ব্যাপার বের হয়ে যাবে, স্ত্রী ধরে ফেলবে এইজন্য রাখেন না। তাও আছে মন্ত্রী লস্যময়ীকে প্রার্থী করার ইস্যুতে সি.পি.এমে ঝড়, বিতর্কে শাসক দলের নেতা। মন্ত্রী আর ভি.আই.পি ঐ বাঁধারঘাটে উনার নাম কোন সময় নন্দ দাস কোন সময় উনার নাম বৈদ্য কোন সময় উনার নাম পাল এই রকমভাবে লাইন ধরে নাকি যায়।

**মিঃ স্পীকার ঃ-** কনক্লুড করুন।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, সম্মেলন গেছে সি.পি.এমের শুধু অনন্ত পাল নয়, সেখানে ২০০০ইং সনে জুন মাসে মন্ত্রীসভা থেকে অপসারিত করে, লোক্যাল কমিটির সদস্য থেকে বিভাগীয় কমিটির সদস্য পর্য্যন্ত ৪ হাজার কর্মী সমর্থককে ৯৭ থেকে ২০০১ইং পর্য্যন্ত বহিস্কার করা হয়েছে। কিসের জন্য? পার্টির সদস্যদের মধ্যে পন নেওয়া, উপহার সামগ্রী গ্রহণ, ব্যয় বহুল সামাজিক অনুষ্ঠান, নাড়ী সমাজের প্রতি অপরিশিলতা, মানুষিকতা অর্থাৎ অ-কমিউনিষ্ট সুলভ আচরণের প্রমাণ এটা তাদের লাইনের খাস খবর। এই অবস্থা। প্রচুর ক্যারাপশন।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য কনক্লুড করুন।

**শ্রীরতনলাল নাথ ঃ-** ২ মিনিট স্যার। স্যার আগরতলা শহর জলে ডুবে আছে। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় অ্যাকশন নিয়েছেন, কি অ্যাকশান দেখুন – B K Roy Commissioner-cum-Secretary, Government of Tripura. As per Rules of the executive Business the subject control upon under,... As the matter has been raised in the Assembly again and again and also the illegation is that concern Department are not taken necessary ligel action. Chief Minister বলেছেন দপ্তর কোন ব্যবস্থা নিচ্ছে না And the C.M. has assured the action will be taken against the defolter, it is necessary that the report appeared in Sandhyan Patrika on 03.03.2002 the brought to your notice as taking immediate action as there are specific information given by one M.L.A. আমি বলেছিলাম এই বিধানসভায় in the Assembly action take may be inform action কি করেছেন? লাইন ধরে বাড়ী ঘর ভর্ত্তি করছে। আমার কাছে ফটোগ্রাফ আছে দেখুন এইগুলি হলো দূর্গাচৌমুহনী বাজারের কাছে, মালিক শ্রীমতি সীতা ভৌমিক, এক কানি। ধলেশ্বর দেবেন্দ্র রোড, মনীষ কর ভৌমিকের বাড়ীর কাছে প্রায় ১০ গন্ডা। শিবনগরে উদিচি ক্লাবের কাছে প্রাইভেট পার্টি। আশ্রম চৌমুহনীর দক্ষিণ দিকে প্রাইভেট পার্টি প্রায় ৩ কানি। প্রগতি রোডের কাছে বিচারপতি বি বি দেবের বাড়ীর কাছে প্রায় সাড়ে তিন কানি। স্বপন সরকার অন্ড আদার্স এবং ১০ কানি। আগরতলা মিউনিসিপালিটির জায়গা নিজেরা ভরে নিচ্ছে। এই হচ্ছে অবস্থা। সি.এম. এর কথা দপ্তর মানে না। আমি বলব যে উনি ক্ষমতায় থাকুক। স্যার এই অবস্থা।

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ কনক্লুড করুন।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, শেষ করে দিচ্ছি। স্যার, ০১.০১.২০০২ ইং তারিখে বন্ধক দলিল চুরি করে জায়গা

বিক্রি করার দায়ে ২ কর্মী বরখাস্ত। টেন্ডার ছাড়াই ১০ লক্ষ টাকার চা বিশেষ অর্ডার, তদন্তের দাবী। চিচিংছড়া ফল বাগানের নামে ১৫ লক্ষ টাকা নয়ছয়ের অভিযোগ।

**মিঃ স্পীকার ঃ-** রতনবাবু কনক্লুড করুন।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, সব দপ্তরে, শিক্ষা বলুন, পূর্ত্ত, কৃষি, স্বাস্থ্য,পঞ্চায়েত, তথ্য, শ্রম, পরিবহন, খাদ্য সব দপ্তরেই কোটি কোটি টাকার দুর্নীতি হচ্ছে। স্যার, আমার অনুরোধ উনাকে বলুন রাজ্যটাকে শান্ত করে দিতে।

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ কনক্লুড করুন।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, এক সেকেন্ড। এই কথা বলে উনার নেতৃত্বে যে মন্ত্রীসভা রয়েছে সেই মন্ত্রীসভা পদত্যাগ করবে রাজ্যবাসীর স্বার্থে, আমি সেই অনুরোধ করব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীকাজল চন্দ্র দাস। সময় ১০ মিনিট।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ-** মিঃ স্পীকার স্যার, বিরোধী দলনেতা কর্তৃক আনিত সরকারের বিরোদ্ধে যে অনাস্থা প্রস্তাব তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, আজকে যারা সরকারে আছেন তারা একসময় স্লোগান দিত আপ আপ সোসালিজম, ডাউন ডাউন ক্যাপিটালিজম। আজকে তাদের স্লোগানটা পাল্টে গেছে। এখন আপ আপ ক্যাপিটালিজ ডাউন ডাউন সোসালিজম, এই মন্ত্রীসভার সবাই ক্যাপিটালিজম। শুধু এটা না স্যার এখানে মাননীয় সদস্য রতন লাল নাথ অনেক কিছু বলেছেন দুর্নীতির বিভিন্ন ঘটনা সম্পর্কে। এই রাজ্যের যিনি মূখ্যমন্ত্রী উনি সমস্ত দুর্নীতি এবং অত্যাচারকে জিয়ে রেখে এই মন্ত্রীসভাকে জিইয়ে রেখেছেন, সেই জন্য উনার পদত্যাগ চাইছি। স্যার, আপনারা জানেন এই লেইক চোমুহনীতে একটি মালটিপারপাস বিল্ডিং আছে এটা বহুতল বিল্ডিং। এবং এটা করা হয়েছে এস.সি, এস.টি এবং ও.বি.সির জন্য। এখানে তাদের বোডিং হবে এবং বিভিন্ন ধরনের পরিকল্পনা হবে, স্যার উনি এই বিল্ডিং-এ উনার ছেলে শেরউড নাসিং হোমের একজন বোর্ড অব ডাইরেক্টর। এই শেরউড নাসিং হোমটা এখানে স্থানান্তিরিত করার জন্য কেবিনেট মিটিং এ বার বার চেষ্টা করছেন। স্যার, যদিও এখানে শেরউড নাসিং হোম যা করা হয় তাহলে এবং অন্যান্য দপ্তরে যারা আজকে বিভিন্ন ভাড়া বাড়ীতে আছে যেমন শ্রম দপ্তরে হাজার হাজার টাকা গুনতে হয় তারা প্রতিবারই দপ্তরের কাছে বার বার বলছে এই যে লেকই চৌমুহিতে বাড়ী হচ্ছে সেখানে তাদের অফিসকে ভাড়া দেওয়া হউক। স্যার, আজকে মন্ত্রীসভার একজন সদস্য উনার ছেলেকে একটি নার্সিং হোম করে দেওয়ার জন্য বার বার চেষ্টা করছেন মন্ত্রীসভার সিদ্ধান্ত নিয়ে পাকা করবার জন্য। তাহলে এই রাজ্যের যারা মন্ত্রীসভাতে রয়েছেন তারা কিভাবে আছেন শিক্ষামন্ত্রীর ছেলের একটি মালটিন্যাশানাল কোম্পানীর এজেন্ট। এটার এজেন্ট যে হবেন তিনিই ট্রেন্সফার হতে পারবে। উনার ছেলের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা কোটি কোটি টাকা ইনকাম করছেন। স্যার, উনার স্ত্রীর নামে মার্চ মাসে ৯৬ইং সনে পোষ্ট অফিসে ১৫ লক্ষ টাকা ডিপোজিট করা হয়েছে। কোথা থেকে এই টাকা আসল। স্যার, উনার ছেলে আনন্দনগরে ৪০ কানি জমি কিনেছে। সেখানে ফার্ম হাউস করবে। এই বয়সে কোটি কোটি টাকা কোথা থেকে আসল। স্যার, তিনি আরোও নামে বেনামে কিছু গাড়ীর ব্যবসা ঐ গৌহাটিতে নাসিং হোম এই সব করছেন। তা পরেও আমরা কি বলব এই মন্ত্রীসভা টিকে থাকুক। এখানে স্যার আই.সি.এ.টির মন্ত্রী এখানে অনেক সময় বললেন উনি ভাল মানুষ। স্যার, আমরা জানি উনার আর.ডি. দপ্তরে যখন কনষ্ট্রাকশান ওয়ার্ক হচ্ছে স্যার, নিয়ম মতে এটা পি.ডব্লু.ডি সিডিউল মতে হবে। আমরা দেখছি উনি এই সব এগ্রিকালচার ইঞ্জিনিয়ারিং এর মাধ্যমে করছে। যেখানে

পি.ডব্লুউ.ডি সিডিউল আছে ওয়ান স্কয়ার ফুট করা হয় ৭০০ টাকা আর এগ্রিকালচার ইঞ্জিনিয়ারিং এর মাধ্যমে খরচ হচ্ছে ১২০০ টাকা করে। এই যে স্যার ৫০০ টাকা অতিরিক্ত যায় এই টাকাটা পায় আই.সি.এ.টি মিনিষ্টার । আর কেশব বাবুর কথা কি বলব উনার তো চারদিকে দুনীর্তির গন্ধ। রতন বাবু সম্পূর্ণভাবে এবং সুন্দর ভাবে বলেছেন। আমি স্যার একটি কথা বলছি উনি তো বিভিন্ন সংস্থার চেয়ারম্যান ছিলেন। এই চেয়ারম্যান থাকাকালিন পাবলিসিটির জন্য উনারই দেওয়া তথ্য ৮৬ লক্ষ টাকা উনি খরচ করেছেন। এই ৮৬ লক্ষ টাকা খরচ করতে কোন টেন্ডার ছাড়াই খরচ করছেন। এবং এই টেন্ডার দিয়েছে উনার ছেলের শুশ্বর বাড়ীর দিকের আত্মীয় একজনকে এবং টেন্ডার দিয়েছে একই পরিবারের চার জনকে। আর বাকি কোটি কোটি টাকার কোন হদিশ নেই, আর স্যার, কোন্ রাজ্যে আছে মন্ত্রী চেকে সই করে? আমি উনাকে বলছি স্যার, চেকের মাধ্যমে কত কোটি টাকা আত্মসাৎ করেছেন, এবং শুধু এটা না স্যার, এই রাজ্যের মানুষও যেখানে ঔষুধ পায় না হাসপাতালে গেলে চিকিৎসার সুযোগ পায় না, সেলাইন সুচ সব কিছু কিনে দিতে হয়, সেই জায়গায় ত্রিপুরা রাজ্যের এক্সপায়েরী ডেট্ পেরিয়ে গেছে অথচ এই ঔষুধের ব্যবসা রমরমা চলছে। এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে চেলেঞ্জ করে বলছি। এইভাবে সমস্ত দপ্তর, কো-অপারোটিভ মিনিষ্টার স্যার, এই রাজ্যে কো-অপারেটিভ এর মাধ্যমে ৮৭ কোটি টাকা বিভিন্ন দপ্তরে আই.আর.ডি.পি. বা বিভিন্ন লোন দেওয়া হয়েছে স্যার, আমরা দেখেছি স্যার, তদন্ত করে, তার মধ্যে ৮০ কোটি টাকাই পেয়েছে বামফ্রন্টের মন্ত্রী, তার স্ত্রী ও উনার আত্মীয়। তারা বিভিন্ন সাবসিডির টাকা হাতিয়ে নিয়েছেন এবং সেখানে আমরা জানি যতটুকু সেখানে কো-অপারেটিভ মিনিষ্টারের সিদ্ধান্ত থাকতে পারে। শুধু এই নয় স্যার, বিভিন্ন দপ্তরে আমরা দেখেছি এই জিনিষটা বললেন রতনবাবু যে সুকুমার বর্মন ৩০ লক্ষ টাকা হাতিয়ে নিয়েছেন, কোথাও কোন কাজ হয়নি,। আমাদের ইন্ডাষ্ট্রি দপ্তরের মন্ত্রী উনি কিভাবে টাকা মেরেছেন ঐ দিল্লির কোলকাতা তাজ হোটেলে বসে বসে, উনার বাড়িতে গেলে দেখা যায় ফ্রান্স থেকে টাইলস্ এনে বাড়ি করা হয়েছে, কোথা থেকে স্যার, এত টাকা আসল । এই ভাবে প্রতিটি দপ্তরে স্যার, গেলে পরে দেখা যায় কোন মানুষের জন্য তারা কিছু করতে পারছে না। রাজ্যে পি.ডব্লুউ.ডি. দপ্তরে তেলিয়ামুড়া ডিভিশনে কোটি কোটি টাকার কোন হিসাব নেই। আপনাদের কনস্টিটিউয়েন্সিতে স্যার, স্কুল বিল্ডিং, রাস্তা রিপেয়ারিং হয়নি, তবু বিল হয়ে গেছে। এই সব বাদল বাবুর নির্দ্দেশ। আর স্যার, টেন্ডার করতে গিয়ে এক এক দপ্তরে এক এক নিয়ম দেখে বিভিন্ন দপ্তর থেকে আমাদের রাজ্যের মন্ত্রীরা রাজ্যের বাইরে যায় শিল্প আনার জন্য। এখানে স্যার, আই.এস.আই. মার্ক আছে যেটা ইণ্ডিয়ান স্ট্যাণ্ডার্ডে সব কিছু আছে, এটার পর দেখা যায় মন্ত্রীরা আমরা গেলে পরে বলে দেখছি, আর উনার পরিচিত লোক আছে চীফ্ ইঞ্জিনিয়ার থেকে আরম্ভ করে, আরেকজন আছে দেববর্মা উনারা নিজের লোকদের পাইয়ে দেবার জন্য আপ্রাণ চেষ্টা করে কাগজপত্র সবকিছু চেঞ্জ করে একদম অকল্পনীয়। সেখানে স্যার কোটি টাকার কাজ হচ্ছে, আমাদের এখানে স্যার রাস্তা আছে ঘীলাতলী রাস্তা আমরা স্যার, পর পর পঞ্চায়েতের মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি., পি.এ.সি. মিটিং-এ এই এগ্রিকালচারের দৃষ্টি আকর্ষন করেছি, সেখানে দেখা গেছে একটা জায়গায় ভাঙতে গিয়ে ১৮ লক্ষ টাকা দেখানো হয়েছে, সেখানে স্যার, সেখানে পাঁচ গাড়ি ইটও খাড়া হয়নি। খোয়াইতে টি.এস.আর ক্যাম্পের রাস্তায় স্যার, ১৪ লক্ষ টাকা খরচ দেখানো হয়েছে, স্যার এইভাবে বিভিন্ন দপ্তরে দর্নীতির আখরা চলছে স্যার। আর বন দপ্তর এটা তো স্যার শেষ। গাছ কেটে সব কিছু শেষ। এইভাবে স্যার, সমস্ত জায়গায় দর্নীতি। এই রাজ্যের ৭৫০০০ মানুষ উদ্বাস্তু তারা খেতে পারছে না। তাদের বাসস্থান নেই, ছেলেদের ঔষুধের ব্যবস্থা নেই। শিক্ষার ব্যবস্থা নেই।

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ্ কনক্লুড করুন।

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** স্যার, মন্ত্রীরা বিভিন্ন এ.সি রোমে থাকে, গাড়ী নিয়ে ঘোরাফেরা করে এবং এটা আমরা মেনে নিতে পারি না। সেই জন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে বলছি স্যার, একটা চিঠি আমার কাছে এসে পৌছেছে। মাননীয় মন্ত্রী ফৈজুর রহমানকে এড্রেস করে। মাননীয় মন্ত্রী ফৈজুর রহমানজী পত্রপাঠ সেলাম নেবেন। আঘাতে আপনি তিন বৎসর যাবৎ সরকারী কাজ দেবেন বলে আমাকে পশুর মত শোষণ ও ধর্ষণ করে কাটালেন। আমিও পেটের দায়ে বাচার তাগিদে যখন খুশী ডাকলেন এবং সরকারী গাড়ী করে আগরতলায় আপনার কোয়ার্টার্সে ইচ্ছা মত মনের মত ধর্ষণও চোঁষলেন। কিন্তু এখন পর্যন্ত আমাকে কাজ দেবার কোন চিন্তা নেই। চিন্তা শুধু আপনার ভাগনীর চাকুরী।

(গণ্ডগোল)

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** আমাদের মত আরও দরিদ্র পরিবারের মেয়েদেরকে নিয়ে চাকুরী দেবার নামে গাড়ী করে আগরতলায় নিজ কোয়ার্টারে দিন রাত্রি এদেরকে নিয়ে কাটাচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** প্লীস কনক্লুড করুন।

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** যেমন চুড়াইবাড়ী, ফুলবাড়ী, কালাছড়া, ইছাইলালছড়া, ঠেরেং ছুড়ী কালাগাঙ্গের পাড় ইত্যাদি এলাকার অনেক মেয়েদেরকে নিয়ে আপনি আগরতলায় নিজ গাড়ি করে এনে নিজ কোয়ার্টারে খুবই মজা করে গেলেন।

(গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** কাজলবাবু বসুন।

(গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্বীকার ঃ-** কাজলবাবু সময় শেষ আপনাকে সময় দিচ্ছি না, প্লীস বসুন, আপনি ১৫ মিনিট বলে ফেলেছেন।

(গণ্ডগোল)

**শ্রীমানিক দে ঃ-** এই রকম প্রডাকটিভ চিঠি দিতে পারে কি না হাউসে এবং এটা এক্সপান্ড করুক। এটা আপনার কাছে জমা রেখে দিন। একটা চিঠি তৈরী করে পড়ে দিলেই হবে। এটা এক্সপাণ্ড করা হোক। এটাতে এভিডেন্স নেই, কিছু নেই। চিঠিটা মিঃ স্পীকারের টেবিলে দিয়ে দিন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় সদস্যা শ্রী প্রশান্ত দেববর্মা।

(গণ্ডগোল)

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় ডেপুটি স্পীকার স্যার, অমি অনুরোধ করব কারণ যে কোন একটা চিঠি একজন মাননীয় সদস্য সম্পর্কে এই সভাতে এইভাবে রেফার করা যায় না। কারণ এই চিঠি অনেকে তৈরী করতে পারেন। এবং ঘরে বসেও তৈরী করতে পারেন নির্দিষ্ট প্রমান না থাকলে। এই মহিলা এফ.আই.আর করেছেন কিনা এই সব বিষয় কিছুই এখানে উল্লেখ নেই। দ্বিতীয়তঃ- এখানে যে চিঠি পড়া হচ্ছে এটা অরিজিনাল কপি কিনা?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** না, এটা অরিজিন্যাল কপি না। আপনার অরিজিন্যাল কপি আছে কাজল বাবু? আমাকে

কোন অরিজিন্যাল কপি দিলেন না তো, এটা তো একটা ফটো কপি। ফটো কপি তো হতে পারে না। অরিজিন্যাল কপি দিন। না হলে এটা এক্সপান্ড হয়ে যাবে।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- আমি বলব এর বিরুদ্ধে প্রিভিলেজ মোশান আনতে হবে স্যার।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার।

**শ্রীসমীর দেব সরকার** ঃ- মিঃ ডেপুটি স্পীকার স্যার, জনপ্রিয় কল্যাণকামী বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনে আজকে বিরোধী দলের প্রথম থেকেই যে নাজেহাল অবস্থা দেখেছিলাম প্রচন্ড বেকায়দায় পড়েছেন বিরোধী দলনেতা সহ সবাই। তার জন্য তাদের প্রতি সহানুভূতি জানাতে পারছি না, আমি দুঃ-খিত । আমরা সবাই জানি বিশেষ করে সাম্রাজ্যবাদী বিশ্বায়নের সর্বগ্রাসী আক্রমণ এই যুগে ১৯৯১ ইং সাল থেকে নরসীমা রাওয়ের যে নীতি, এই চুক্তি স্বাক্ষর এবং আজকে বিজেপি নেতৃত্বাধীন এই জগাখিচুরী সরকারের সময় ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে এবং তাদের কাছে মাথা বিক্রী করে যেভাবে দেশটা পরিচালিত হচ্ছে দেশের অর্থনৈতিক স্বাধীনতা সাধারণ মানুষের অর্থনীতি আজকে বিপর্যয়ের মুখে। বাঁচা মরার প্রশ্ন আজকে একটা দুর্বিসহ অবস্থার মধ্যে। এর সঙ্গে যুক্ত হয়েছে ভারতবর্ষের স্বাধীনতা ও সংহতি। এই পরিস্থিতির মধ্যে দাড়িয়ে আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার যেভাবে জনকল্যাণমূলক কাজ করে চলেছেন তাতে বিরোধীরা অনাস্থা প্রস্তাব এনে জনগণের দৃষ্টিকে বিপথে পরিচালিত করার জন্য যত চেষ্টা করেন না কেন বিভ্রান্ত করার সুযোগ নেই। জনগণ বিভ্রান্ত থেকে মুক্ত, সেই অপচেষ্টাকে বাতিল করবেন বলে আমি বিশ্বাস করি। আমি লক্ষ্য করছি রাজ্য সরকার গুরুত্ব সহকারে যে কাজগুলি করছেন বিশেষ করে রাস্তাঘাট, পানীয়জল, সেচ ব্যবস্থা, বিদ্যুৎ, স্বাস্থ্য, শিক্ষা, বাসস্থান মানুষের ন্যুনতম যে প্রয়োজনীয় জিনিসগুলি আন্তরিকতার সঙ্গে সেগুলিকে কার্য্যকরী করার জন্য রাজ্যের বামফ্রন্ট সরকার যে গুরুত্ব নিয়ে কাজ করছেন ভারতবর্ষের জন্য কোন রাজ্যের ক্ষেত্রে তা বিকল্পহীন। যার জন্য বামফ্রন্ট সরকারের উন্নয়ন মূলক কর্মসূচী সম্পর্কে বিরোধী দলের বক্তব্যে আমরা সেখানে দেখি না যে তারা এমন কিছু বলতে পারছেন না, এমন কি বামফ্রন্ট সরকার না থাকলে তারা অনাস্থা প্রস্তাব এনে সরকারে এসে তারা ভাল কাজ করবেন এমন কথা যদি তারা মানুষের কাছে বলেন সাধারণ মানুষ তা বিশ্বাস করবে না। ওদের সেই বিশ্বাসযোগ্যতা নেই। তারা দীর্ঘ দিন ভারতবর্ষের ক্ষমতায় ছিলেন, মানুষ এদের জনদরদী ভূমিকা, দেশদ্রোহী ভূমিকা, এদের বিশ্বাসঘাতকতা এটা মানুষ দেখেছেন। ওদের মুখে সব সময় কিছু বুলিও আমরা শুনে এসেছি যেমন সবুজ বিপ্লবের কথা, শ্রীমতি ইন্দিরা গান্ধীর বিশ দফা কর্মসূচীর কথা, সঞ্জয় গান্ধীর পাঁচ দফা কর্মসূচীর কথা, ত্রিপুরায় ৯৮ইং সালে ২ টাকা কেজি চাল, ঘরে ঘরে চাকুরী, আগরতলায় অতি সত্বর রেল আসবে এই কথাগুলি শুনতে শুনতে এবং বাস্তবের সঙ্গে মিলিয়ে ওরা যখন সরকারে এসে কাজ করতে শুরু করেছেন তার উল্টোপথে। রাজ্যের মানুষ একটা জিনিষ বুঝেছেন যে রাজ্যে যদি কোন বিশ্বাসঘাতক দল থাকে তার মানে কংগ্রেস। জনগণের প্রতি কোন বেইমানের দল থাকে তার মানে কংগ্রেস, দেশদ্রোহী যদি কোন দল থাকে এর নাম কংগ্রেস। দেশদ্রোহী, বেইমান, বিশ্বাসঘাতক হিসাবে বার বার প্রমাণিত হয়েছে এই দল।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, পয়েন্ট অব অর্ডার, উনি কংগ্রেসকে দেশদ্রোহী বলেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রীসমীর দেব সরকার** ঃ- স্যার, নির্দিষ্ট গোষ্ঠি—জঙ্গী সংগঠনগুলো রাজ্যে করছে। তাদের দালালদের সঙ্গে আই

এন পি টি প্রকাশ্য মিতালি করে দেশপ্রেমিকদের ভূমিকায় দাড়াঁবেন না। এটা রাজ্যের মানুষ সহ্য করবে না। আমরা জানি ওরা যখন ক্ষমতায় থাকে লুটপাট করে দূর্নীতি করে আর ক্ষমতায় যখন থাকে না নিস্কর্মাদল। জোট জামনায় কংগ্রেস দল যখন ক্ষমতায় ছিল তখন দেখেছি কোন একজন মন্ত্রী বাদ যায় নি। বিল থেকে বই কেলেংকারী, রাজবাড়ীর কাসিম চাষ এটাতো ফুটে উঠে ছিল বলা যাবে না বলে লাভ নেই। কেলেংকারী লাগিয়ে বাম সরকারের বিরুদ্ধে কথা বলতে চাইছেন। ক্ষমতায় থাকলে কেলেংকারী দূর্নীতিতে ডুবে থাকে অখণ্ড দুর্নীতির মধ্যে। ক্ষমতায় নেই কোন আন্দোলন নেই। জনগণের সমস্যা সম্পর্কে নির্বাক । পাঁচ ছ'বছরের ভোটে এল আমাদের নিজের কুম্ভকর্ণের নিদ্রা ভেঙ্গে উঠে না হয় স্বার্থের কথা বলা । ওদেরকে কোন মানুষ বিশ্বাস করে না। আমরা দেখেছি উদের রাজত্বে খুন সন্ত্রাস বীরচন্দ্র মনুর কথা মানুষ ভুলে যায়নি। রাজীব গান্ধী খুনের পর খুন সন্ত্রাস ওরা কায়েম করেছিল মানুষ ভুলে যায়নি। ভুলে যায়নি রাজ্যের মানুষ অনাহার, সন্তান বিক্রি দামছড়ায় ওই দিনের কথা। ভুলে যায়নি উজান ময়দান, কাকলী রায় ডোকলাবাড়ি সোমা ভট্টাচার্য্য, সবিতা দেবনাথ, ইজ্জত হানি মা-বোনদের ভুলে যায়নি। সেই দিনের কথা সেই দিনগুলির ফেরৎ আনার কথা চায়না। ওরা কাজ করবেন জনগণের জন্য? কংগ্রেস আইয়ের বউ সর্মথক। অতি বিশ্বাস করেন সরকারে এসে বামফ্রন্টের মত ভাল কাজ করবে কংগ্রেসের কোন সমর্থক । এই জিনিসটা বিশ্বাস করেনা। কাজের প্রশ্ন না। ১৯৭১ইং সালে দীর্ঘদিন স্লোগান শুনে আসছি। ওদের একটা স্লোগান ছিল আইন শৃঙ্খলা নেই রাষ্ট্রপতি শাসন চাই। আজকে কংগ্রেস স্লোগান হাড়িয়ে ফেলছে। জেলা পরিষদে না আসার পর দেশদ্রোহীদের আত্মপ্রকাশ করেছে। তখনও তাদের চাই? চেহারা বেড়িয়ে এসেছে। একটার পর একটা ঘটনা মানুষের ১৯৭৮ইং মানুষের জীবন শেষ হয়ে গেল। ১৯৮০ইং জুনের দাঙ্গা, ৮৮ সালের ঘটনা ৯৩ সলের নিরীহ মানুষ হত্যাকাণ্ড বামসরকারকে দোযারোপ করেছিল। নায়কের কথা মানুষ ভুলে যায়নি। এদের সঙ্গে জোট বাঁধছে কংগ্রেস। বলা যায় এই ঘর কন্যা সুখের হবেনা রক্তাক্ত। সেই আই এন পি টি দলের সঙ্গে যে দল ঘর করবে মোট কথা সুখের হবে না। কংগ্রেস আই দল যারা নিজেদের দেশপ্রেমিক বলে দাবী করে তাদের বলব এই দেশদ্রোহীদের সঙ্গে ঘর কন্যা এই ঘর ভেঙ্গে যাবে, সর্বনাশ হয়ে যাবে। নীর্বংশ হয়ে যাবে । এই দিন ঘনিয়ে আসছে তাদের বলার দরকার। দেশকে যারা টুকরো টুকরো করতে চায় মানুষ ওদের হাতে রাজ্যের দেশ গড়ার দায়িত্ব দিতে চায়না। ওরা দেবেনা। স্লোগান কি — আইন শৃংঙ্খলা নেই, রাষ্ট্রপতি শাসন চাই। মানুষ জানে ধোকাবাজদের খুনীদের উগ্রপন্থীদের লড়াই জানে। সেইখানে দাড়িঁয়ে কি স্লোগান দিচ্ছে। আজকে এডিসি এলাকায় টিএস আর ঢুকতে পারবেনা। টি এস আর ঢুকবেনা । স্বাধীন ত্রিপুরা চাই। মিতালি করছেন আতাত করছেন, মিত্রশক্তি বাড়ছে। মিতালি করছেন রাজ্য থাকার দরকার। বলছেন কি গ্রামরক্ষী বাহিনী বাতিল কর। মামারবাড়ির আবদার। এই জিনিসটা প্রচার হলো রাজ্যের পচা কর্মচারীদের জনগণদের নিয়ে রাজ্যের মানুষের জন্য নিরাপত্তা ব্যবস্থা নেওয়া যায় ? গ্রামরক্ষী বাহিনী গঠন করা হয়েছে। উল্টো বলছে গ্রামরক্ষী বাহিনী বাতিল করে দাও। পালাবার পথ নেই ' পারবে না কংগ্রেস আই দল । জনগণ বেদিশা নয়। এই জায়গায় দাড়িয়ে বলব ত্রিস্তরে কৃষকদের প্রধান ছিল ভাদ্রমাসের বড়ো চাষে আবোল তাবোল বলছে, এখানে ছেলে মেয়েদের গালিগালাজ শুরু করছে ভোটের মুখে কিঞ্চিত কৃষক স্মরণ হাড়াল। স্মরণ হাড়িয়ে তাদের দলের স্লোগান নেই। তাদের দল বিশ্বাসঘাতকের দল, নরঘাতকের সঙ্গে মিতালি করছে। এদেরকে মানুষ বিশ্বাস করে না। পালাবার পথ পাবে না। এই অনাস্থা প্রস্তাব এনে বিভ্রান্ত করার সুযোগ

নেই। আমি আবেদন রাখছি রাজ্যের বিরোধী দলের মধ্যে তাদের বিন্দুমাত্র দেশপ্রেম যদি কারোর থেকে থাকে তাদের কাছে আমি আবেদন রাখছি বাম সরকারের বিরুদ্ধে যে অনাস্তা প্রস্তাব তা প্রত্যাহার করুন। যদি তুলে না নেন, তাহলে ময়দানে গিয়ে দাঁড়ান– রাজ্যের জনগণ আপনাদেরকে রেহাই দেবেন না, আপনারা পালাবার পথ পাবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী প্রশান্ত কপালী।

**শ্রীপ্রশান্ত কপালী** ( বনমালীপুর ) ঃ- মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে হাউসে মাননীয় বিরোধী দলনেতা যে অনাস্থা প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার পূর্ণ বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে আজকে আমাদের দেশ কংগ্রেসী অপশাসনের ফলশ্রুতিতে কেন্দ্রে জোট সরকার এসেছে। তারা আমাদের দেশের গণতন্ত্র ব্যবস্থা এবং আমাদের দেশের গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গীকে বিষিয়ে তুলতে চাইছে। আজকে আমরা দেখলাম আমাদের দেশের মানুষের গণতান্ত্রিক যে মূল্যবোধ, গণতন্ত্রের প্রতি যে শ্রদ্ধা ভালবাসা সেটা ভারতবর্ষের বর্তমান পরিস্থিতিতে যখন আরও বেশী শক্তিশালী ও সম্প্রসারিত করা দরকার তখন এই রাজ্যের কংগ্রেস দল আমাদের রাজ্যের মানুষের চেতনাকে দুর্বল করার জন্য, গণতন্ত্রের মূল্যবোধকে নস্যাৎ করার জন্য আজকে কতগুলি গল্প কাহিনী উত্থাপন করে রাজ্যের জনগণের মনে সন্দেহের বাতাবরণ তৈরী করার চেষ্টা করছেন। এটা কংগ্রেসীদের একটা অপকৌশল। তাদের এই অপকৌশল যাতে রাজ্যের মানুষ ধরতে না পারে তার জন্য তারা নতুন করে জোট করছেন। মাননীয় সদস্য নগেন্দ্র বাবুকে ধন্যবাদ জানাতে হয় এই কারণে যে তিনি অত্যন্ত সঠিকভাবে বলেছেন যে ১৯৮৮ ইং সনের নির্বাচন প্রাক মুহূর্তে টি এন ভি যে নারকীয় হত্যাকাণ্ড সংঘটিত করেছিল এই রাজ্যের বামফ্রণ্ট সরকারকে উচ্ছেদ করার জন্য তারা নাকি পরবর্ত্তী কালে টি.এন. ভিকে কোলে তুলে নিয়ে রক্তস্রোতকে বন্ধ করেছিলেন। আজকে মাননীয় সদস্য নগেন্দ্র বাবুর কথা থেকে এটা প্রমাণিত । অতীতে যে খেলা খেলেছিলেন ১৯৮৮ ইং সালে নির্বাচনের প্রাক্ মুর্হুর্ত্তে টিএন ভি তৈরী করে, আজকে এন এল এফ টি, আই পি এফ টির সঙ্গে মিতালী করে একই পথে চলছেন। তার কারণ বামফ্রণ্ট ক্ষমতায় অধিষ্ঠিত হওয়ার পর আমাদের রাজ্যে যে নির্বাচন হয়েছে প্রতিটি নির্বাচনে কংগ্রেস দলের ভরাডুবি হয়েছে। তারা দেখেছেন রাজ্যে যে শান্তি সম্প্রতি আছে, জাতি-উপজাতির মধ্যে যে ঐক্য আছে, গণতন্ত্রের প্রতি যে দৃঢ় আস্থা আছে তাতে ফাটল ধরানো যাবে না। বিরোধ তৈরী করা যাবে না, অনৈক্য সৃষ্টি করা যাবে না, তাদের ভবিষ্যৎ অন্ধকার। সেই অন্ধকার থেকে তারা যাতে পরিত্রাণ পেতে পারেন তার জন্য নিজেরা অন্ধকারে থেকে সারা রাজ্যটাকে অন্ধকারের দিকে নিয়ে যেতে চাইছেন। তার জন্য তারা আজকে এন এল এফ টি এবং আই পি এফ টির সাথে জোটবদ্ধ হচ্ছেন। তখনকার টি.এন.ভি.-র নেতা আজকে আই পি এফ টির যিনি প্রধান তিনি যে বক্তব্য রেখেছেন জেনেভাতে সেটা ভারতবর্ষের সংবিধান বিরোধী। কিন্তু আজকে তারা তার সুরে তার পক্ষে সাফাই গাইতে শুরু করেছেন। টি এন ভি দলের যিনি নেতা এবং আই পি এফ টি দলের বর্ত্তমানে যিনি নেতা তিনি জেনেভাতে যে ভাষণ দিয়েছেন তাঁর বক্তব্যের নাকি আমরা বিকৃতি করছি। মাননীয় বিরোধী দলের নেতার পাশে যিনি বসে আছেন, যিনি ত্রিপুরা রাজ্যের এক সময়ে মুখ্যমন্ত্রী ছিলেন তিনি সংবাদপত্রে বিজয় রাংখলের বক্তব্যের সমালোচনা করেছেন। আমরা যদি বিকৃতি ঘটিয়ে থাকি তাহলে উনি যে বিজয় রাংখলের বক্তব্যের বিরোধিতা করলেন, এ সম্পর্কে সর্তক বাণী উচ্চারণ করলেন যে এ ধরনের বক্তব্য রাজ্যের জাতি উপজাতির মৈত্রীর পক্ষে বিরোধী অনৈক্য তৈরী করবে, এই যে হুঁশিয়ারী দিয়েছিলেন, আপনি তো দল করেন দলীয় শৃংখলা রেখেছিলেন? কংগ্রেস দলের সভাপতি এখানে আছেন, মাননীয় বিধায়ক

যখন বিজয় রাংখলের বক্তব্যের বিরোধিতা করেছিলেন আপনি কি উনার বিরুদ্ধে একশান নিয়েছিলেন?

আপনি যেটা বলেন তার বিপরীত কথা যখন বলে এই হেন একটা দল আমাদের রাজ্যের জনগণের কোন স্বার্থ রক্ষা করতে পারবে, জনগণের কোন কল্যাণ সাধিত হবে তাদের দ্বারা? তারা আমাদের বিরুদ্ধে অভিযোগ করেছেন, আমাদের রাজ্যের অনেক মন্ত্রী সম্পর্কে কল্পিত কাহিনী এখানে উত্থাপন করতে চাইছেন। তাঁরা জানেন আমাদের রাজ্যের বামফ্রণ্টের মন্ত্রীদের প্রতি, বামফ্রণ্টের আন্দোলনের প্রতি এই রাজ্যের জনগণের যে দৃঢ় আস্থা এবং বিশ্বাস সেখানে যদি এই রাজ্যের মধ্যে অবিশ্বাস তৈরী করা না যায় তাহলে সেখানে তাদের ভবিষ্যৎ নেই। সেই উদ্দেশ্য চরিতার্থ করার জন্য সেই রাস্তা তৈরী করছে। তাঁরা এখানে কুৎসা রটনা করতে চাইছে। কারণ তাঁরা কুৎসা রটনা করে গণতন্ত্র ধ্বংস করতে চান। আই এন পি টি দল এখানে মাননীয় সদস্য নগেন্দ্র বাবুরা বসে আছেন তাই আমি মাননীয় সদস্য নগেন্দ্র বাবুদের একটু অতীতের দিকে যেতে বলি। আপনারা আই এন পি টি তৈরী করে যে নতুন দাবী তুলেছেন কংগ্রেস আপনাদের সেই দাবীর প্রতি সমর্থন করে। এই রাজ্যে যখন প্রথম এ ডি সি নির্বাচন হয় সে দিন কংগ্রেস দলের যিনি সভাপতি ছিলেন আজকে তিনি বিধানসভার সদস্য। মনে করুন তো সে দিন প্রথম এ ডি সির এই নির্বাচন বয়কট করার আহ্বান প্রথম কংগ্রেস করেছিলেন কিনা তাহলে আজকে আপনারা যখন বলছেন এই রাজ্যের উপজাতি জনগণের কল্যাণের জন্য কংগ্রেসই তাদের হাত ধরেছেন। কিন্তু সে দিন উপজাতি জনগণের কল্যাণের জন্য মঙ্গলের জন্য বামফ্রণ্ট সরকার যখন এ ডি সি নির্বাচন ঘোষণা করেন সেই নির্বাচনের বিরোধিতা করেছিলেন কে? তিনি সেদিন কংগ্রেসের সভাপতি ছিলেন কিন্তু আজকে তিনি বিধানসভার মাননীয় সদস্য। তিনি কি তাঁর দৃষ্টিভঙ্গি, তাঁর চিন্তা চেতনার পরিবর্তন ঘটিয়েছেন এই ধরনের কোন প্রকাশ্য বিবৃতি জনসাধারণের সম্মুখে রেখেছেন? তাহলে এই ধরনের বিপরীত শক্তির হাত আপনারা এই রাজ্যের কার মঙ্গল করবেন বলতে পারবেন একবারের জন্য? মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি এখানে আর একটা কথা জিজ্ঞাসা করতে চাই আমাদের বিরুদ্ধে এখানে আইন-শৃঙ্খলার অবনতির কথা তোলা হয়েছে, বলা হয়েছে বামফ্রণ্টের আমলে নাকি আইন শৃঙ্খলা নেই। আমরা যেখানে বসে আজকে অধিবেশন করছি এখান থেকে ১০০ গজ কিংবা ১৫০ গজ দূরে সে দিন কাকলী রায়কে, অপহরণ করা হয়েছিল যা বাবার সামনে থেকে। সে দিন দুবৃত্তরা কাকলীকে তুলে নিয়ে গিয়েছিল এবং সে সময়ে যিনি স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন তিনি এখানে আছেন। তিনি কি সেদিন বলেন নি যে, অপরাধী যদি মাননীয় মুখ্যমন্ত্রীর গৃহে অবস্থান করেন সেই অপরাধীকে ধরা সম্ভব নয়। এই বিবৃতি কি সেদিন স্বরাষ্ট্র মন্ত্রী দেন নি? এই রাজ্যের সংবাদপত্রগুলিতে সেই সংবাদ প্রকাশিত হয়। তিনি এখন এখানে মাননীয় বিধায়ক হিসাবে আছেন। একই ঘটনা ঘটেছিল সবিতা হত্যার ঘটনার ক্ষেত্রে। সে সময় নারীরা বিভিন্ন ভাবে নির্যাতিত হয়েছিলেন কিন্তু কোন অপরাধীকে সেদিন ধরা যায় নি। স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর অসহায়তার কথা সেদিন ব্যক্ত করেছিলেন। তাই সে দিন আমাদের রাজ্যটাকে যে ভাবে তাঁরা সার্বিক অন্ধকারে নিমজ্জিত করেছিলেন, তাই আজকেও তাঁরা সেই অন্ধকারের পথে বামফ্রণ্ট সরকারকে নিয়ে যাবার জন্য চেষ্টা করছেন। কিন্তু বামফ্রণ্ট সরকার এই রাজ্যের জনগণের কল্যাণের জন্য এই রাজ্যের শিক্ষা সম্প্রসারণের জন্য, এই রাজ্যের উন্নয়নের জন্য উদ্যোগ গ্রহণ করেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :-** আপনি কনক্লুড করুন।

**শ্রীপ্রশান্ত কপালি :-** উনারা জানেন উনাদের ভবিষ্যৎ বিপন্ন এবং উনাদের ভবিষ্যৎ বলে কিছু নেই তাই উনারা আজকে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন কারণ তাদের করার কিছু নেই। তাই তারা আজকে

বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত করার জন্য ১৯৮৮ইং সালের প্রাকমুহূর্তে যেমনি উগ্রপন্থী শক্তি টি.এন.ভির হাত ধরে এই রাজ্যের শান্তিপূর্ণ বাতাবরণকে বিষিয়ে তুলেছিলেন তার জন্যই উগ্রপন্থী শক্তি এখনও দেখা যাচ্ছে। ২০ তারিখের ঘটনা দিয়ে তার সূচনা করতে চাইছেন। আমাদের রাজ্যের টি.এস.আর বাহিনী যারা রাজ্যের জনগণের প্রতি আন্তরিকতার সঙ্গে তাদের দায়িত্ববোধের দ্বারা, তাদের সচেতনতার কারণে, তাদের সততার কারণে এবং এই রাজ্যের জনগণের বামফ্রন্ট সরকারের প্রতি যে আশীর্বাদ বর্ষিত হয়েছে তার ফলশ্রুতিতে যখন উগ্রপন্থীদের অনেকখানি নিয়ন্ত্রণে আনা গেছে, সেই উগ্রপন্থীদের মনোবল বাড়ানোর জন্য তাদের দিয়ে আজকে টি,এস,আর বাহিনীর উপর আক্রমণ সংগঠিত হয়েছে, যাতে টি,এস,আর, বাহিনীর মনোবল ভেঙ্গে দেওয়া যায়। এই চক্রান্ত করে যারা ক্ষমতায় আসতে চায়, তাদের সেই পরিকল্পনা কোন অবস্থাতে সফল হবেনা। আমাদের রাজ্যের জনগণ তাদের কোন অবস্থাতে পথ ছেড়ে দেবেন না। কাজেই , তারা যে আস্তাকুড়ে আছেন, সেই আস্তাকুড়েই জনগণ তাদের নিক্ষেপ করবেন। তাই আমাদের রাজ্যের জনগণের প্রতি আমাদের দৃঢ় আস্থা আছে, বিশ্বাস আছে। কাজেই, তারা যে আমাদের প্রতি অনাস্থা এনেছেন যাদের প্রতি রাজ্যের জনগণের আস্থা বা বিশ্বাস নেই। জনগণের আশীর্বাদ এবং শুভেচ্ছা নিয়ে এখানে বামফ্রন্ট সরকার কায়েম হয়েছে, তাদের বিরুদ্ধে যখন অনাস্থা আনেন, জনগণ সেটাকে কোন অবস্থাতে আমল দেবেন না, পাত্তা দেবেন না। কাজেই, তারা জনগণ দ্বারা অতীতেও পরিত্যক্ত হয়েছে, ভবিষ্যতেও পরিত্যক্ত হবেন. এই ব্যাপারে আমার বিন্দুমাত্র সন্দেহ নেই। আমি সবাইকে আমার অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী শ্রী সুকুমার বর্মণ। ১৩ মিনিটের মধ্যে শেষ করবেন।

**শ্রীসুকুমার বর্মন** (মন্ত্রী) ঃ-- মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় বিরোধী দলনেতা জওহরবাবু সভার শুরুতে যে নো কনফিডেন্স এনেছেন তার পরিপ্রেক্ষিতে বিরোধী দলের বিধায়করা বিভিন্ন বিষয়ে আলোচনা করেছেন। এখানে আমার সম্পর্কে কয়েকটা কথা উল্লেখ করেছেন। রবীন্দ্র বাবু এখানে বলার চেষ্টা করেছেন যে ডম্বুর জলাশয়ের জন্য ৩০ লক্ষ টাকা এসেছে এবং এই টাকা হাপিজ হয়ে গেছে। আমার মনে হয় রবীন্দ্র বাবুর এটা জানা দরকার ছিল, তিনি যখন এত খবর রাখেন এই খবরটাও জানা দরকার ছিল যে এখনও কাজ চলছে। ফিফটি পারসেন্ট কাজ এখনও শেষ হয়নি। কারণ কাজটা ঢিলে হচ্ছে। তার কতগুলি অসুবিধা আছে। অসুবিধাটা সবাই জানেন, কিছু উগ্রপন্থীর সমস্যা আছে এবং তার কারণে অফিসাররা যেতে পারেননা। তাছাড়া এই কাজ পরিকল্পনার জন্য সেখানে ডম্বুর ডেভ্যালাপমেন্ট কমিটি, যতনবাড়ীতে একটি কমিটি, গণ্ডাছড়ায় একটি কমিটি করা হয়েছে। সেখানে এস,ডি,ও ; বি,ডি,ও; ডি,এস,পি এবং চেয়ারম্যান সাহেবরা আছেন এই কমিটির মধ্যে। তাদের তদারকিতে এই কাজটা চলছে। তার একটা ওয়ার্ক অর্ডার হচ্ছে তারা দেখছেন, পরবর্তী সময়ে আর একটা ওয়ার্ক অর্ডার হচ্ছে, এইভাবে কাজটা চলছে। ফিফটি পারসেন্ট কাজও হয়নি। অথচ উনারা প্রচার করতে শুরু করেছেন যে টাকা নাকি হাপিজ হয়ে গেছে। এটা স্যার, আর কিছুই নয়, নির্বাচনের বৎসর, জনগণকে বিভ্রান্ত করা ছাড়া আর কিছুই নয়।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- স্যার, টাকা এসেছে, কাজ করা হয়নি, টাকা শেষ হয়ে গেছে।

**শ্রীসুকুমার বর্মন** (মন্ত্রী) ঃ- আমি-তো বলেছি টাকা এসেছে। টাকা শেষ হয়নি। এখনও অর্ধেক টাকার কাজ হয়নি। আপনি বললে-তো হবে না। তারপর রতনবাবু এখানে বলার চেষ্টা করেছেন এখানে রুট ট্যাক্স, সরকারী কর ফাঁকি

দেওয়া হচ্ছে। রতনবাবু যেহেতু ওকিল মানুষ, আইনের বিষয়ে খোঁজ খবর রাখেন, উনার জানা থাকা দরকার যে ট্যাক্স পেঅ্যাবল অ্যাক্ট থার্ড অ্যামেন্ডমেন্ট ১৯৯৪, সেখানে কোন গাড়ীর কি ট্যাক্স হবে সেখানে সমস্ত কিছু লেখা আছে। সেখানে প্রাইভেট গাড়ী এবং প্রতিটি গাড়ীর অ্যাগেইনস্টে রেজিষ্টার কল বুক আছে। ট্যাক্সের ব্যাপারে সেখানে লেখা আছে। সেই অনুসারে সেখানে ট্যাক্স দেওয়া হচ্ছে। এখানে ফাঁকি দেওয়ার কোন ব্যাপার নেই। তারপরও যদি প্রয়োজন মনে করেন যে এখানে ফাঁকি দেওয়া হচ্ছে, তিনি তথ্য দিতে পারেন, নিশ্চয়ই আমরা সেগুলি অ্যানকোয়ারী করে দেখতে পারি। তাছাড়া এখানে এটাও রতনবাবুর জানা থাকা দরকার যে এই বিষয়গুলি, কোন্ গাড়ীর কি ট্যাক্স হবে, তার ফিটনেস্ কি আছে, ট্যাক্স কি আছে, তার রেভেনিউ কি আছে, প্রাইভেট গাড়ীর জন্য আমরা আমাদের পরিবহন দপ্তরে সেখানে চার্ট করে জানিয়ে দিয়েছি। যারা গাড়ীর মালিক তারা সেখানে দেখতে পারেন। দেওয়ালের মধ্যে চার্ট টাঙিয়ে দেওয়া হয়েছে। এই সমস্ত বিষয়গুলি সেখানে আছে। তারপরেও উনি বলছেন। তার জন্যই আমি বলছি এইসমস্ত কথাগুলি ভোটের মুখে মানুষকে বিভ্রান্ত করা ছাড়া আর কিছুই নয়। ২০ বৎসরের নীচে গাড়ীর লাইসেন্সের কথা তিনি উল্লেখ করেছেন। এমন যে কিছু হয়নি, আমি এই কথা বলবনা। আমাদের নজরে যখন এসেছে, আমরা এগুলি এ্যানকোয়ারী করেছি। প্রায় ৬৫ টার মত আমাদের কাছে এসেছে, আমরা এগুলি বাতিল করেছি। তার পরে একটা চক্র এখানে কাজ করছে যারা সীল স্বাক্ষর দুই নম্বরী করে এগুলি করার চেষ্টা করছে। আমরা ব্যাপারটা পুলিশকে দিয়েছি, পুলিশ হানা দিয়েছে দুই জনকে ধরেছে এবং তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা সেখানে পুলিশ নিচ্ছেন। তো এরা কারা এরাতো গোপনে আপনাদের সঙ্গে লিংক মেনটেন করে। আজকে এই কথাগুলি কেন এখানে বলছেন কারণ পুলিশ সেখানে হানা দিয়ে আইনগত ব্যবস্থা নিচ্ছেন তাইতো। তারপরে সেখানে আরও কিছু বিষয় এখানে রতনবাবু উল্লেখ করেছেন, আমার মনে হয় রতন বাবুর কাছে যে সমস্ত লোকজনরা যায় তারা ওনাকে মিথ্যা তথ্য দেয় আর উনি সেখানে বিভ্রান্ত হয়ে যাচ্ছেন, কাজেই এই সমস্ত ব্যাপারে রতন বাবুর একটু সচেতন হওয়া দরকার বলে আমি মনে করি। ২য় হচ্ছে, এখানে উনি আরও কিছু পত্রিকার তথ্য উত্থাপন করেছেন দৈনিক সংবাদের কথা বলেছেন বিবেক পত্রিকার কথা বলেছেন। আমি দৈনিক সংবাদকে এবং তাদেরকে সেখানে নোটিশ দিয়েছি তাদের সেই তথ্যের প্রমাণ প্রকাশ করতে হবে, আর যদি প্রকাশ না করেন তাহলে আমি আইনগত ব্যবস্থায় যেতে বাধ্য থাকব। এটা ব্যক্তিগত চরিত্র হনন ছাড়া আর কিছু না। ভোটের মুখে মানুষকে তো আর কিছু বলার নাই তাই মানুষকে বিভ্রান্ত করার জন্য এই সব পথ বেঁছে নিয়েছেন। আজকে তারা জলের কথা বলতে পারেন না, রাস্তার কথা বলতে পারেনা না, বিদ্যুতের কথা বলতে পারেন না, শিক্ষার কথা বলতে পারেন না। কাজেই, ভোটের মুখে মানুষকে বিভ্রান্ত করার জন্য এই সব কথা বলতে শুরু করেছেন।

**শ্রীরতনলাল নাথ** ঃ- আপনি তো পরিবহনের কথা যেটা বলেছেন তথ্য দেওয়ার জন্য সেটা আমি দেব। আর একটা যেটা বলেছেন বিবেক পত্রিকার কথা সেটা কি মেয়ে সংক্রান্ত ব্যাপারটা না কি, একটু ক্লিয়ার করুন।

**শ্রীসুকুমার বর্মন (মন্ত্রী)** ঃ-- আপনি যে সমস্ত কথাগুলি বলেছেন আমি সেগুলির সম্পর্কেই বলেছি। মিঃ স্পীকার স্যার, আমি বলব আজকের নো কন্‌ফিডেন্স মোশানের মধ্য দিয়ে – আসলে তাদের মানুষের সামনে নেওয়ার মত কিছু নেই তাই এই ভোটের মুখে দাঁড়িয়ে এই রাজ্যের মানুষকে বিভ্রান্ত করার জন্য তারা এই অপকৌশল সেখানে নিয়েছেন। আজকে তারা যে অশুভ শক্তির সঙ্গে আতাত করেছেন, যারা মানুষ খুন করছে সেই এন এল এফ টি টাইগার ফোর্স তাদের সঙ্গে তারা সেখানে আজকে মিতালী করেছেন। এই দল আর জনগণের কাছে কি বলবেন,

আজকে তাদের জনগণের কাছে কিছু বলার আছে কি, নেই। সুতরাং নির্বচনের কর্মীদের মনোবল জোগানোর জন্য এই সমস্ত বিভ্রান্তকর তথ্য দিয়ে রাজ্যের জনগণকে বিভ্রান্ত করার জন্য চেষ্টা করছেন। কিন্তু তাদের কথা যে মানুষ বিশ্বাস করে না এবং এই রাজ্যের মানুষ জানে জোটের সময় ওনারা কি করেছেন সেটা এই রাজ্যের মানুষ খুব ভালভাবেই জানেন। রাজ্যের জনগণ তাদের অভিজ্ঞতার নীরিখে কাজ করবেন। সুতরাং এই সমস্ত বিভ্রান্তিকর তথ্য দিয়ে মানুষকে সেখানে বিভ্রান্ত করা যাবে না। তাই আমি অনুরোধ করব এই সমস্ত ষড়যন্ত্র না করে সেখানে প্রকৃত যদি কিছু থাকে সেটাকে উদ্‌ঘাটন করার চেষ্টা করুন এবং মানুষের কাছে সেটা নিয়ে যান। সরকারের যদি কোন ত্রুটি থাকে নিশ্চয়ই আমরা সেটা দেখব এবং অপরাধীকে ধরে এনে তাকে কাঠগড়ায় দাঁড় করাবো। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে আরও বক্তারা আছেন, এখানে আমার বিষয়ে যে প্রশ্নগুলি এসেছে আমি শুধু সেগুলির উপর কথা বলে এবং আজকের এই নো কন্‌ফিডেন্স মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী শ্রী জীতেন্দ্র চৌধুরী মহাশয়, সময় দশ মিনিট।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের বিরোধী বন্ধুরা এখানে নো - কন্‌ফিডেন্স মোশান এনেছেন, এটা দেখে আমি প্রথমে একটু আশ্চর্য্য হয়েছি যে, তারা কাদের বিরুদ্ধে নো - কন্‌ফিডেন্স এনেছেন বা কি কারণে এনেছেন। স্যার, প্রথমত এই জাতীয় কোন গুরুত্বপূর্ণ মোশান যদি আনা হত হয়তো সেটা প্রথম দিন আনার কথা, কিন্তু ওনারা প্রথম দিন আনলেন না আজকে হঠাৎ করে আনাতে আমরা সবাই একটু আশ্চার্য্য হয়েছি, সে যাই হোক ওনারা আনতে পারেন। এটা তাদের হাতে বিরোধিতা করার একটা বিরাট অস্ত্র। নো - কন্‌ফিডেন্স মোশান আনলেই যে সরকারকে পড়ে যেতে হবে তা নয়। নো - কনফিডেন্স এতো সরকারের ভুলত্রুটি সমালোচনা করাই নিয়ম এবং এটা নিশ্চয়ই বিরোধীদের একটা বড় অস্ত্র। কিন্তু উনারা যে সমস্ত অসংলগ্ন, অসত্য এবং বিভ্রান্তিমূলক তথ্য এনেছেন এবং যেগুলি বলেছেন, এই ধরনের একটা নো - কনফিডেন্স যেটা তাদের কাছে একটা বড় অস্ত্র আজকে জনগণের সামনে আমাদের বিরোধী বন্ধুরা আসামীর কাঠগড়ায়। রাজনৈতিকভাবে ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকারের বিরোদ্ধে কিছু বলার মত তাদের নেই। কারণ এরা জাতীয় ক্ষেত্রে যে অর্থনীতি তার সমর্থক। যার কারণে আজকে বেকারত্ব আজকে দ্রব্যমূল্য বৃদ্ধি এবং আমাদের অর্থনীতিতে আজকে সংকট সৃষ্টি হয়েছে। কাজেই এখানে এই নো - কনফিডেন্স মোশান এনে মানুষকে একটু ডাইভার্ট করে দেওয়ার চেষ্টা ছাড়া আর কিছুই নয়।

দ্বিতীয়তঃ- আজকে তাদের যে অ্যালায়েন্স, এটা একটা অ্যালায়েন্স হতেই পারে দেশের গণতান্ত্রিক ব্যবস্থায় এটা হতেই পারে। কিন্তু বিরুধী দল যে দলের সাথে অ্যালায়েন্স করেছেন তাদের যে ইদানিং যে সমস্ত কার্য্যকলাপ বা ঘোষণা, আমি খোলে বলছি না, এটা সবাই জানেন। আজকে এইখানে একটা শর্ট ডিউরেশন না কলিং অ্যাটেনশান নোটিশ এসেছিল বিদেশে উনার একটা বক্তৃতা সে দলের নেতা একটা বক্তৃতা দিয়েছেন তার উপর আলোচনা হবে। কাজেই এটাকে ডাইভার্ট করতে হবে। সেজন্য এই নো কনফিডেন্স মোশানটা আনলেন নিজেদেরকে বাচানোর জন্য। এবং এইভাবে করেন যাতে দিনটাকে অতিক্রম করে দেওয়া যায়। সে যাইহোক স্যার, এখানে বিশেষ করে আমাদের বিরোধীদের পেছনের সারিতে যারা বসেছেন এখানে তারা খুব ব্রেকডান্স দিয়েছেন শরীরের নর্তন কীর্ত্তন এমনভাবে করেছিলেন যে দেখে মনে হয়েছিল যে কি জানি তারা কিছু একটা বলবেন। কিন্তু তাদের মুখে কোন কথা নেই। এখানে তারা তপন শিকদার কি বলেছেন সে সম্পর্কে বলেছেন। মাননীয় রতনবাবু

একজন দায়িত্বশীল বিধায়ক। তিনি একজন ভাল উকিল। এখানে কেন্দ্রীয় সরকারের একজন মন্ত্রী রাজ্য সরকার সম্পর্কে একটা অসত্য ভাষণ দিয়ে গেলেন এবং প্রম্পট্‌লি অন্ দ্যাট্ ডে - দ্যা স্টেট গভার্ণমেন্ট হ্যাজ্ রেফিউটেড দ্যা ফল্‌স এলিগেশান মেড বাই তপন শিকদার। একটা চিঠি দেওয়া হয়েছে এবং সেটা পত্রপত্রিকায় বেরিয়েছে। তারপর কেন্দ্রীয় মন্ত্রী পাল্টি খেলেন। তপন শিকদার বললেন না না, আমি ২০০১-০২ইং সালের কথা বলিনি। আমি ২০০০-০১ইং সালের কথা অর্থাৎ গত বছরের আগের বছরের কোন একটা মাস ডিসেম্বর মাসে এই টাকা ছিল। আমরা একটা মনিটরিং রিপোর্টে পেয়েছি এটা। আরে, কোন একটা অর্থ বছরের বরাদ্দ ডিসেম্বর মাসে শেষ হয়ে যায় কিভাবে? আমাদের রাজ্যের যে প্রাকৃতিক পরিবেশ সৃষ্টি হয় এখানে ওয়াকিং সিজন শুরু হয় আফটার পূজা। তার আগে বেনিফিসারিজ সিলেকশান, পঞ্চায়েত, রুর‍্যাল ডেভেলাপমেন্টের ক্ষেত্রেতো অ্যাকচুয়েলী এক্সপেন্ডিচার শুরু হয় আফটার পূজা – নভেম্বর ডিসেম্বর, জানুয়ারী, ফেব্রুয়ারী এবং মার্চ মাসে। এবং আমাদের নভেম্বর মাসের মধ্যে তাদের ফার্স্ট ইন্‌স্টলমেন্টের টাকা খরচ করে তারপর আমরা রিপোর্ট পাঠাই। এটা শুধু আমাদের ক্ষেত্রে নয়, এর আগে যারা ছিলেন বীরজিৎ বাবু আছেন তিনি জানেন এবং আমাদের এই তথ্যের ভিত্তিতেই কেন্দ্রীয় সরকারের যুগ্ম সচিব পর্য্যায়ে অফিসার যারা তারা ত্রিপুরা রাজ্যের বিভিন্ন এলাকা ঘুরেছেন আমাদের তথ্য ঘেটেছেন, অডিট রিপোর্ট দেখেছেন এবং তারপর সেটিস্‌ফাইড হয়ে বলেছেন 'ত্রিপুরা ইজ্ দ্যা অন্‌লি স্টেট ইন্ দ্যা নর্থ - ইষ্টার্ণ রিজিওন দ্যাট কুড স্পেন্ড মানি প্রপার্লি। এবং লাস্ট ইয়ারে প্রায় ১০ কোটি টাকা অতিরিক্ত হিসাবে গ্রামোন্নয়ন দপ্তরকে দেওয়া হয়েছে। রতনবাবু সবই দেখলেন পত্রিকাতে আমাদের বক্তব্যও পত্রিকায় উঠল, কিন্তু আমাদেরটা উনি আর দেখলেন না। তাহলে এখানে এই নিয়ে আমি আর কি বলতে পারি স্যার?

**শ্রীরতনলাল নাথ** :- পয়েন্ট অব্ অর্ডার স্যার, মন্ত্রী উনাকে চিঠি দিয়েছেন, সেখানে কোথায় লিখেছেন যে ১০ শতাংশ টাকা বেশী দিয়েছেন?

**্রীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী)** :- স্যার, আমি যা বলি সেটা আমার কাছে যে তথ্য রয়েছে তার ভিত্তিতে। তথ্য ছাড়া কোন কথা বলি না।

**শ্রীরতনলাল নাথ** :- তাহলে সেই তথ্য দিন আমাদেরকে। কোথায় আছে আপনার এই তথ্য?

**মিঃ ডেপুটি স্পীকার** :- মাননীয় সদস্য রতনবাবু, উনিতো বলছেন যে উনি তথ্য ছাড়া কিছুই বলেন না। এটাইতো যথেষ্ট। এই নিয়ে আর কথা কেন?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী)** :- তথ্য কি সবগুলি আমি এখানেই নিয়ে আসব? নিশ্চয়ই সরকারের কোথায় ব্যর্থতা সেটা উনারা তুলে ধরবেন। কিন্তু আজকে কাদের বিরুদ্ধে এই নো - কনফিডেন্স? কি নিয়ে? আজকে রাজ্যে যার জন্য গ্রামীণ এলাকায় ঘর হচ্ছে, সেতু, যোগাযোগের রাস্তা সহ উন্নয়ন মূলক কর্মসূচীগুলি বাস্তবায়িত হচ্ছে তার উপর উনাদের কোন কনফিডেন্স নেই বলেই আজকে উনারা উদ্‌ভ্রান্তের মত এখানে নো - কনফিডেন্স মোশান আনলেন। ওদের পছন্দ লুট পাট।

**শ্রীরতনলাল নাথ** :- বাম জমানায় মোহনপুরের গ্রামোন্নয়নের দুর্নীতির ব্যাপারে যে চিঠিতে তথ্য দিয়ে অভিযোগ জানিয়েছিলাম সেই সম্পর্কে আপনারা চুপ কেন?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী)** :- নিশ্চয়ই আপনার চিঠির উত্তর আপনি পাবেন। স্যার, ওরা চাকুরী নিয়ে মেলাঘরে

কি হয়েছে না হয়েছে সেটা নিয়ে কি সব বলে গেলেন। রতনবাবু মন্ত্রী ছিলেন না। আমি উনার কথা বলছি না। রবীন্দ্রবাবু মন্ত্রী থাকা কালীন স্পোর্টস্ ডিপার্টমেন্টে ২৭৯ জন জুনিয়র পি.আই নিয়োগ করেছিলেন। যারা পেয়েছেন তারা ভাল তারা কাজ করেছেন। আমরা তাদের কাজে সন্তোষ্ট। কিন্তু তাদের জন্য পোষ্ট ক্রিয়েশান ১০০ পয়েন্ট রোস্টার মেনে করা উচিৎ ছিল উনার। আমরা কিন্তু এখনও সেই ২৭৯ জন পি.আই-কে আমরা বেতন দিয়ে যাচ্ছি। কারণ, তাদেরতো কোন অপরাধ নেই। অপরাধ করে গিয়েছে তারা। আজকে কেন চিৎকার করছেন এই রবীন্দ্রবাবুরা? মোর দ্যান ফাইভ হান্ড্রেট চাকুরী বিক্রী করেছেন রীবন্দ্রবাবু।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- পয়েন্ট অব্ অর্ডার, আমি কি স্পোর্টস্ মিনিস্টার ছিলাম? তাহলে আপনি আমাকে বলছেন কেন?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- না, আপনি এডুকেশান ডিপার্টমেন্ট থেকে সেই কাজটা করেছেন।

**(গন্ডগোল)**

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- রবীন্দ্রবাবু প্লীজ্ শান্ত হউন্। জায়গায় গিয়ে বসুন।

**(গন্ডগোল)**

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- প্লিজ বসুন, প্লিজ বসুন।

**শ্রীসুদীপ রায় বর্মণ** ঃ- স্যার, উনি যে অভিযোগ করেছেন আমার কাছেও অভিযোগ আছে। আপনারাতো কথায় কথায় বলেন রবীন্দ্রবাবু একশত চাকুরী বিক্রি করেছেন। আর আমি যদি বলি আপানারা ৫ শত চাকুরী মেয়েদের ....................।

**(গন্ডগোল)**

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- বাতিল হয়েছে, জোট আমলে বিক্রি হয়েছে চাকুরীর সেগুলি আমরা বাতিল করেছি।

**(গন্ডগোল)**

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী প্লিজ বসুন।

**(গন্ডগোল)**

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, সত্য প্রকাশ করাতে ওদের গায়ে লাগছে। আমি আর এগুলি নিয়ে ঘাটতে চাই না।

**(গন্ডগোল)**

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- প্লিজ বসুন না, না এটা হয় না। আমাকে বলতে দিন।

**(গন্ডগোল)**

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, ওরা যখন বলছে আপনি দেখেছেন ট্রেজারী বেঞ্চ থেকে কোন রকম ডিষ্টাব করা হয় নি। এখানে আপনারা মন্ত্রীদের অভিযুক্ত করেছেন এখন মন্ত্রীরা এগুলির উত্তর দিচ্ছেন, এখন সুযোগ দিন।

**(গন্ডগোল)**

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- বসুন, বসুন। আই হেভ সাম রুলিং। পয়েন্ট অব্ অর্ডার ছাড়া আপনারা এইভাবে উঠবেন না। প্লিজ বসুন আমি সবাইকে বলছি, সরকার পক্ষকেও বলছি আপনাদেরও বলছি প্লিজ বসুন।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, আমার বক্তব্য দীর্ঘায়িত করছি না আশা করি বিরোধীরা জবাব পেয়ে গেছেন এবং তারা তাদের অতীতের এই যে অপকর্ম, দুষ্কর্ম জনগণের বিরুদ্ধে যে কাজ করেছেন এটা স্বীকার করে এবং আজকে ত্রিপুরা রাজ্যের মধ্যে বামফ্রন্ট সরকার দেশের এই জটিল অর্থনৈতিক পরিস্থিতির মধ্যে দাঁড়িয়েও আমরা যে কাজটা করছি অন্তত জনগণের দিকে তাকিয়ে এই নো - কনফিডেন্স মোশান প্রত্যাহার করে নেবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী শ্রী গোপাল চন্দ্র দাস।

**শ্রীগোপালচন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, বিরোধী দলেন পক্ষ থেকে যে অনাস্তা প্রস্তাব আনা হয়েছে আমি এর তীব্র বিরোধিতা করছি। এই কারণে বিরোধিতা করছি যে তারা এই নির্বাচনকে সামনে রেখে যখন তারা রাজ্যের জনগণের দ্বারা বর্জিত হয়েছেন বলেই তারা এই আসনে এসেছেন। কাজেই সেই কারণে আজকে তারা এটাকে ইসু তৈরী করে এই রাজ্যের মানুষের সামনে কতগুলি বিভ্রান্তি মূলক তথ্য দিয়ে তারা মানুষকে বিভ্রান্ত করতে চায়। আমরা আশা করব এই রাজ্যের জনগণ তারা খুবই সচেতন এবং প্রতিটা মানুষের সেই বিচার ক্ষমতা আছে এবং তারা যে বিভ্রান্তিমূলক তথ্য এনেছেন মাননীয় মন্ত্রীরা তার প্রতিটার জবাব সেখানে তারা দিয়েছেন। মানুষ তাদের বিভ্রান্তিমূলক তথ্যে বিভ্রান্ত হবেন না। এবং তারা সেখানে সঠিক সিদ্ধান্ত নেবেন। স্যার, বি পি এল ফেমিলি সম্পর্কে এখানে প্রশ্ন তুলেছেন মানীয় সদস্য রতন বাবু। স্যার, আমার স্টেটমেন্টে আমি কারেক্ট করে নিচ্ছি। এই বি. পি. এল ইন্ট্রুডিউজ হয়েছিল ফাস্ট মে ১৯৯৭ ইং সনে। তখন ৩৯.৩১ পারসেন্ট ফেমিলি এই হিসাবে ধরে ২ লক্ষ ২০ হাজার ২ জন বেনিফিসারী নিয়ে প্রথম এই স্কীমটা ইন্ট্রুডিউজ হয়। কেন্দ্রীয় সরকারের সার্কুলার অনুযায়ী ৫.৪২ এটা একটা ফেমিলি ইউনিট ধরা হয়েছে। কাজেই সেই ফিগার অনুযায়ী এই ফিগারটা এখানে এসেছে। স্যার, এই যেটা ১৯৯৭ইং সালের পরে সেখানে পরবর্ত্তী কালে এটা নভেম্বর ১৯৯৭ইং এ যখন রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে এটা বলল যে তখন ১৯.০১ পারসেন্ট ফেমিলি ধরে সেক্শান করে তখন আমরা এটার প্রতিবাদ করেছি যে রাজ্যে তখন ৭৪ পারসেন্ট এর উপরে দারিদ্রসীমার নীচে বসবাস করে। কাজেই এটা অত্যন্ত কম আমরা এটার সঙ্গে সংগতি রেখে কেন্দ্রীয় সরকারকে এবং প্লেনিং কমিশনের কাছে এই বিষয়টা উপস্থিত করা হয়। এবং আমাদের রাজ্যসরকারের তরফ থেকে অনেক চেষ্টা করার পর সেখানে এই সংখ্যাটা পরবর্ত্তী কালে বাড়ানো হয় নভেম্বর ৯৭ এ তখন সেটা ৩৯.০১ পারসেন্ট সেখানে ফেমিলি। সেখানে এই সংখ্যাটা পরবর্ত্তীকালে বাড়ানো হয় নভেম্বর ১৭ এ তখন সেটা ৩৯.০১ পারসেন্ট ছিল সেটা বাড়িয়ে ফেমিলির উপরে এই পারসেন্ট বাড়ানো হয়েছে ৪০.৮৬ পারসেন্ট, সেখানে ফেমিলি। সেখানে আমাদের তখন ফিগার গিয়ে দাঁড়াল ২ লক্ষ ২০ হাজার ৯৯৯ এর স্থলে ২ লক্ষ ৩১ হাজার ফেমিলিকে এই বি পি এল এর আওতায় আসল। সেই সময় আমাদের রাজ্যে ফেমিলি ছিল ৫.৬৬ লক্ষ। স্যার, সেটা আমরা পরবর্ত্তীকালে বি, পি, এল এর মধ্যে কেন্দ্রীয় সরকার বলল যে অন্তোদ্বয় সেটাকে গরীবের মধ্যে যারা অতি গরীব তাদেরকে সেখানে অন্তোদয় চিহ্নিত করে তাদেরকে ৩ টাকা দরে চাউল সেখানে দেওয়ার জন্য প্রথমে ২৫ কেজি পরে ৩৫ কেজি করা হয়েছে পরিবার পিছু। সেখানে তারা বলল যে ৪৫ হাজার ১৭২ টি পরিবার এই সুবিধা পাবে। কাজেই পরবর্ত্তী কালে কেন্দ্রীয় সরকার যে সংশোধীত যে নির্দেশ তাতে এই সংখ্যাটা গিয়ে দাঁড়াল বি পি এল ফেমিলি ২ লক্ষ ৪৯ হাজার ৭৭৬

এবং অন্ত্যোদয় অন্নযোজনা ৪৫ হাজার ১৭২, মোট ২ লক্ষ ৯৫ হাজার ফেমিলি এটা আমি আগেই উল্লেখ করেছি। রতনবাবু এখানে তথ্যের যে ছাগলামি করেছেন বিভ্রান্ত করার জন্য উনি যে রেশন কার্ড পপোলেশান ধরে ৩৩ লক্ষ ১৩ হাজার ৫০৯ বেনিফিসারী দাঁড়িয়েছে। সেই রেশন কার্ড পপোলেশানের উপর ৪০.৮৬ পারসেন্ট ধরে তিনি ১৩ লক্ষ ৫৩ হাজার ৩১২ এই পপোলেশান উনি দাঁড় করিয়েছেন। কিন্তু এটা আমি পরিস্কার করে বলছি যে রেশন কার্ড ভেরিফিকেশনের পরে যে পপোলেশান সেই পপোলেশানের উপর কেন্দ্রীয় সরকার আমাদের কোন অনুমোদন দেননাই। কেন্দ্রীয় সরকার যে অনুমোদন দিয়েছেন তারা ৫.৪২ পারসেন্ট প্রতি ইউনিট ধরে আমাদের রাজ্যের ফেমিলির উপর দাঁড়িয়েছে সেখানে ৪০.৮৬ ফেমিলি ধরে সেখানে এই অনুমোদন দিয়েছেন।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** ১৯৯১ ইং সনের জনসংখ্যাকে যদি ৪০.৯৬ ধরেন তাহলে জনসংখ্যা রেশন কার্ড ৯ লক্ষই হবে। এখন ২০০১ ইং সালের হিসাব তো আসছে না। এটাই এপ্লিকেবল।

**শ্রীরতনলাল নাথ ঃ-** তাহলে কি ৯ লক্ষের কথা আপনি বলছেন, আজকে তো আবার ১১ লক্ষের কথা বলছেন।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** আপনারা যে ডিফিকালটা দেখছেন সেখানে ১৩ লক্ষ ৫৩ হাজার ৯১২ এই ফিগারটা আপনি দেখছেন ৩৩ লক্ষ্য পপোলেশানের উপর ভিত্তি করে কেলকোলেশান করা হয়েছে। ৩৩ লক্ষ ১৩ হাজার ৫৩৯ ফিগারটা সেখানে রেশন কার্ড পপোলেশানে দাড়িয়েছে তার উপর ভিত্তি করে আপনারা এটা দিয়েছেন।

**মিঃ ডিপুটি স্পীকার ঃ-** মাননীয় মন্ত্রী মহোদয় কনক্লোড করুন।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এটা পপোলেশানের উপর ভিত্তি করে এটা সেনশাস না সেনশাসটা ফেমিলির উপর ভিত্তি করে করা হয়েছে। এবং স্টেট গভর্ণমেন্টের যে লাষ্ট বি. পি. এল সার্ভে করেছেন জানুয়ারী মাসে ২০০০ ইং সালে রুর্‍্যাল পপোলেশান দাঁড়িয়েছে ৩ লক্ষ ৯৭ হাজার ৭৯৫ এবং সেই পারসেন্টটেইজ এটা তারা ৬৬.৮১ বিভিন্ন দপ্তরে এটা এখনও স্যর্ভে করা হয়নি। কিন্তু একটি অনুমিত ফিগার সেটা হচ্ছে ৯০১১, সেটা প্রায় ৮ পার্সেন্টি এবং বি. পি. এল ফিগার ৪ লক্ষ ৬ হাজার ৮০৯। কিন্তু এই অনুযায়ী আমরা কেন্দ্রীয় সরকার থেকে চাল পাচ্ছি না। আমরা পাচ্ছি ২ লক্ষ ৯৫ হাজার এবং সেটাই দেওয়া হচ্ছে রাজ্যবাসীর ফেমিলি হিসাবে। কাজেই সেখানে চুরি করা হচ্ছে না। সরকারী নিয়ম অনুসারে বেনিফিসারী সিলেকটেড হয় পঞ্চায়েতগুলোর মাধ্যমে প্রত্যেক বেনেফিসারী প্রতি মাসে চাল পেয়ে থকেন। কাজেই আমি আশা করি মাননীয় সদস্য রতনবাবু যে প্রশ্ন তুলেছেন আমি এটা স্বীকার করতে পারছি না। আমি আশা করব তিনি এই প্রশ্ন তুলে সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন তিনি এটা প্রত্যাহার করে নেবেন। এই আশা রেখে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, পয়েন্ট অব ক্লেরিফিকেশান।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** রতনবাবু কিসের উপর ক্লেরিফিকেশান করতে চান।

**শ্রীরতনলাল নাথ ঃ-** পরিবার হিসাবে রেশন কার্ড দেওয়া হয় না। সংখ্যা হিসাবে দেওয়া হয়।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** বসুন প্লিজ, বলুন মাননীয় মন্ত্রী মহোদয়।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** মাননীয় সদস্য জানেন না, প্রত্যেক বি. পি. এল কার্ডে যদি একজন সদস্য থাকেন তিনিই ৩৫ কেজি চাল পাবেন। আবার কোন বি.পি.এল কার্ডে যদি ১০ জনও থাকেন তিনিও ৩৫ কেজি পাবেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় মন্ত্রী কনকুড় করুন।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** প্রতি ইউনিট বলে দিয়েছেন সেন্ট্রাল গভর্ণম্যান্ট ৫.৪২ ইউনিট্। কাজেই এখানে যে সমস্ত এইগুলি তারা প্রত্যাহার করে নেবেন, এবং এই সমস্ত মানুষকে বিভ্রান্ত করা যাবে না। আগামী দিনে তৈরী হচ্ছে যে সেখানে আমরা আশা করব বিধানসভায় এই সমস্যা না করে ত্রিপুরাবাসীর কাছে জনগণের কাছে তারা গিয়ে তারা প্রস্তুতি নেবেন এবং সেখানে জনগণ হচ্ছে প্রকৃত বিচারক। তাই সঠিক সিদ্ধান্ত গ্রহণ করবেন অতিতে তারা গ্রহণ করেছেন ভবিষ্যতেও তারা গ্রহণ করবেন। কাজেই যতই তারা উত্তেজনামূলক বিভ্রান্তি সৃষ্টি করেন না কেন তারা বিভ্রান্তি হবেন না, আমাদের পূর্ণ বিশ্বাস আছে আবার বিপুল সংখ্যা গরিষ্ঠতা নিয়ে এই রাজ্যে বামফ্রন্ট সরকার আসবে। আপনাদের এই অনাস্থা ত্রিপুরা রাজ্যের মানুষ গ্রহণ করবে না এবং ত্রিপুরার মানুষ নতুন ইতিহাস তৈরী করবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার। আপনি দশ মিনিট বলবেন।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বিরোধীরা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন তাকে আমি বিরোধিতা করছি, এই কারনে বিরোধিতা করছি, আমি যেটা মনে করি যেসব যুক্তি তর্ক তারা উপস্থিত করেছেন তার ভিত্তিতে তারা চায় এই প্রস্তাবটা ত্রিপুরার জনগণের বিরুদ্ধে সুতরাং জনগণের বিরুদ্ধে যেকোন প্রস্তাবই বর্জনীয় দায়িত্বশীল সদস্য যারা আছেন তারাও সেটাকে বর্জন করবেন। তার জন্য এর বিরোধিতা করা ছাড়া আর কোন উপায় নেই। স্যার, আগাগোড়া ভুল তথ্য এবং সংবাদ দিয়ে এইগুলি বলা হয়েছে এবং কুৎসামুলক হীনমন্য এবং জঘন্য মানসিকতার পরিচায়ক কিছু কথাবার্তা এখানে উপস্থিত করা হয়েছে – যেগুলি সভ্য সমাজে অরুচিকর বলে বিবেচিত। স্যার, এখানে অন্যান্য দপ্তর সম্বন্ধে যাই এসেছে সেইগুলি দপ্তরের মন্ত্রীরা বলবেন । আমি স্বাস্থ্য দপ্তরের বিরুদ্ধে যেসমস্ত কথাবার্তা এসেছে তাদের বিরুদ্ধে দু-চারটি কথা বলতে চাইছি। মাননীয় সদস্য রতন লাল নাথ তিনি বলেছেন সরকার তো কিছুই করে নাই, স্বাস্থ্যের ব্যাপারটা তো নষ্ট হয়ে গেছে। উনি শিক্ষিত মানুষ ল-ইয়ার অন্যকে পরামর্শ দিয়ে থাকেন কিন্তু নিজে কোন খবর রাখেন না। স্যার, উনি হয়ত জানেন না যে সেশান্ রিপোর্ট বেরিয়েছে এই সেশান রিপোর্ট এ একটা স্বাস্থ্য দপ্তরকে বিচার বিশ্লেষণ করা হয়, তার বার্থ রেইট, ডেথ রেইট, মরটেলিটি রেইট্ যে বিষয়গুলিকে নিয়ে স্বাস্থ্য পরিষেবার তা কি অবস্থায় আছে তার উপর নির্ভর করে স্বাস্থ্য দপ্তরের কাজকর্ম এইগুলি নির্ভর করা যায় বা সে অনুযায়ী থাকতে হয়। আমাদের রাজ্যের স্বাস্থ্য পরিষেবা সব মানুষের কাছে পৌছে দেবার জন্য মা ইনফ্রাস্টাকচার দরকার তা আমাদের নেই, যত মেন পাওয়ার দরকার তত আমাদের নেই, এত অসুবিধা সত্বেও আমাদের রাজ্যের স্বাস্থ্য পরিষেবা ভারতের মধ্যে উপেক্ষনীয় নয়, এটা ভারত সরকারও স্বীকার করেন, বার্থ রেইট্, তার থেকে আমাদের বার্থ রেইট তাও অনেক নিচে, চিলড্রেন্স মরটালিটি রেইট্ অনেক নিচে, এবং আমাদের যে গর্ভবতী মায়েদের মৃত্যু অন্য রাজ্যের থেকে অনেক নিচে, এটাই হচ্ছে আমাদের সাফল্য। স্যার, আপনি হয়ত জানবেন ওরা হয়ত জানবেন না, আমরা বিভিন্ন বিষয়ে যে সাফল্য অর্জন করেছি। আমাদের লেপ্রোসি রেডিকেশনে আমাদের রাজ্য ভারতবর্ষের ৬টি রাজ্যের মধ্যে একটি হচ্ছে ত্রিপুরা এবং সেই অনুযায়ী কেন্দ্রীয় সরকার থেকে আমরা পুরস্কারও পেয়েছি ১ লক্ষ টাকা। এই বিষয়গুলি আমাদের এখানে রয়েছে। এই খবরগুলি দেখলে বুঝা যায় ব্যক্তিগত কুৎসা ছাড়া অন্য কিছু নেই। এর কারণ হচ্ছে এই ৪র্থ বামফ্রন্ট সরকার আসার পরে একটা সরকারের কাজের পরিধি কি হবে, তার বিচার বিবেচনা কিভাবে করতে হবে, সেটা নির্ভর করে এই সরকার আসার আগে ত্রিপুরা রাজ্যের জনগণকে কি

প্রতিশ্রুতি দিয়েছিলেন বা কি কথা বলে ক্ষমতায় এসেছেন। স্যার, আমার প্রত্যেক নির্বাচনের আগেই রাজ্য বামফ্রন্ট সরকার আমরা একটা ইস্তাহার দিই। তার মধ্যে কথাবার্তা এমনি না। আমাদের যারা বিরোধী বন্ধুরা আছেন, আমি জানি না, তাদের এই ধরণের কোন সুস্পষ্ট নীতি দেখিনি আমি কখনো। আবার সুস্পষ্ট ভাবে লিখে পড়ে সমস্ত কিছু দেয়, কি কি কাজ এই সরকারটা ৫ বছর জনগণের জন্য কি করবে। আমি অনুরোধ করব বিরোধী সদস্যদের, সেই বইটা খুলুন অনেক কাগজ পত্র তো রাখেন জনসভায় গেলে, দেখুন কাগজপত্রে এই যে পত্রিকায় লিখেছে। আমরা যেটা দিয়েছি এটা খুলে খুলে বলুন যে কোন কাজটা বামফ্রন্ট সরকার ত্রিপুরার মানুষকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা করে নি। এই সারে চার বছর একটা একটা করে আমরা প্রত্যেকটি কাজ করেছি। বরঞ্চ তার চেয়ে অনেক বেশী কাজ আমরা করেছি যেগুলি ছিলনা সেই গুলিও আমরা এর মধ্যে করেছি। আমরা যখন এই কাজগুলি করছি, তার জন্য জনগণ এই সরকারকে তাদের নিজের সরকার বলে মনে করে। সেই জন্যই আমি বলছি যে কাজ করছি আমরা তার বিস্তারিত বলতে চাই না। তার জন্য অনেক সময় লাগবে। এই কাজের জন্যই তো মানুষ এই সরকারের পেছনে আছে। বিরোধী বন্ধুরা যা করতে চাইছেন, সরকারে আসার স্বপ্ন দেখছেন। এখন আর তারা মানুষের কাছে যেতে পারছেন না এই অপকর্মের জন্য। সেই জন্যই তো তারা কুৎসামুলক ব্যবস্থা ইত্যাদিতে গেছেন। এই ইতিহাস আমি পুনরাবৃত্তি করতে চাইনা। এই হাউসের মধ্যেই আছেন যারা মেয়েদের চরিত্র হনন করেছে এবং মেয়েদের চাকুরীর লোভ দেখিয়ে খুন করে লেইকের জলে ভাসিয়ে দেওয়া, বাড়ীর মধ্যে বাবার সামনে থেকে মেয়ের বুকে রিভলবার ধরে টেনে এনে মেয়েকে চোবড়া করে তিন দিন পরে আগরতলার বাড়ীতে ফিরিয়ে দেওয়া, এটা কে না জানে আগরতলার মানুষ সবাই জানে। সুতরাং এই ইতিহাস বিবৃতি করার বিষয় না। দিনেরবেলা খুন কারাপি ইত্যাদি করা, মন্ত্রীরা উপস্থিত থেকে খুন করিয়ে নলুয়া করা, এই সব কে না জানে। এই সব অত্যাচারের বিরোদ্ধে রাজ্যে বামফ্রন্ট সরকারকে মানুষ ভোট দিয়েছে। স্যার, সেই জন্য আমি বলছি, এই সব কুৎসামূলক অপপ্রচারের জবাব ত্রিপুরার মানুষ তার বিচার বিশ্লেষণ করবেন। সোসাইটি সম্পর্কে কথা এসেছে, আমি অর্জিনালি ৪টা সোসাইটি ছিল যা আগের। এর পরে তো ২০০২ইং সালে এবং ২০০১ইং সালের শেষের দিকে সোসাইটি গঠিত হয়েছে। এই খবর তারা জানেন কিনা জানি না। একটা সোসাইটি হচ্ছে, ত্রিপুরা স্টেট ব্লাড ট্রান্সমিশন কাউন্সিল, ১৯৯৬ইং সালে গঠিত হয়েছিল। একটা সোসাইটি যেটা পুরোনো সোসাইটি সেটা হচ্ছে, হেলথ এ্যন্ড ফেমিলি ওয়েলফেয়ার সোসাইটি ১৯৯৮ইং সালে গঠিত হয়েছিল। আর একটা সোসাইটি আছে যেটা পুরানো সোসাইটি, ত্রিপুরা স্টেইট এইড্স কন্‌ট্রোল সোসাইটি, ১৯৯৯ ইং - এ গঠিত হয়েছে। আর একটা আছে সোসাইটি ফর স্টেইট ইল্‌নেস ফান্ড, এটা ১৯৯৭ ইং - এ গঠিত হয়েছিল। ঐ সময়ে আমি মন্ত্রী ছিলাম না। তখনও স্টেইট ইল্‌নেস ফান্ডের চেয়ারম্যান ছিলেন ডিপার্টমেন্টাল মিনিষ্টার। সেন্ট্রাল গভর্ণমেন্টেরও চেয়ারম্যান হচ্ছেন ডিপার্টমেন্টাল মিনিষ্টার। ব্লাড স্টেনস্‌লেশান কাউন্‌সিল তখন এটার চেয়ারম্যান ছিলেন আমাদের সচিব, এখনও আমাদের সচিবই আছেন। ফেমিলি ওয়েলফেয়ার সোসাইটি স্টেট্ এবং এইড্স কনট্রোল সোসাইটি এই দুইটি সোসাইটি পরবর্তী সময়ে যে পরিবর্তন হয়েছে এই পরিবর্তনগুলি সম্পর্কে আমাদের বিরোধী বন্ধুদের কোন ধারনাই নেই। এইড্স কনট্রোল সোসাইটি ফারদার আমাদের এটা আছে যে দুটোকে জনগণের মধ্যে নিয়ে যাওয়া যায়, পঞ্চায়েত লেবেলে নিয়ে যাওয়া যায় প্রতি বছর। আমাদের সেন্ট্রাল মিনিষ্টার তখন সি. পি. ঠাকুর ছিলেন। তিনি সহ আমাদের হেলথ্ মিনিষ্টারদের কন্‌ফারেন্স হয় সেই সব কন্‌ফারেন্সে আমরা উপস্থিত থেকেছি, কথা হয়েছে এটা জনগণের মধ্যে নিয়ে যাওয়া, একটা সোসাল মুভমেন্টের রূপ দেওয়া। সোসাইটিগুলি এই রোগ সম্পর্কে সচেতন না হলে মানুষকে রক্ষা করা যাবে না। কারণ এই প্রসঙ্গে বলতে গেলে একে প্রতিষ্ঠা করার জন্য

এখন নতুন যে হেলথ্ পলিসি হয়েছে সেই হেলথ্ পলিসিতে ৫০ পারসেন্ট মানুষের কোন চিকিৎসার সুযোগ নেই। তাদের কাছে শুধু এওয়েয়ার জেনারেইট করার জন্য বা রোগ প্রতিরোধ করার জন্য এই সব সুযোগই তাদের কাছে বলে দেওয়ার প্রশ্ন। সেই জন্য বলেছে যে এইড্স কনট্রোল সোসাইটি ডিস্ট্রিক্ট লেবেল সোসাইটি করতে হবে, ব্লক লেবেল সোসাইটি করতে হবে। সেন্ট্রাল গভর্ণমেন্টের গাইড লাইন ব্লক লেবেল সোসাটির চেয়ারপারসর্ন হবেন ব্লকের চেয়ারম্যান, ডিসট্রিক্ট লেবেল সোসাইটির চেয়ারপারসন হবেন সভাধিপতি। এই যখন পরিস্থিতি তখন স্টেট লেবেল সোসাইটি এর আগে যেটা ছিল স্টেট এর এইড্স কনট্রোল সোসাইটি এটা এই ধরণের কোন আলাদা গাইড লাইন নেই। শুধু এটাতে আমাদের এখানে যখন এসেছে, আমরা যখন এটাকে জনগণের মধ্যে নিতে চাই তখন বামফ্রন্ট সরকারের সমস্ত কার্য্যধারাই পঞ্চায়েতের মারফতে আমরা সেইগুলি করাতে চেষ্টা করি। এবার এটা নিশ্চয়ই বিরোধী সদস্যরা জানেন পঞ্চায়েত লেবেলেও এইড্সের টাকা, তারপরে ফেমিলি ওয়েলফেয়ারের টাকা আমরা পঞ্চায়েত লেবেল পর্য্যন্ত দিয়েছি। প্রতি পঞ্চায়েতকে ১৫০০ টাকা করে, ত্রিপুরার মানুষের এওয়েয়ার করার জন্য দিয়েছি ১০৬৭ টাকা। এইভাবে পঞ্চায়েত, নগর পঞ্চায়েত ইত্যাদি সব মিসে সেই সব সোসাইটিগুলিকে আমরা দিয়েছি। নগর পঞ্চায়েতকে ১০ হাজার টাকা দিয়েছি। এটা প্রতি বছরের ঘটনা এইবারও দেব। ফেমিলি ওয়েলফেয়ার সোসাইটি থেকে আমরা প্রতি ৪০ টি ব্লকে হেলথ্ ফে য়ার করার জন্য ২৫ হাজার টাকা করে তাদেরকে দিয়েছি। প্রতিটি পঞ্চায়েতে সেখানে যাতে ক্যালচারেলি কিছু ডেভল্যাপ করানো যায় নাটক, ছোট যাত্রা, গান ইত্যাদির মারফতে যাতে স্বাস্থ্য আন্দোলনটাকে নিয়ে যাওয়া যায় তার জন্য প্রত্যেকটা গাঁও পঞ্চায়েতকে আমরা টাকা দিয়েছি। সুতরাং এটাকে জনগণের মধ্যে নিয়ে যাওয়া, নির্বাচিত প্রতিনিধিদের কাছে নিয়ে যাওয়া সেই জায়গায় এই সোসাইটিগুলোর চেয়ারম্যান উদ্যোগী না থাকেন তাহলে অসুবিধার সৃষ্টি হয় এবং কাজকর্মের দ্রুততা আসেনা। সেই কারণে ২০০১ ইং সালে এবং ২০০২ ইং সালে তখন রাজ্যের প্রয়োজনেই, সোসাইটির প্রয়োজনে জনগণের মধ্যে নিয়ে যাওয়ার জন্যই মিটিং - এ মিনিষ্টারকে চেয়ারম্যান করা হয়। এই প্রসঙ্গে আমি একটু বলতে চাই এটা শুধু আমাদের রাজ্যে না। আমাদের এখানে তো হেলথ্ মিনিষ্টার সোসাইটি আছেন। আমাদের পাশের রাজ্য মণিপুরে সোসাইটির চেয়ারম্যান চীফ্ মিনিষ্টার, হেলথ্ মিনিষ্টারকেও চেয়ারম্যান, এবং সেক্রেটারী, মেম্বার, এটা মণিপুরে করা হয়েছে। সারা ভারতবর্ষেই আছে এই ধরণের বিভিন্ন রাজ্যে। আমি এইগুলি বলতে চাই না, এইসব খবরাখবর রাখা দরকার।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** এটা লে করে দিন।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** ঠিক আছে স্যার এটা আমি লে করে দিতে পারি আপনার কাছে। রাজ্যের প্রয়োজনে এই কাজগুলি করা হচ্ছে। এখানে একটু অসুবিধা হচ্ছে এই কারনে আমাদের বিরোধীদের সানুনয়ে বলব ওরাও রাজনীতি করেন আমরাও রাজনীতি করি। পত্রিকা দেখে রাজনীতি করা ঠিক না। এসপার কনসটিটিয়েনসি চেয়ারম্যান, মেম্বার, সেক্রেটারী সহ সই করেন এটাই হল কনসটিয়েনসি। মন্ত্রী চেয়ারম্যান হলেন কি হলেন তিনি মন্ত্রী হিসাবে সই করতে পারেন এটাও আর একটা এসপার কনস্টিটিয়েনসি সহ কনসটিউশন সেটা হত কি হতনা সেটাও আরকি ব্যাপার। যা পত্রিকায় দিয়ে দিলেন চীফ মিনিষ্টার ডানা ছেটে দিয়েছে ওরা চিৎকার শুরু করে দিয়েছে তার জন্য শিয়াল ডাকলে নবকুমার না থাকলেই কি। সুতরাং ওরা যখন মন্ত্রীত্ব থেকে বিচ্ছিন্ন হচ্ছেন কিংবা পাচ্ছেন না। মানুষ থেকে পত্রিকায় যে যেমন আসছে যা আসছে তা চিৎকার জুড়ে দিচ্ছেন। এটা মাননীয় সদস্য সমীর বাবুর ভালই জানা আছে। এইসবগুলি যে হচ্ছে তা সুবিস্তার জানা থাকলে আমাদের অনুরোধ যে সব

ময়দানে না পত্রপত্রিকাও দেখেনা দুর্ভাগ্যহীন অবস্থায় পাড়ার ছেলেদের চাকুরী প্রসঙ্গে এনেছেন। এই পর্যন্ত আমার ছেলের সাতটি চাকুরী হয়েছে। পত্রিকায় আমার ছেলেকে সাতটি চাকুরী দিয়েছে। শিক্ষিত, বিচক্ষণ, বিদ্ধান বুদ্ধিমান হিসাবে পরিচিত । আমি বলব একটা ছেলে সাতটি চাকুরী করতে পারে কি না? দুর্ভাগ্য বিষয় হচ্ছে এখনো সে চাকুরী পায়নি। এখানে যেহেতু তার চাকুরী নেই উনারা চিৎকার করছেন। এই হল বিষয়টা।

**শ্রীসুদীপ রায় বর্মণ** ঃ- উনার ছেলের চাকুরীর ব্যাপারে রিকোমেন্ট এপ্লিকেশন নেই। তার জব নেই আর পি আই তে তার জন্য লেকচারের পোষ্ট নিয়োগ করা হবেনা।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** ঃ- আর পি আই তে তার নিয়োগ সংক্রান্ত বিষয়ে উনি কিছুই জানেন না। ঘুঘুর বাসার সরিক হতে পারেন তার জন্য উনি কিছুই জানেন না। যে জানেনা এই সম্পর্কে কথা বলার কোন ব্যাপার নেই। আমি শ্রেণী বদ্ধভাবে রাজনীতি করতে পারি। আমার সঙ্গে তাদের বৈরীতা থাকতে পারে তার ছেলের কি অবস্থা। কাদের সঙ্গে সম্পর্ক নেই কেউ চেনেনা বলে মনে হয়না। একটা ছেলেকে মানুষিকভাবে বছরের পর বছর এই ধরণের শুরু করে যেতে পারে তাদের সভ্য সমাজের কাছে মনুষ্যত্ব আছে। তাতে মেনটালি ইনসপেকশন করা হচ্ছে। বছরের পর বছর একটা ছেলেকে ইমপজিশান করা যায়। এই পত্রিকাকে বলতে পারবে ওরা মনুষ্যত্ব দ্বারা পরিচালিত। ওদের যদি এই রকম সন্তান থাকে তাহলে কি করবে আমি সভ্যতার কাছে জিজ্ঞেস করবো। আমার সঙ্গে শত্রুতা থাকতে পারে ওদের সঙ্গে কি শত্রুতা আছে। এই রকম হীনমানসিকতা কেন? তার জন্য আমি বলব একথা যারা এনেছেন এইগুলি হচ্ছে না জানার ব্যাপার কিছুই জানেনা, না জেনে এইসব কথা বলছেন। মানুষের কাছে মাননীয় জওহর সাহা বক্তৃতা দিয়ে বলেছেন ৩০৭ কোটি টাকা উনাদের পত্রিকায় লিখেন ৩৫০-৬০ কোটির টাকা সোসাইটির মধ্যে আসছে। বছর বছর ১০ কোটি টাকা আসে। ১৯৯৫ইং সালে সোসাইটি তৈরী হওয়ার পর এই পর্যন্ত যা টাকা হেলথ এন্ড ফ্যামেলী ওয়েলফেয়ার সোসাইটিতে এসেছে ১১ কোটি ৪৮ হাজার ৬৪০ টাকা। তার মধ্যে এক্সপেনডিচার ৭ কোটি ৫ লক্ষ ৫৩ হাজার ৮১২ টাকা এইগুলি হল ওরা জানেন এই জন্য বলেছি। উদের মিনিষ্টার মশাই হচ্ছে খুব খারাপ লোক। এইগুলি সব সেন্ট্রাল গভঃ-মেন্ট কমপোনেন্ট ওয়াইজ। কমপোনেন্ট ওয়াইজে টাকা পয়সার যাবতীয় হিসাব ঠিক করেন। পরে কমপোনেন্ট ওয়াইজ টাকা পয়সা দেন। এইগুলির সমস্ত অডিট রিপোর্ট কেন্দ্রে জমা হয়। ৬ মাস পর পর সোসাইটিগুলিতে অডিট হয়। এবং চার্টার্ড একাউন্ট এইগুলির অডিট ঠিক করেন তারপর ইউটিলাইজেন রিপোর্ট কেন্দ্রে জমা দিতে হয়। স্যার, এখানে বলা হয়েছে যে এক পরিবারের ৩/৪ টেন্ডার ফর্ম জমা দিয়েছেন। আমি উনাদেরকে জিজ্ঞেস করি বাধা কোথায়? টেন্ডার কি পরিবার ভিত্তিক ঠিক হয় নাকি লাইসেন্সের ভিত্তিতে? ত্রিপুরা রাজ্যে কতজন কনট্রাক্টর আছেন? বাপ কনট্রাক্টর, ছেলে কনট্রাক্টর, বোন কনট্রাক্টর। ডিড করা আমরা বামফ্রন্ট সরকার ঠিক করেছি। এর ভিত্তিতে ছেলে মেয়ে সবাই কনট্রাক্টরি করতে পারে। যদি এক পরিবারে ৪ জন কনট্রাক্টরি করে তাতে বাধা কোথায়? প্রশ্ন হচ্ছে কারা দিল, কারা কনট্রাক্টরি পেল সেটা হচ্ছে বিষয়। লোয়েস্ট টেন্ডার যেটা হয়েছে, কাজ পেয়েছে। টেন্ডার দেবার রাইট সবার আছে। এক পরিবার থেকে একটা কেন ৫ টাও জমা পড়তে পারে। ত্রিপুরার মানুষ হিসাবে টেন্ডার দেবার অধিকার সকলের আছে। আমি এই কথা বলছি যারা কিডনাপ হয়েছে আই চ্যালেঞ্জ দেম। তারা প্রমাণ করুন। আর না হলে নাক খত কাটবেন। প্রথম বছর ৬ টা ফার্ম কাজ পেয়েছে।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী মহোদয় আপনি কনক্লুড করুন।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** ঃ- এই ধরনের বক্তব্য সমস্তই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে বিভ্রান্ত প্রচারের জন্য,

মানুষকে ভুল বোঝাবার জন্য বামফ্রন্ট সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য এই সমস্ত অপপ্রচার করা হচ্ছে। নিজেরা অপকর্ম করার জন্য রাজনৈতিক ভাবে দেশদ্রোহীদের সাথে গাটছড়া বেধেছেন, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্তে সামিল হচ্ছেন এতে রাজ্যের মানুষকে বিভ্রান্ত করা যাবে না। আমি হাউসের কাছে আবেদন করব আজকে এখানে যে অনাস্থা প্রস্তাব উত্থাপন করা হয়েছে সেটা যাতে ঘৃণা ভরে হাউস প্রত্যাখান করে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় মন্ত্রী শ্রী বাদল চৌধুরী।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** মিঃ ডেপুটি স্পীকার স্যার, বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয় আজকের হাউসে যে অনাস্থা প্রস্তাব এনেছেন সেটাকে আমি সমর্থন করতে পারছি না। এর আগে অনেকে আলোচনা করেছেন। মাননীয় বিরোধী দলনেতা এখানে প্রস্তাবের উপর আলোচনা করতে গিয়ে তিনি কতগুলি অভিযোগ করেছেন। আমার দপ্তর সম্পর্কে যে সমস্ত বিষয়গুলি এখানে উত্থাপন করা হয়েছে আমি মূলতঃ সেগুলি সম্পর্কে আমি বক্তব্য রাখব। তাঁরা এখানে বলেছেন পুলিশের ওয়াশিং এলাউন্স, রেশন ভাতা এগুলি খুব কম দেওয়া হচ্ছে, আর বাড়ানো হয়নি। আমি বলব ৪র্থ বামফ্রন্ট যখন সরকারে আসে তখন বরাদ্ধ ছিল ১২০ কোটি টাকা পুলিশের জন্য। আর এবার ২০০২ -২০০৩ ইং সালে যখন আমরা বাজেট করলাম তখন পুলিশের জন্য বরাদ্দ রাখা হয়েছে ২৪০ কোটি টাকা। আপনারা সবাই জানেন যে আজকে পুলিশ উগ্রপন্থী কার্য্যকলাপের বিরুদ্ধে অন্যতম একটা ভূমিকা নিচ্ছেন, দেশপ্রেমিকের ভূমিকা নিচ্ছেন। তাদের যে সমস্ত এলাউন্সের কথা এখানে তুলেছেন এটা ঠিক যে প্রয়োজন মত বাড়াতে পারি নি। রেশন ভাতা আমরা একবার বাড়িয়েছি, ওয়াশিং এলাউন্স তারা ৩৫ টাকা পাচ্ছেন এখন। এগুলি আরও বৃদ্ধি হওয়া দরকার। যারা জীবনের ঝুকি নিয়ে দায়িত্ব পালন করছেন, রাজ্যের দূর্গমাঞ্চলে গিয়ে কাজ করছেন তাদের প্রতি আমাদের নজর দিতে হবে। হোমিওপ্যাথিক ডাক্তারদের অনশন সম্পর্কে এখানে অনেকে বলেছেন । আমি বলব হোমিওপ্যাথিক ডাক্তাররা হাইকোর্টে গিয়েছিলেন হাইকোর্ট রাজ্য সরকারকে নির্দেশ দিয়েছেন সেই ডাইরেকটিভের ভিত্তিতে সরকারের পক্ষ থেকে যে সিদ্ধান্ত নেওয়া দরকার সেই সিদ্ধান্ত আমরা গ্রহণ করব।

বেকার ইঞ্জিনীয়ারদের প্রসঙ্গ এখানে তুলেছেন এবং এই বিষয় নিয়ে তারাও বিভিন্ন প্রশ্ন এখানে তুলেছেন। আমি এই ব্যাপারে বলব প্রায় ৭০০ এর মত বেকার ইঞ্জিনীয়ারকে ইতিমধ্যে টি পি এস সি তে ইন্টারভিউ ডেকেছেন। আমরা আশা করি এই ব্যবস্থাগুলি পূরণ হলে পর কারণ এইগুলি টি পি এস সি করবেন তাদের নিয়ম অনুসারে। তাহলে বেকার ইঞ্জিনীয়ার যারা আছেন তাদের কাজের সংস্থান তার মধ্যে হবে। এখানে মাননীয় বিরোধী সদস্যরা প্রশ্ন তুলেছেন জায়গায় জায়গায় ভিত্তি প্রস্তর স্থাপন করা হচ্ছে, মেলা করা হচ্ছে। আমি মাননীয় বিরোধী সদস্যদের এই কথা বলতে পারি যতগুলি ফাউনণ্ডেশান লে করা হয়েছে কাজের জন্য আমরা সেটার টাকার ব্যবস্থা করেছি, এজেন্সী ফিকস্- আপ করেছি। এজেন্সী ফিকস্- তাপ না করে কোন কাজের কোন ফাউণ্ডেশান লে হয়না। এবং সেগুলি আপনারা নিজেরা দেখেছেন। এই কাজ শুধু আমরা একা করছি না। মাননীয় সদস্যরা যারা আছেন তাদেরও সেখানে ফাউনডেশানে আমরা সাহায্য নিচ্ছি, তাঁদেরও অন্তর্ভূক্ত করছি। যতগুলি মেলা উদ্‌বোধনী অনুষ্ঠান হয়েছে সেখানে এলাকার যদি মাননীয় বিরোধী সদস্যরা থাকেন তাদের যুক্ত করা হয়েছে এবং আমরা বলেছি আমাদের কাজে কোন রাজনীতি যুক্ত করতে চাই না। উন্নয়ন মূলক কাজে আমরা সবার সাহায্য নিয়ে এই কাজগুলিকে রূপায়িত করব। সে দিক থেকে আমরা বলব ভিত্তি প্রস্তর আমরা যা স্থাপন করেছি তার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ এই সব করে সেখানে করা হয়েছে। আমি অনন্তঃ- এটা বলব মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মা

এখানে নেই কারণ মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্বমা অন্ততঃ দেখেছেন যে পঞ্চায়েত কি ধরনের ভাইব্রেট অরগাইনাজেশন । এখানে তিনি ২টা ৪টা ভুল দেখাতে পারেন কিন্তু রইস্যাবাড়ী এলাকার মধ্যে বা যেখানে ডম্বুর বাঁধ তৈরী হয়েছে সেখানে পঞ্চায়েত বই ছাপিয়ে গ্রামের মানুষের হাতে তুলে দিতে পারেন। আপনারা তো (মাননীয় বিরোধী সদস্যরা) মাঝখানে ৫ বছর সরকারে ছিলেন কোন দিন চিন্তা করতে পেরেছেন, নির্বাচিত কোন সংস্থা ছিল? বই ছাপিয়ে জনগণের সামনে হাজির হওয়া যে কারণেই হোক মাননীয় সদস্য রবীন্দ্র বাবুকে ধন্যবাদ কারণ অন্ততঃ এই বিধানসভায় মাননীয় সদস্য প্রেসের কাছে, সবার কাছে এটা তুলে ধরেছেন যে রইস্যাবাড়ী এলাকায় পঞ্চায়েত তারা কাজের হিসাব বই ছাপিয়ে জনগণের হাতে তুলে দিয়েছেন। নিশ্চয়ই আমরা তার জন্য গর্ব্ববোধ করি এবং আমরা আশা করব পঞ্চায়েত এবং অন্যান্য এই ধরনের সংগঠন যেগুলি আছে এইগুলি এখানে কাজ করছে নিশ্চয়ই সেটাকে প্রসংশা অবশ্যই করতে হবে। এখানে আলোচনা করতে গিয়ে বিশেষ করে মাননীয় সদস্য রতন লাল নাথ কতগুলি অভিযোগ তিনি এখানে তুলে ধরার চেষ্টা করেছেন। তার মধ্যে তিনি বলেছেন খয়েরপুরের ব্রীজ সম্পর্কে এটা ন্যাক্কার জনক ঘটনা। যাই হোক উনার ভাবনায় উনি বলেছেন। খয়েরপুরের ব্রীজটা এটা এখানে নুতন ধরনের ব্রীজ নয় কারণ এই রকম ব্রীজ আমরা অভয়নগরে করেছি, দুর্গা চৌমুহনীতে করেছি এবং এর আগে বিশালগড়ে আছে বাজারের কাছে আপনারা দেখেছেন। ঠিক একই টেকনোলজিতে চম্পকনগরে বড়মুড়ায় উঠতে যে ব্রীজগুলি আছে এই টেকনোলজি আমরা এখানেও করেছি। কারণ করার ক্ষেত্রে যেটাকে বলা হয় " বহু স্ট্রিং গাডার ব্রীজ'। এটা এখানে সিদ্ধান্ত নিচ্ছি এই কারণে সেটা হয় ঠিক ন্যাশনাল হাইওয়ের সঙ্গে যদি আমরা নরমালি এখানে যে ব্রীজগুলি করেছি শুধু ভীম লাগিয়ে তাহলে এটা উচু এত হয়ে যাবে নেশন্যাল হাইওয়ের সঙ্গে এই ব্রীজটাকে মেলান যাবে না সুতরাং এই টেকনোলজি এখানে এপ্লাই করা হয়েছে এই যে বহু স্ট্রিং গাডার ব্রীজ' এই কাজটা শুরু হয়েছিল। সাধারণতঃ এই কাজটা শুরু হলে পর ৩ থেকে ৪ মাসের মধ্যে এই কাজটা শুরু হয়ে যায়। নভেম্বর মাসে কন্ট্রাকটাররা কাজটা শুরু করেছে এবং সেই অনুসারে তারা অগ্রসর হচ্ছে। এটা ধারনা করা হয়েছিল অন্ততঃ মার্চ মাসে না হোক এপ্রিল মাসের মধ্যে তারা কাজটা শেষ করে ফেলতে পারবেন। ডেকস্ ল্যাব যেটা তৈরী করা হয় মূলতঃ সেই কাজটা সে সময় সম্পূর্ণ করা যায় নি কারণ তাপমাত্রা দেখেছেন এবার এপ্রিল মাস থেকে প্রচণ্ড বৃষ্টি শুরু হয়েছিল তার নীচে যে সাপোর্টিং ছিল প্রচণ্ড বৃষ্টির জন্য ফ্লাড হয়েছিল তার জন্য নীচে যে সাপোটিং ছিল সেটা বন্যায় ভাসিয়ে নিয়ে যায় এবং সেটা সেখানে ভেঙ্গে পড়ে। তাতে যে কাজ তার জন্য নির্ধারিত ছিল তার ব্যয় ধরা হয়েছিল ১ কোটি ৭৯ লক্ষ ৬২ হাজার ৭৮৫ টাকা। আমরা কন্ট্রাক্টারকে দিয়েছি ৮১ লক্ষ টাকার মত তার কাজের যে অগ্রগতি হয়েছে সেটা হিসাব করেই দেওয়া হয়েছে। যেটা ভেঙ্গে পড়েছে তার জন্য কন্ট্রাক্টারকে ২৫ লক্ষ টাকার মত ক্ষতি স্বীকার করতে হবে।

এটা যখন দপ্তরের নজরে আসে, আমাদের দপ্তরে টেকনিক্যাল ম্যান আছে, তারা দেখেছেন। যতটুকু কাজ হয়েছে কাজের নিরীখে বিল দেওয়া হয়েছে, তাতে পেমেন্ট করা হয়েছে। ১ কোটি ৭৯ লাখ টাকার বিলা। সে পেয়েছে হয়ত ৮১ লাখ টাকার মত। তবে অ্যাডভান্স পেমেন্ট দেওয়া হয়নি। আমাদের যারা ইঞ্জিনীয়াররা আছেন তাদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। তারা রিপোর্টের কাজও শেষ করে ফেলেছে। সিমেন্ট কংক্রীট ঠিক ছিল কিনা, এটা পরীক্ষা করার জন্য যে মেশিনারীজ দরকার, এটা আমাদের রাজ্যে নেই। সেজন্য যাদবপুর ইউনিভার্স্যাসিটি তারা এই কাজটা করেন, দেশের মধ্যে তারা বিখ্যাত, তাদের সাহায্য আমরা নিয়েছি, তাতে তারা ৮৫ হাজার টাকা নেবেন। এই রিপোর্ট পাওয়ার পর, কন্ট্রাক্টারকে বলা হয়েছে ওকে কাজ করে দিতে হবে। আর

যারা অফিসাররা যুক্ত ছিলেন, এই রিপোর্ট না আসা পর্য্যন্ত তার কতটুকু দোষী ছিল, এটা চিহ্নিত না হওয়া পর্য্যন্ত তাদের বিরুদ্ধে কি করে ব্যবস্থা নেওয়া যাবে। ডিপার্টমেন্টালী অ্যানকোয়ারী হয়েছে। তারপর যারা অ্যাক্সপার্ট ইঞ্জিনীয়ার আছেন তাদের নিয়ে কমিটি গঠন করে তাদের দায়িত্ব দেওয়া হয়েছে। সেই কমিটির রিপোর্ট আসলে পরে, তাদের রিপোর্ট দেখার পর সেখানে নিশ্চয়ই দপ্তর যদি কেউ দোষী সাব্যস্ত হয় তার সম্পর্কে সেখানে তারা ব্যবস্থা নেবে। মাননীয় সদস্য রতনবাবু আগরতলা মিউন্যাসিপ্যালিটির রাস্তাঘাট সম্পর্কে একটা চিঠি লিখেছিলেন।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** ডিপার্টমেন্টালী অ্যানকোয়ারী হওয়ার পর কোন ধরনের অ্যাকশান নেওয়া হল না কেন? পরবর্ত্তী সময়ে যাদবপুর থেকে আসবে, এটা ঠিক আছে। কিন্তু ডিপার্টমেন্টালীত একটা অ্যানকোয়ারী হয়েছে। একটা ফাইন্ডিংগ্রস পাওয়া গেছে। কিন্তু কোন অ্যাক্শান নেওয়া হয়নি।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ-** প্রাথমিক দপ্তরে যারা তদন্ত করার তারা করেছেন। সেখানে আমাদের যারা ইঞ্জিনীয়াররা আছেন, তাদের দোষী সাব্যস্ত করা যায় না। আমাদের তিনটি উইংগস আছে সেটা হল পি, ডব্লিউ, ডি, ওয়াটার রিসোর্স্ এবং পি, এইচ, ই। আমাদের যারা অ্যাক্সপার্ট ইঞ্জিনীয়ার আছেন তাদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। তারা যখন রিপোর্টি করতে যাচ্ছেন। সেখানে মেটেরিয়েল্সের মধ্যে সাপ্লাইয়ের ক্ষেত্রে বা অন্য ক্ষেত্রে ত্রুটি আছে কিনা সেটা দেখার জন্য যাদবপুর ইউনিউভারসিটির যারা অ্যাক্সপার্ট তাদের সাহায্য নিয়েছেন। আমরা আশা করছি, সেপ্টেম্বর মাসের মধ্যে সেই রিপোর্ট আমরা পেয়ে যাব। এই রিপোর্ট পাওয়ার পর দপ্তরের কোন ইঞ্জিনীয়ারের এই কাজে যদি কোন গাফিলতি থাকে বা দোষী সাব্যস্ত হয় নিশ্চয়ই তাদের সম্পর্কে সেখানে ব্যবস্থা গ্রহণ করা হবে। রিপোর্ট আসুক  না, তারপর দেখা যাবে রিপোর্ট-ত এখনও দেয়নি। ভাস্কর নন্দী মজুমদারের নেতৃত্বে যে কমিটি তৈরী হয়েছে সেই কমিটির রিপোর্ট পাওয়ার পর  নিশ্চয়ই আমরা হাউসে লে করব, এতে আমাদের কোন আপত্তি নেই। সেই রিপোর্ট যা আছে তা দিয়ে কাউকে দোষী সাব্যস্ত করা যায় না।

সেজন্যই কমিটি গঠন করা হয়েছে। মাননীয় সদস্য রতন নাথ আগরতলা মিউন্যাসিপালিটির রাস্তা সম্পর্কে দৈনিক সংবাদের একটি খবরকে ভিত্তি করে একটি চিঠি দিয়েছেন। তিনি লিখেছেন ৩ কোটি টাকা ২৫ লক্ষ টাকার কাজ সেখানে ফরম্ - ১১এ কাজ হয়েছে। তদন্ত ফরস ১১-এ মাত্র দুটো কাজ হয়েছে। তার পরিমাণ হচ্ছে ১ লক্ষ ৫০ হাজার টাকা। মিউনিসিপ্যালিটির সব কাজই সেখানে বাই টেণ্ডার যারা কমপ্লিট করেছেন তাদের মধ্যে যে লয়েস্ট হয়েছে   তাদের মাধ্যমে সেখানে সেই কাজ করা হয়েছে। এটা ঠিক এপ্রিল মাস থেকে বৃষ্টি হওয়ার দরুণ আগরতলা শহরের রাস্তা কিছুটা খারাপ হয়ে গেছে। এটা শুধু আগরতলা কেন, আজকে সারা রাজ্যের মধ্যে বলা যায় শুধু আমাদের ক্ষেত্রে নয়, আপনারা দেখেছেন সেই আসাম আগরতলা রোড যে জাতীয় সড়ক, এই সড়ক দিয়ে আগরতলায় বাইরে থেকে মালামাল আসে সেই পাথারকান্দি রাস্তার কি খারাপ অবস্থা। বড়মুড়ায় আমাদের টারবাইনে গাড়ী প্রায় ৬৫ দিন দাঁড়িয়ে থাকতে হল। ৬৫ দিন পর ছাড়া পেয়েছে। রাস্তা খারাপ শুধু আমাদের এখানে না জাতীয় সড়ক যেগুলি সেগুলির অবস্থাও সেখানে খারাপ হয়ে পড়েছে। বৃষ্টি যদি বন্ধ হয়ে যায়, আমরা আশা করছি, দ্রুত এই সমস্ত রাস্তার যে মেরামতির কাজ এগুলি যাতে নেওয়া হয়, সেইভাবে পূর্ত্ত দপ্তর উদ্যোগ নিয়েছে। এইভাবে দপ্তরকে নির্দেশ দেওয়া হয়েছে দ্রুত যাতে মেরামতির কাজগুলি শেষ করা হয়।

আগরতলা শহরে আপনারা জানেন এন বি সি সি-কে সেই কাজের দায়িত্ব দেওয়া হয়েছে তারা কাজ শুরু করেছিলেন কিছু কিছু।

**শ্রীরতনলাল নাথ** ঃ- তারা নাকি টাকা নিয়ে চলে গেছে।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- না না, আমার কাছে এরকম কোন রিপোর্ট নেই, যদি আপনাদের কাছে এই রকম রিপোর্ট থাকে তো নিশ্চয়ই দেবেন।

**শ্রীরতনলাল নাথ** ঃ- কিন্তু কাজতো বন্ধ হয়ে আছে।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- বৃষ্টির জন্য কাজ বন্ধ হয়ে আছে।

**শ্রী রতনলাল নাথ** ঃ- তাহলে এই রেইনি সিজনে কেন কাজটা শুরু করা হল, আরও আগে কেন শুরু করা হল না, না হয় সেপ্টেম্বর মাসে শুরু করলে হত। এই জন্যইতো আগরতলা শহরের আজকে এই দুরবস্থা এবং টাকা নিয়ে ওরা উত্তরপ্রদেশ চলে গেছে আমার কাছে ইন্‌ফরমেশন আছে।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া যখন আগরতলা শহরের এই রাস্তার উন্নয়নের জন্য ড্রেনিস এবং আরও কয়েকটা স্কীমে যখন টাকা বরাদ্দ করেন তখন তাদের অন্যতম কণ্ডিশন ছিল তাদের যে অর্‌গেনাইজেশন্‌ আরবান ডিপার্টমেন্টের এন .বি সি সি আছে তাকে দিয়ে এই কাজটা করাতে হবে। তাদের সঙ্গে তাদের রেইট কোটেশন এগুলি ঠিক হয় এবং এই সমস্ত ফরমালাইটিস অবজার্ভ করতে করতে এখানে আগরতলাতে আসতে এটা ঠিক যে কাজের সিজনটা শেষ হয়ে গেছে। তারা যখন কাজ শুরু করেন তখন বৃষ্টি শুরু হয়ে গেছে ফলে তারা সেই কাজে ততটুকু অগ্রসর হতে পারেন নি এবং আমরা আশা করছি এই বৃষ্টিটা কমার সঙ্গে সঙ্গে কাজটা আবার শুরু করতে পারবে। এখন কয়েক দিন বৃষ্টি হচ্ছে না বৃষ্টিতো এখন কমে আসবে, তখন এই শহরের উন্নয়নের যে কাজগুলি মানে শহরের প্রধান সড়কগুলির যেটার দায়িত্ব তাদের হাতে দেওয়া হয়েছে তারা সে কাজগুলি সেখানে শুরু করতে পারবেন।

২য় হচ্ছে, মাননীয় সদস্য কাজল বাবু এখানে যেটা এনেছেন তেলিয়ামুড়া সাবডিভিশনের দুর্নীতি সম্পর্কে। মাননীয় সদস্য তো খুব ভাল করে জানেন সেখানে যিনি একজিকিউটিভ্‌ ইঞ্জিনীয়ার আছেন ওনার সম্পর্কে আমাদের কাছে তো এরকম কোন রিপোর্ট কোন সময় আসেনি বা আমরা পাইনি যে সে দুর্নীতির সঙ্গে যুক্ত আছে। তেলিয়ামুড়া সাবডিভিশন সম্পর্কে দৈনিক সংবাদ পত্রিকায় যেটা দিয়েছে যে, তিন বছরে তিন কোটি টাকার কথা, তাতে আমি বলব ঐ সাবডিভিশনে তিন বছরে কাজ হয়েছে ৭৪ লক্ষ ৩৬ হাজার ৭৩ টাকার এবং ৭৩৩ টি ফর্মে মানে ইলেভেন ফর্মের মাধ্যমে কাজ করা হয়। এটা আমাদের সরকারী দপ্তরের সিদ্ধান্ত অনুসারে আমরা প্রত্যেকটা ডিভিশনকে প্রতি বছর ১৫ থেকে ১৬ লক্ষ টাকা করে দিই যারা উপজাতি যুবক আছেন তারা যাতে এই ইলেভেন ফর্মে কাজ করতে পারেন তার জন্য। এছাড়া বেকার যুবক যারা আছেন তাদের আমরা সেখানে ডিড ফার্মে কাজ দিই, যারা ইঞ্জিনীয়ারিং পাশ করে আছেন ডিপ্লোমা বা ডিগ্রী তারাও যাতে ফর্ম ইলেভেনে কাজ পেতে পারেন তার জন্য দপ্তরের সিদ্ধান্ত অনুসারে প্রত্যেকটা ডিভিশন সাব-ডিভিশনকে সেখানে টাকা প্লেইস করা হয়। তাছাড়া যখন কোন প্রাকৃতিক দুর্যোগ ঘটে কোন জায়গার মধ্যে হঠাৎ কোন রকম একটা ঘটনা ঘটে গেলে জরুরী ভিত্তিতে তখন কিছু কাজ দপ্তরকে করতে হয় সেই ক্ষেত্রে অনেক সময় আমরা এরকম এজেন্সী ডেকে এনে ফর্ম ইলেভেনের মাধ্যমে কিছু কিছু কাজ করাতে হয়। তাই আমি বলছি তিন বছরে ঐ সাব-ডিভিশনে কাজ হয়েছে ৭৪ লক্ষ ৩৬ হাজার ৭৩ টাকার। কাজেই তিন কোটি টাকার যে তথ্য প্রকাশ করা হয়েছে এটা কোন অবস্থাতেই ঠিক না। মাননীয় সদস্য আর একটা বলেছেন টি এস আর হেড কোয়াটার রামচন্দ্রনগরে, তেলিয়ামুড়া রাস্তা থেকে টি এস আর হেড

কোয়াটার পর্য্যন্ত যে রাস্তাটা সেটা একটা টেন্ডারের মাধ্যমে অ্যাগ্রিমেন্টের মাধ্যমে কাজ সেখানে দেওয়া হয়েছে রাস্তাটা বড় করার জন্য এবং তাতে এটা ছিল মেকানিক্যাল ট্রেসপোর্ট এবং তার মূল টাকা যেটা ছিল মানে যেটা নির্ধারণ করা হয়েছে ২১ লক্ষ ৩ হাজার ৮৮৫ টাকার কাজ সেখানে করা হয়েছে। কাজটা যেটা ছিল ২৯ হাজার ৩৫০ এর, পুরো মাটি এখনও সেখানে ফেলা হয়নি। তাদের সঙ্গে যেটা অ্যাগ্রিমেন্ট হয়েছিল ১৫ লক্ষ ৯৫ হাজার ৫২৫ টাকার, তারমধ্যে এখন পর্য্যন্ত তাকে পেমেন্ট করা হয়েছে ৩ লক্ষ ৩৫ হাজার টাকা। তবে সে যে কাজ করছে তাতে সেআরও বেশী টাকা পেতে পারে। সুতরাং পত্রিকা দ্বারা প্রভাবিত হয়ে মাননীয় সদস্য যে অভিযোগ এনেছেন এই তথ্য কোন অবস্থার মধ্যেই ঠিক না এবং এটা সঠিক তথ্য না। এখানে মাননীয় সদস্য আরও একটা অভিযোগ তুলেছেন পাওয়ার দপ্তরের মিটার কেনা সম্পর্কে, একটা সংস্থার যারা এসেছিল আই এস আই, আই এস, ও তাদের এই সমস্ত সব ভাগটাক আছে। মাননীয় বিধায়ক ওদের আমার কাছে নিয়ে গিয়েছিলেন। আমি বলেছি যে, টেন্ডারের মধ্যে বলা হয়েছে তার পারফরমেন্স সার্টিফিকেট - এর কথা। আই এস আই , আই এস ও -র মালতো এখন অনেকেই সংগ্রহ করে কিন্তু তার জন্য পারফরমেন্স সার্টিফিকেট কোথায়? আমি মাননীয় বিধায়ককে বলেছি টেন্ডারে পারফরমেন্স সার্টিফিকেট চেয়েছে তো ওরা এটা দেখাতে না পারলেতো তাকে এখানে টেন্ডারে কম্‌পিট করার সুযোগ দেওয়া যাবে না। কারণ এটা করতে গিয়ে এর আগেও দপ্তর অনেক জায়গায় প্রতারিত হয়েছে, টেন্ডারে নেন শেষ পর্য্যন্ত সেখানে টেন্ডার সরবরাহ করেন নি। মাননীয় সদস্যের কাছে খোলাখুলিভাবে বলা হয়েছে যে, তিনি এটা দেখাতে পারেন নি, কাজেই তাকে কাজ দেওয়ার কোন প্রশ্নই আসে না এবং সেখানে তাকে কাজ দেওয়া তাই সম্ভব হয়নি।

মাননীয় সদস্য অনেকেই তোলেছেন এবং এখানে মাননীয় বিরোধীদলনেতা বলেছেন যে তারা ক্ষমতায় আসার তিন মাসের মধ্যেই টি এন ভি চুক্তি করেছে। ইতিহাস কিন্তু তা না। টি এন ভি চুক্তি ভোটের ছয় মাস আগে হয়েছে। ৮৮ সালের ভোটের ছয় মাস আগে। পরবর্তী সময়ে রাংখল সাহেব এখানে আছেন- তার একটা চিঠি লালথানওয়ালার মাধ্যমে তৎকালীন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর কাছে দেওয়া হয়। এবং এটা সমস্ত নেশন্যাল পেপার্সেই বেরিয়েছে। সুতরাং এই টি এন ভি র সঙ্গে গোপনে আঁতাত করে ৮৮ সালে বামফ্রণ্ট সরকারকে হঠানোর ষড়যন্ত্র হয়েছিল। তিনমাস পর বলেছেন - এটাতো ভোটের আগেই চুক্তি করেছেন । সেটা কিন্তু কোন অবস্থাতেই অস্বীকার করতে পারবেন না।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী মহোদয়। একটু বসুন। আমাদের সময় তো পাঁচটা পর্যন্ত বলেছিলাম। তো আপনাদের আলোচনার সময় ২০ মিনিট একসীড হয়ে গেছে। ট্রেজারী বেঞ্চ তো আরো ১১০ মিনিট পাওয়ার কথা। এখনো আরো তিনজন মিনিস্টার চীফ্ মিনিস্টার সহ আছেন। তারপর আরো একটু বিজনেস আছে। সুতরাং এই হাউস এই বিজনেস শেষ হওয়া পর্যন্ত্য টাইম এক্‌স্‌টেনশন করা হোক।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মিঃ স্পীকার স্যার, প্রথমে যখন টাইমটা এলট করে দেওয়া হয় তখনই বলেছিলেন যে টাইমটা ঠিক করে দিন। এর আগেও দেখেছি যে যখন টাইমটা এলট করে দেন তারপর আবার ট্রেজারী বেঞ্চের জন্য বাড়ান। এটা চলছে, এবং আপনি এভাবেই চালাচ্ছেন । এটা প্রতিটি অধিবেশনেই আমরা দেখছি।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- আপনারা নো-কন্‌ফিডেন্স যার বিরুদ্ধে আনলেন তাকে বলার সুযোগ দেবেন না ? তাহলে কি করে হবে?

**মিঃ স্পীকার** ঃ- তাদেরতো আরো ২৫ মিনিট পাওনাই আছে। কাজেই এই সময়টুকু বাড়ানো হলো।

**শ্রীবিজয় কুমার রাংখল** ঃ- পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় আমাদের একর্ড সম্পর্কে বলেছেন - সেই একর্ড ১৯৮৮ইং সালের আগষ্ট মাসে হয়।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- আমি তো বলেছি, এটাতো কাগজপত্রে লোক দেখানোর জন্য করেছেন. কিন্তু ভোটের ছয়মাস আগে তিনি রাজীব গান্ধীর কাছে চিঠি লিখেছেন বলেছেন যে আমি আপনার কাছে আত্মসমর্পণ করতে চাই। তার উত্তর রাজীব গান্ধী দিয়েছেন । তিনি এটা বলেছেন যে এই ভোটের পরে আমরা এটা করব। এগুলিতো সমস্ত পত্রপত্রিকায় বেরিয়েছে। এবং মিজোরামের জং পত্রিকায় এবং পরবর্তী সময়ে সেন্টিন্যাল থেকে শুরু করে সমস্ত নেশন্যাল পত্রিকায় সেই চিঠি বেরিয়েছে। কাজেই দেশবাসীকে এই ব্যাপারে বিভ্রান্তি করার কোন সুযোগ নেই।

(গণ্ডগোল)

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- পয়েন্ট অব্ অর্ডার স্যার,

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য বসুন, বার বার পয়েন্ট অব্ অর্ডার বলা ঠিক না। নগেন্দ্রবাবু শুনুন। যখন আপনারা বক্তব্য রাখেন তখন ট্রেজারী বেঞ্চ থেকে এইভাবে পয়েন্ট অব অর্ডার বারংবার আসে নাই।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- আমি যে পয়েন্ট অব্ অর্ডাররটা রেইজ্ করেজি সেটা রেইজ্ করতে দেবেনতো। এরপর যদি মনে হয় যে এটা পয়েন্ট লেস্ তাহলে বলবেন। আপনার রায় তখন আমি শুনব।

**মিঃ স্পীকার** ঃ- সেতো বুঝলাম।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- এখন প্রশ্ন হচ্ছে, এই টি এন ভির কার্য্যকলাপ বামফ্রণ্ট সরকারের আমলে যেভাবে চলছিল, আমরা ক্ষমতায় আসার পর এই রাজ্যে শান্তির বাতাবরণ তৈরী করার জন্য একটা চুক্তি করতে যাচ্ছিলাম তখন এই বাদলবাবুরা সেটার প্রচণ্ড বিরোধিতা করছিলেন । প্রচণ্ডভাবে বিরোধিতা করছিলেন আর আজকে এই হাউসেও উনাদের ভূমিকা একই রকম। এখনও শান্তির বিপক্ষে, শান্তির বিরুদ্ধে। কাজেই, আমরা যেখানে বলছি, শান্তির বাতাবরণ তৈরী করুন, চুক্তি করুন - সেখানে তারা আমাদের সময়েও বিরোধিতা করেছে এবং এখনও বিরোধিতা করছে। এটা ভাল নয়।

**মিঃ স্পীকার** ঃ- এটা কিন্তু পয়েন্ট অব্ অর্ডার হয় না।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- স্যার, আমি মাননীয় সদস্য যারা বিরোধী দলের আছেন তাদের সবিনয়ে অনুরোধ করব, আপনারা দলটাকে কোথায় নিয়ে যাচ্ছেন? প্রাক্তন মুখ্যমন্ত্রী সুধীররঞ্জন মজুমদার মেডিক্যাল আসন বিক্রির জন্য তিনি এখন সি বি আই আদালতের আসামী। কেইস থেকে মুক্তি পাওয়ার জন্য তিনি কংগ্রেস ছাড়লেন, তৃনমূল করলেন। উদ্দেশ্য বি জে পির সঙ্গে সম্পর্ক রেখে অন্ততঃ মামলাটাকে খালাস করতে পারেন কিনা? সেই মামলা এখনও শেষ হয় নাই। তাকে আপনারা কংগ্রেসে কি করে আনলেন? কংগ্রেস দলটাকে কোথায় নিয়ে যাচ্ছেন? এখানে বর্ষীয়ান নেতা অশোকবাবু আছেন, আছেন সমীরবাবু। তিনিতো প্রাক্তন মুখ্যমন্ত্রীও ছিলেন। বিজয় রাংখল সাহেব যে ভাবনটা জেনেভায় দিলেন আমি শুধু একটা প্যরাগ্রাফের একটি অংশ পড়ে দিচ্ছি। ডাস দ্য ন্যাশানেল লিবারেশন ফ্রন্ট অব্ ত্রিপুরা (এন.এল.এফ.টি, এ, টি, টি, এক্স কেইম ফরোয়ার্ড টু পিল আপ দ্য গ্যাপস্ ডিমান্ডিং ফাণ্ডামেন্টাল কনস্টিটিউশন্যাল এন্ড হিউম্যান রাইটস্ এন্ড বরক পিপলস্ অব্ ত্রিপুরা। দেয়ার ডিমান্ড ইজ্

রাইন টু সেলফ ডিটারমিনেশ্যান। হুইচ্ ইজ্ বর্ণ রাইট অব্ এভরি ম্যান এন্ড ওম্যান। দে আর নট রাইটস্ এন্ড বরক পিপলস্ অব্ ত্রিপুরা। দেয়ার ডিমাণ্ড ইজ্ রাইট টু সেলফ্ ডিটারমিনেশ্যাল। হু ইচ্ ইজ্ বর্ণ রাইট অব্ এভ্রি ম্যান এন্ড ওয়্যান। দে আর নট সেসেমিনিস্ট এট অল। এজ ত্রিপুরা ওয়াজ নেভার এন ইমটিক্যাল পার্ট অব্ ইণ্ডিয়া।

(গণ্ডগোল)

আমি সমীরবাবুর কাছে, অশোকবাবুর কাছে- যারা দেশকে ভালবাসেন, দেশের কথা চিন্তা করেন, এন এল এফ টি এবং টাইগার ফোর্স কারোও কাছে অজানা নয়। তারপরও আপনারা আজকে সেই এন.এল এফ টির যে রাজনৈতিক দল আই. এন পি টি এটা কি কারোও কাছে অজানা? আপনারা কি করে যাচ্ছেন? আপনাদের যখন বলা হচ্ছে, আপনারা দেশদ্রোহীদের পতাকা বহন করছেন, তখন আপনারা উত্তেজিত হচ্ছিলেন।

স্যার, সবিনয়ে বলব এই করলে ত্রিপুরাকে রক্ষা করতে পারবেন, ভারতের ঐক্য থাকবে? খুব দুর্ভাগ্য কংগ্রেসের মত দল আজকে এই ভূমিকা নিচ্ছেন। আমি সেইজন্য বলব আজকে এখানে যারা বিরোধী দলে আছেন যে এটা কোন প্রস্তাবই না, এটা হতে পারে না। আপনাদের সম্মান মর্যাদা থাকে যদি দেশ প্রেমের কোন চিহ্ন থাকে অন্তত আই এন পি টির সঙ্গে কংগ্রেস এক হয়ে বামফ্রন্টের বিরুদ্ধে অনাস্থা আনতে পারবেন না, এটা আনা যায় না। আপনারা নিজেদের কলংকিত করেছেন। আমি বলছি কলংকিত করবেন না যে কলঙ্কিত হয়েছে এই প্রস্তাবটা আপনারা প্রত্যাহার করে নিন।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী শ্রী অনিল সরকার মহোদয়।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় স্পীকার স্যার, বিরোধী দলের নেতা এই বিধানসভাতে যে প্রস্তাব এনেছেন আমি এর বিরোধিতা করি। তিনি বলেছেন যে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ ব্যর্থ সেই জন্য স্বেচ্ছায় যেন মুখ্যমন্ত্রী পদত্যাগ করেন। আমি শিক্ষা দফতর সম্পর্কে বলতে চাই যে, জোট রাজত্বের কথা তাদের মনে করতে বলছি। পলিটেকনিক ইনস্টিটিউটে কোন মেয়ে ভর্ত্তী হতে পারত না। এখন পশ্চিমবঙ্গে পলিটেকনিকে ছাত্রীদের ভর্ত্তীর হার ২৯ আর আমাদের এখানে ভর্ত্তীর হার ২৩ এবং মেয়েরা সব সময় অগ্রগতির ভোকাল পয়েন্ট। এই পলিটেকনিক্যালে দীর্ঘদিন যাবত মেয়েরা ত্রাসে ভর্ত্তি হয়নি! এখন সেখানে মেয়েরা পড়ে। প্রতি বছর নর্থ ইস্ট রিজনে যে সমস্ত পলিটেকনিকে ছাত্রছাত্রীরা ভাল রেজাল্ট করে তারা নেরিস্টে ভর্ত্তী হয়। জয়েন্ট এন্ট্রাসের মেডিক্যাল সীট বিক্রি হয়। আপনারা শুনেছেন একজন প্রাক্তন মুখ্যমন্ত্রী সি.বি.আই মামলায় ঝুলে আছেন। সেই জয়েন্ট এন্ট্রান্সে আজকের পরীক্ষার ফলে কোন অভিযোগ নেই। মাননীয় বিধায়ক বিজয় রাংখল মহাশয়ের জনৈক আত্মীয় এমন কি কম্পার্টমেন্টাল পাশ করার পরও সেই ইঞ্জিনীয়ারিং কলেজে চান্স পেয়েছেন। কোন জায়গায় ঘটনাটা চলে গেছে। তারপর নকল, র‍্যাগিং, হাতে হাতে চাকুরীর অফার এগুলি আজকে আছে কিনা? এছাড়া এবার কিন্তু পাশের হার একটা পরীক্ষার পাশের হারটাই বলে দিচ্ছে যে শিক্ষা অর্থাৎ যেখানে ৫০ হাজার শিক্ষক কর্মচারী, অধ্যাপক এবং প্রায় ৪ লক্ষ ছাত্রছাত্রী যেখানে যুক্ত সেই জায়গায় অ্যানয়েল রিডেকশান হল রেজাল্ট। আমি শুধু মাধ্যমিকের রেজাল্টই বলব যে এটা ৬০ শতাংশ - এর বেশী পাশের হার এবং আমি শুধু দক্ষিণ 'ত্রিপুরার' একটা রেজাল্ট আপনাদের কাছে উপস্থিত করছি। শতকরা পাশের হারের মধ্যে বিলোনীয়া মহকুমায় মাধ্যমিকে পাশের হার শতকরা ৯০, উদয়পুরে পাশের হার শতকরা ৮৫, সাব্রুমে পাশের হার শতকরা ৭৪, অমরপুরে পাশের হার শতকরা ৪০, ছৈলেংটায় পাশের হার শতকরা ১৪ এবং জম্পুই হিলে পাশের হার শতকরা

শূন্য। অর্থ্যাৎ যেখানে এন. এল. এফ টি রাজত্ব করছে অর্থাৎ আন্ডার গ্রাউন্ডে গ্রেট টেরিরিজ্যম এবং সেপারিটিজম জমা হয়ে আছে যেখানে শিক্ষকরা যেতে পারে না ট্রাইবেল হলে তাদের কাছ থেকে জিজিয়া কর আদায় করা হয় এবং নন ট্রাইবেল হলে তাদেরকে অপহরণ করা হয় সেই এলাকায় যেখান থেকে এক সময় নীলমনি দেববর্মা ডাক্তার হয়ে আসছেন আজকে এরা রাজত্ব করার পর সেই জায়গায় বিদ্যালয় থেকে আর শিক্ষিত ছাত্র বের হবে না। ওখান থেকে শুধু কসাই বেরুবে। যারা এন. এল. এফ টি করছে অর্থাৎ সেই আই. এন. পি. টির কাছে তারা অগ্নি মন্ত্রে দিক্ষীত হবে এবং তার এই সিগনিফিকেন্ট ঘটনাটা ঘটে যাচ্ছে। এডুকেশনে বাজেট সেই ৪০১ কোটি টাকা এবং ১৭ শতাংশ। কেন্দ্রীয় সরকারের বাজেটে কি ২ শতাংশ এডুকেশনের জন্য এবং চার বছরে ৬১২ টি দালান হয়েছে এবং ১১ কোটি ৭০ লক্ষ টাকা খরচ হয়েছে।

প্রধান শিক্ষক, প্রাইমারী স্কুলে ১৪৩৩ জন প্রধান শিক্ষক নিযুক্ত হয়েছেন, সিনিয়র বেসিকে ২৪১ জন, হাইস্কুলে ২২৬ জন, হায়ার সেকেন্ডারী স্কুলে সহকারী প্রধান শিক্ষক ৬৬ জন, হায়ার সেকেন্ডারীতে প্রধান শিক্ষক ৫৭ জন নিযুক্ত হয়েছেন।

ডেপুটি ডাইরেকটার প্রমোশন পেয়েছেন ৪ জন এবং জয়েন্ট ডিরেক্টর ৮ জন। আমি তপশিলী ওয়েলফেয়ারের কথা একটু বলতে চাই, প্রতি বৎসর গড়ে ৭৪৫ জন ছাত্রছাত্রীকে বোডিং হাউজে স্টাইপেন্ড দেওয়া হয়। এবং প্রি-মেট্রিক স্কলারশীপে উপকৃত হয় ৩৩ হাজার ৬৪১ জন ছাত্র ছাত্রী। এতে ৫ কোটি ৩৩ লক্ষ টাকা লাগে। ডঃ- বি. আর. আম্বেদকর এওয়ার্ড যারা ফাস্ট ডিভিশান ৬০ পারসেন্ট মার্ক পায় এতে উপকৃত হয়েছে ৩ হাজার ৭৮৯ জন স্টুডেন্ট এই পুরস্কারে ভূষিত হয়েছেন আম্বেদকর গোল্ড মেডেল যারা নাকি ১০ এর মধ্যে স্ট্যান্ড করেছে এস.সি.দের মধ্যে ৩ জন এই পুরুস্কার পেয়েছেন। ঠিক এমনি ভাবে ও.বি.সি. ওয়েল ফেয়ার আমরা দেখেছি প্রি-মেট্রিক স্কলারশীপ পেয়েছে ৩৭ হাজার ৫০০ জন স্টুডেন্ট। এতে মোট ২ কোটি ১০ লক্ষ টাকা। পোস্ট মেট্রিক স্কলারশীপ পেয়েছে ৫ হাজার ৯৩৩ জন এতে মোট ৫৬ লক্ষ টাকা ব্যয় হয়েছে। এবং ডঃ- বি. আর. আম্বেদকর এওয়ার্ড যারা হায়ার সেকেন্ডারীতে ফাস্ট ডিভিশান পেয়েছে তারা উপকৃত হয়েছে ১ হাজার ২৯৮ জন তাদের জন্য ১৯ লক্ষ টাকা লেগেছে। আর যারা স্ট্যান্ড করেছে প্রথম দশের মধ্যে যারা ছিল গত চার বৎসরে ১৬ জন তাদেরকে ৮০ হাজার টাকা পুরস্কৃত করা হয়েছে। ৫০ আসন বিশিষ্ট তাদের ছাত্রাবাস এইগুলি হবে। আমি সেই দিকে যাচ্ছিনা। মাইনরিটি ওয়েলফেয়ার সেখানে ২ হাজার ২০০ জন ছাত্রছাত্রী প্রি-মেট্রিক স্কলারশীপ দেওয়া হয়েছে ৯ লক্ষ টাকা। পোস্ট মেট্রিক ৪৮ লক্ষ টাকা। মৌলানা আবুল কালাম আজাদ পুরস্কার দেওয়া হয়েছে ৫৬ জনকে মোট ৮৫ হাজার টাকা, অর্থাৎ যারা প্রথম ডিভিশানে পাশ করেছে তাদেরকে এই পুরস্কার দেওয়া হয়েছে। মেয়েদের জন্য বিশেষ উৎসাহদান প্রকল্পে ২২৭ জন মেয়েকে দেওয়া হয়েছে ৭৪ হাজার টাকা। এছাড়া মুসলিম মাইনরিটি মেয়েদের জন্য ৫০ আসন বিশিষ্ট, একটি ছাত্রী নিবাস নির্মাণ করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। এই অবস্থার মধ্যে এই যে অগ্রগতি এই অগ্রগতি বামফ্রন্ট করছে বলেই আছে এবং থাকবে এবং আমরা আশা করি যে ত্রিপুরার মানুষ আমাদেরকে চেনে আমাদেরকে জানে অনেক কিছু বুঝেছে। এটা বিদায়ী বিধানসভার শেষ অধিবেশন, আমি এই টুকু বলতে পারি যে এই বৎসরও সেই বামফ্রন্টের পক্ষে হয় ৪০ নয় ৫০ নয় ৫৫ ভোটের রেজাল্ট হবে। কিছু অভিযোগ উঠেছে আমার বিরুদ্ধে। একটা অভিযোগ এনেছেন সেই কাজল দাস যে আমার স্ত্রীর নামে বা আমার নামে সেই মহারাজগঞ্জ বাজারে একটা ব্যাংকে ১৫ লক্ষ টাকার একটা একাউন্ট আছে। আমার মনে হয় একাউন্টটা যিনি তাকে দিয়েছেন উনি যদি তার দলের লোক হয় উনি তাকে সাবোটেজ করেছেন

এবং সকলের কাছে মূর্খ প্রমাণ করার জন্য মিথ্যাবাদী প্রমাণ করার জন্য উনি এই কাজটা করেছেন। আমি বলছি সেখানে আমার কিষাণ বিকাশ পত্র আমার এবং স্ত্রীর নামে ২৮টা পত্র কেনা হয়েছে এটা ২ লক্ষ ৫১ হাজার টাকা। আমার হাপানিয়ায় জায়গাছিল ৫ গন্ডা কিছু দিন আগে বিক্রি করে এই টাকাটা সবটাই আমার আমাদের ছেলের জন্য রেখে দেওয়া হয়েছে। কারণ আমার ছেলে চাকুরী করেনা,আমার ছেলে সেই কন্ট্রাক্টারীও করেনা। অনেকের ছেলেকে বাদ দিয়ে আমার ছেলেকে চাকুরী দিলে আপনারা কি যে কান্ড করবেন সেটা বলার অপেক্ষা রাখেনা। এটা তো আর আপনাদের কংগ্রেস প্রেসিডেন্টের ছেলে না বা সমীর বাবুর ছেলেনা। এবং আরেকটা আমার স্ত্রীর নামে ১৭.১০.৭৯ তারিখে একটা একাউন্ট করা অছে ইউ বি আইতে, সেটার একাউন্ট নাম্বার হলো ২৬৪৮৭, এই ব্যাংকে আছে ৫ হাজার ১৭৫ টাকা, আমার স্ত্রীর মাসিক বেতন ১২ হাজার টাকা। আমার নামে আরেকটা ব্যাংকে একাউন্ট আছে ইউ.বি.আই তে এটার নাম্বার হলো ৩১৫০৬ এবং সেখানে আছে ২০ হাজার টাকা। আমি আমার পার্টি থেকে ২৫০০০ টাকা করে পাই। আসলে বিশ্বাস করুন আমার বেতন কত মন্ত্রী হিসাবে এটা আমি জানি না। যদি আমার এই বাইরে কোন একাউন্ট প্রমাণ করতে পারেন তাহলে আমি কালকেই এই মন্ত্রীসভা থেকে পদত্যাগ করব। কাজলবাবু এই কথাটা আমি জানাচ্ছি। এরপর বিবেক পত্রিকায় উঠেছে, কি নারী গঠিত কারনে একজন মন্ত্রীর স্ত্রী এখান থেকে চলে যাচ্ছে। ব্যাপারটা কিছুই নয় আমাদের মন্ত্রী জীতেন্দ্র চৌধুরীর স্ত্রী মনিষা দেববর্মা তিনি আম্বেদকর স্কুলের শিক্ষিকা। একদিন তিনি হঠাৎ আমার কাছে গেলেন, বলল যে দাদা শ্মশানের গন্ধে আমার বমি হয় আমাকে কোথাও দিন। আমি শহরে চেক আপ করে দেখলাম যে শহরে কোন স্কুল খালি নেই আমি দিয়ে দিলাম দূর্জয় নগর স্কুলে যেখানে আপনাদের বিধায়ক দীপক রায়, এম.এল.এ। তারপর যেইমাত্র শুনল দীপক বাবুর এলাকা, তখন আমি বুঝানোর চেষ্টা করলাম সেটা নিরাপদ জায়গা তবুও উনি যেন ভয় পেয়ে গেলেন। আমি চেষ্টা করেছি তুমি সেখানে যাও কিন্তু বিবেক পত্রিকায় দিল নারী গঠিত ব্যাপার দেখে মহিলা এখান থেকে চলে যেতে হল। কাজেই এটা একদম পরিস্কার যে বিবেক পত্রিকাটা কংগ্রেস এবং আই.এন.পি.টি ভাড়া করেছে তাদের স্লেং স্টরি ছাপানোর জন্য। দ্বিতীয়তঃ- ফইজুর রহমান সম্পর্কে এসেছে তার স্ত্রী কোয়াটারে থাকেনা। ফইজুর রহমান একজন কৃষক, একজন চাষী তিঁনি নিজে চাষ করতেন এখনও বাড়িতে গেলে ধান কাটেন এবং সেখানে তার ছয় কানি জমি এবং বসত বাঁড়ী আছে। তার একটি মেয়ে দশম শ্রেণীতে পড়ে, একটি ছেলে অষ্টম শ্রেণীতে পড়ে এবং আরেকটি ছেলে পঞ্চম শ্রেণীতে পড়ে এবং তাদের যে জায়গা জমি করে ভাত সংগ্রহ হয় এবং সেই ফইজুর রহমান মাত্র পার্টি থেকে ২৫০০ টাকা করে পায়। কাজেই তাকে সেখানে গ্রামের বাড়িও দেখতে হয় আবার মন্ত্রীত্বও করতে হয়। এই অবস্থায় তার বাড়ীতে আর কোন লোক নেই তার স্ত্রী ঘর সংসার এবং ছেলেমেয়েদেরকে দেখতে হয়। কিন্তু বিবেক পত্রিকায় এদের ভাড়াটে পত্রিকা একটা স্লেং মেটেরিয়েল সাপ্লাই করার জন্য বলেছে স্ত্রীকে কোয়াটারে রাখে না। নেক্সট হলো, যে এম. ওয়ে এবং শেরউড এগুলো প্রাইভেট এফেয়ারস্ এগুলো এম.ওয়ে একটি আন্তর্জাতিক বিজনেস কনসার্ন, আর শেরউড একটি প্রাইভেট কনসার্ণ। আমার ছেলে যদি বোর্ড অব ম্যানেজিং ডিরেকটর হয়ে থাকে এই ২৪ বছরের ছেলে ক্ষতি কি? এটা সরকারী কোন বোর্ড - এর হয়নি এবং আমার সঙ্গে কংগ্রেসের কয়েকজন বন্ধু আসে যাদের সঙ্গে আমার ব্যাক্তিগত সম্পর্ক অনেক গভীর সেই সমীর বর্মণ, জওহর সাহা, শ্যামাচরণ বাবু এরা খুব আমার ঘনিষ্ট। আমি বলছি এই ব্যাপারে আপনারা তদন্ত করে একটি রায় দিন যে তাছাড়া আমার বাড়ীতে লেখা আছে মঙ্গলালোক, জনস্বাস্থ্য সেবা কেন্দ্র অর্থাৎ হেলথ ট্রেড এটা আমাদের পারিবারিক ব্যাবসা। আমার আপন ভাইপো এখান থেকে পাশ করেছে তাকে চাকুরী দেওয়া হয়নি।

আমার ছেলেকে বলছি যাই কর জীবনে কখনও দূর্জন পলিটিশিয়ানদের সঙ্গে বন্ধুত্ব করবে না আর সরকারী চাকুরী চাইবে না। তুমি তোমার চেষ্টা কর। ২৪ বৎসর বয়সে সে আমার বন্ধু তিনজন তারা প্রাইভেট এফেয়ারস সম্পর্কে জানে। এম, ওয়ে এখানকার একটি দোকান সেখানে আপনারা গিয়ে ভিজিট করুন। এবং শুনেছি কংগ্রেস প্রেসিডেন্ট এর স্ত্রী সেই কাঞ্চন সিনহা এম-ওয়ে করেন বলে আমি জানি। আমার যত প্রাইভেট এফেয়ারস্ তারা সব জানে, আমি যত দুর জানি সে কংগ্রেস প্রেসিডেন্ট্ ইমিডিয়েটলী প্রশ্ন করেছেন এবং আমার অদ্ভুদ লাগে যে এই একটা লোক যে ত্রিপুরায় পলিটিকস্ করে, নির্বাচনে বিধানসভায় আসে তারা নিজেদের এত স্টুপিড্ মনে করে, এমওয়ে এখানকার একটা দোকান এটা আপনারা নিজে গিয়ে ভিজিট করুন এবং শেয়ার ওড্ এর ব্যাপারটা আমি যত দুর জানি শ্যামাচরণ বাবুরা থ্যাংকফুল, আর আমি যতটুকু শুনেছি সে কংগ্রেস প্রেসিডেন্টের স্ত্রী কাঞ্চন সিন্হা ও এমওয়ে করে বলে জানি।

**শ্রীবীরজিৎ সিন্হা** (কৈলাশহর) ঃ- আমাদের বক্তব্য হলো, আমেরিকা সাম্রাজ্যবাদ, এবং এই ক্ষেত্রে উনার ছেলে কিভাবে এটেনড্ হয় এই হলো কথা।

**মিঃ স্পীকার** ঃ- প্লীজ মাননীয় সদস্য বসুন।। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলুন।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা বেলা ১২.৩০ মিঃ থেকে মাননীয় বিরোধী দলনেতার আনা নো কনফিডেন্স মোশান্ শুনছি। মাননীয় বিরোধী দলনেতা সহ বেশ কয়েকজন সদস্য আলোচনায় অংশ গ্রহণ করেছেন বিভিন্ন প্রশ্নের অবতারনা করেছেন বিভিন্ন অভিযোগ উৎথাপন করেছেন এবং এইগুলি সম্পর্কে সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়রা পরিস্কার ভাবে বিধানসভা এবং সংবাদ মাধ্যম সারা ত্রিপুরার মানুষের সামনে তারা স্পষ্টিকরণ করার চেষ্টা করেছেন এবং একাধিক আমাদের সরকার পক্ষের বিধায়করা আলোচনায় অংশ গ্রহণ করে এই প্রস্তাবে তাদের বিরোধিতার মতামত স্থাপন করেছেন। আমি বিস্তৃত আলোচনায় যাব না, আমাদের মন্ত্রী মহোদয়রা এবং শাসক দলের একাধিক বিধায়করা যে বিষয়গুলি এখানে উৎথাপন করেছেন আমি সেইগুলির প্রতি সহমত পোষন করে সংক্ষেপে মাননীয় বিরোধী দলনেতা মহোদয় যে কিছু প্রশ্ন উৎথাপন করেছেন তার এক দুটোটা বিষয় সম্পর্কে আমি স্পষ্টিকরণ দেওয়ার চেষ্টা করব কারণ অধিকাংশ বিষয়গুলির জবাব এখানে দেওয়া হয়েছে। ১ম এবং শেষ যে অভিযোগ সেটা হচ্ছে 'বর্তমান বামফ্রন্ট সরকার সব ফ্রন্টে ব্যার্থ', কাজেই এই রাজ্যের মানুষ নাকি এই সরকারের প্রতি সমর্থন নেই, বিশ্বাসের ভিত্তি নড়ে গেছে তাই পদত্যাগ করা দরকার। আমি তথ্য দিয়ে কথা বলব, প্রথমত রাজনৈতিক তথ্য এই সরকার আসার পর পঞ্চায়েতের নির্বাচন হয়েছে, নগর পঞ্চায়েতের নির্বাচন হয়েছে, টি.টি.এ.এ.ডি.সি এর নির্বাচন হয়েছে, একাধিক বিধানসভার আসন শূন্য হবার ফলে নির্বাচন হয়েছে, সর্বোপরি আমাদের দুটি আসনের মধ্যে একটি শূন্য হওয়ার জন্য উপনির্বাচন অনুষ্ঠিত হয়েছে। তথ্য কি বলে – পঞ্চায়েত, নগর পঞ্চায়েত, বিধানসভার উপনির্বাচন এবং আমাদের লোকসভার উপনির্বাচন সবগুলি তো রাজ্যের মানুষের সমর্থন, গত বিধানসভার নির্বাচনের সময় সংশ্লিষ্ট এলাকাগুলিতে যা ছিল তার চাইতে অনেক বেড়েছে। এবং এই ভোটগুলির সম্পর্কে সাধারণ মানুষের কোন অভিযোগ নেই। যেমনটা ১৯৮৮ইং সন থেকে ১৯৯৩ইং সনে পঞ্চায়েতের ভোট তো হয় নি, নগর পঞ্চায়েতের ভোট ত হয়নি। ওখানে ১৯৮৮ইং থেকে ৯৩ ইং-এ লোকসভার ভোট হয়েছিল। সারা ভারতবর্ষে ভোট গননা প্রায় শেষ। কিন্তু আমাদের রাজ্যে এমনই ভোট হল, যত ভোটার তার তো ভোটার বেশী হয়ে যাওয়াতে হিসাব মিলানো যাচ্ছে না। তার জন্য আমাদের তিন দিন অপেক্ষা করতে হয়েছিল। এই রকম ভোট আমাদের রাজ্যে হয় নি। একটা ভোট হয়েছিল

আমাদের যেটা কলঙ্কের সেটা হচ্ছে ত্রিপুরা উপজাতি এলাকা, স্বশাসিত জেলা পরিষদের নির্বাচন। এইগুলি সম্পর্কে এই বিধানসভার মাননীয় বিধায়কদের মধ্যে অনেকেই আজকে তাদের সঙ্গে গাটছাড়া বেঁধেছেন, গাটছাড়া বাঁধার আগে তাদের যে অভিযোগগুলি ছিল পত্রপত্রিকা ঘাটলে পরে সেখান থেকে কিছু কিছু চুম্বক বের করা যাবে। আমি সেই ঘাটাঘাটি করে সময় নষ্ট করতে চাই না। এটা রাজনৈতিক দিক। এর সঙ্গে আমি যোগ করে বলব, এই সময় আমাদের বিরোধী দলের বন্ধুরা এখানে আছেন, তারা যে দলগুলো করছেন সেই দলগুলোর সাধারণ যারা সমর্থক এবং কোন কোন এলাকায় এমন কিছু ব্যক্তি বিশেষ আছেন বিরোধী দলের যারা রাজ্য নেতৃত্বের চেয়ে কোন অংশে কম ভূমিকা পালন করেন না। সেই এলাকায় পার্টিকে দূরে রাখার জন্য সেই সমস্ত এলাকার এমন কিছু ব্যাক্তিত্ব যারা দল ছেড়ে দিয়ে বামফ্রন্টের সঙ্গে হাত মিলিয়েছেন এবং আমাদের শক্তি বৃদ্ধি করছেন। এবং এই জায়গাটা হচ্ছে আমাদের সাফল্য। আমরা সরকারে এসেছি, আমরা এই কথা কোন দিনই বলিনি যে আমরা এসে সব সমস্যা সমাধান করতে পারব। ক্ষমতা আমাদের হাতে খুব সীমাবদ্ধ, কিন্তু আমরা এখানে চেষ্টা করব একজন হলেও যাতে নতুন লোক আমাদের সঙ্গে আনতে পারি এবং সেই সাফল্য আমাদের আছে। আমি বলব অতি সম্প্রতি বামফ্রন্টের পক্ষ থেকে একটা প্রচার আন্দোলন করা হয়েছে ৯ দফা দাবিতে। রেলপথ সম্প্রসারণ, শিল্পায়ন আমাদের বেকার যারা ছেলে মেয়ে আছে তাদের জন্য বিশেষ গুচ্ছ প্রকল্প কাজের জন্য। এই রকম ৯ দফা দাবি, এই দাবির আন্দোলন সংগঠিত করতে গিয়ে আমরা দেখেছি রাজ্যের প্রত্যেকটা গ্রাম নগর এবং জেলা কেন্দ্রে হাজার হাজার মানুষ তাতে সামিল হয়েছে এবং এই সময়টাতে এই সভা সমিতিগুলিতে দল ছেড়ে এসে যারা বামফ্রন্টের সঙ্গে হাত মিলিয়েছেন এই রকম প্রায় পোনে তিন হাজার পরিবার বামফ্রন্টের সঙ্গে সামিল হয়েছেন। তাদের নামদাম, এলাকা পত্রপত্রিকায় প্রচারিত হয়েছে। কাজেই এইগুলি দেখে প্রমাণ হয় না যে মানুষের বামফ্রন্টের প্রতি বিশ্বাস কমেছে আস্থা হারিয়েছে, আমাদের পদত্যাগ করতে হবে এবং আমরা তো মানুষের পক্ষে আছি। বরং আমরা বলছি, আমাদেরকে আরও বেশী করে মানুষের মধ্যে থাকতে হবে জলে যেমন মাছ সেখানে কিলি বিলি করে বাধা বন্ধনহীন ভাবে আমাদের নেতৃত্ব কর্মীদের কাছে আমাদের নির্দেশ হচ্ছে আরও বেশী মানুষের সঙ্গে মিশে থাকতে হবে। সেই জায়গাটা আরও উন্নত করার জন্য আমাদের চেষ্টা নিরন্তর জারি আছে। আমি অর্থনৈতিক দিক থেকে কিছু তথ্যের কথা বলব, এটা আমার তথ্য না। আমাদের দেশের যে প্লানিং কমিশন আছে সেই প্লানিং কমিশন থেকে আমাদেরকে যা জানানো হয়েছে। গত যে পঞ্চবার্ষিক পরিকল্পনা তার একটা পর্যালোচনা করে তাতে তারা বলেছেন ১৯৯৩ - ৯৪ইং থেকে ১৯৯৯ এবং ২০০০ইং সালের মধ্যে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলি জাতীয় হারের কতগুলি বিশেষ বিশেষ ক্ষেত্রে অগ্রগতি এবং রাজ্যগুলির যে অগ্রগতি সেইগুলির একটা তুলনামূলক তথ্য তারা হাজির করেছেন। আমি শুধু এখানে ত্রিপুরা এবং জাতীয় এই দুটোটা ক্ষেত্রে তথ্য এখানে উপস্থিত করব। প্রথমত কৃষিতে এই সময় দেখা গেছে সারা ভারতবর্ষের অগ্রগতির হার হচ্ছে ৩.০৪ ভাগ আর আমদের এই ছোট রাজ্যে অনেক পিছিয়ে পড়া এই রাজ্যের অগ্রগতি হচ্ছে ৩.৩৫ ভাগ। কিন্তু শিল্প কিছুই নেই প্রায় এর মধ্যে দাড়িয়ে সারা ভারতবর্ষের অগ্রগতির হার হচ্ছে ৭.১৩ ভাগ, আর আমাদের রাজ্যে এই সময় অগ্রগতির হার হচ্ছে ১৫.৫৫। সার্ভিসেস, সোসিয়েল সার্ভিস, সার্ভিস সেক্টর যেটাকে বলে, তাতে সারা ভারতবর্ষের অগ্রগতির হার হচ্ছে ৮.৭১ ভাগ। আর আমাদের রাজ্যের অগ্রগতির হার হচ্ছে একটু কম, সেটা ৭.৭৩ ভাগ। আমি বলব এটা আসলে নেতিবাচক না। কারণ এটা বাড়াতে গেলে পরে চাকুরী বাকুরী এই সমস্ত ক্ষেত্রে সংখ্যাটা জেনারেলি বাড়লে পরে এই সংখ্যাটা বাড়ে। যেহেতু কেন্দ্রীয় সরকার কতগুলি বাধা নিষেধ আরোপ করেছেন তার মধ্যে দাঁড়িয়ে আমাদের

আর্থিক সীমাবদ্ধতার কারনে আমরা চাইলেই বেশী ছেলেমেয়ে নিতে পারছি না আমাদের শূন্যপদ আমাদের পক্ষে পূরণ করা সম্ভব হচ্ছে না। এই কারনেও এই সংখ্যাটা কম। কিন্তু তা সত্বেও সর্ব ভারতীয় যে গড় তার তুলনায় আমাদের অগ্রগতিটা একেবারে কম না কিন্তু একটু কম। সাকুল্যে এই আসপেক্টগুলিতে সারা দেশে এই সময়ে সামগ্রিক অগ্রগতির হার হচ্ছে আগের তুলনায় ৬.৬৮ ভাগ। আর আমাদের রাজ্যের অগ্রগতির হার হচ্ছে সাকুল্যে এই সময়ে ৭.২৫।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- প্রাইমারী সেক্টারে ন্যাশানাল লেভেলে কি প্রগ্রেস এটা একটু জানাবেন।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- প্রাইমারী সেক্টর মানে এগ্রিক্যালচার না এগ্রিক্যালচার ইন এলাইভ। ডিটেলস্‌টা এখন তো আমি নিয়ে আসি নি নিশ্চয়ই এটা আপনাকে আমি পেতে সাহায্য করব। এই যে তথ্যগুলি আমি দিলাম এখানে পুরানো চার্ট আছে চার্ট থেকে আমি তুলে দিয়েছি। উত্তর পূর্বাঞ্চলের যে ৭ টি রাজ্য নিয়ে উত্তর - পূর্বাঞ্চল। তারমধ্যে ত্রিপুরা একটা। এই সময়ের মধ্যে উত্তর - পূর্বাঞ্চলের বাকি সমস্ত রাজ্যের চাইতে ত্রিপুরার অগ্রগতির হার বেশী। এই সময়ে অরুনাচল প্রদেশের জাতীয় অগ্রগতির হার ৬.৬৮ ভাগ, অরুনাচল প্রদেশের অগ্রগতির হার হচ্ছে ৪.১০ ভাগ। আসামের অগ্রগতির হার হচ্ছে ২.৪৯ ভাগ, মণিপুরের অগ্রগতির হার হচ্ছে ৬.০১ ভাগ, মেঘালয়ের অগ্রগতির হার হচ্ছে ৬.০০ ভাগ, মিজোরামের অগ্রগতির হার হচ্ছে ৩.৭৯ ভাগ। নাগাল্যাণ্ডের অগ্রগতির হার হচ্ছে ৪.৫৫ ভাগ। আমি আগেই ত্রিপুরার কথা বলেছি সেটা হচ্ছে ৭.২৫ ভাগ। এই তথ্য আমাদের না তাদের তথ্য এবং তাদের দেওয়া তথ্যের ভিত্তিতে এখানে আমি এটা উল্লেখ করলাম।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- এই তথ্যটা 'লে' করে দিলে পরে আমাদের সুবিধা হবে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- 'লে' করা যায়, আপনি পেয়েছেন এইগুলি কারণ আপনি প্ল্যানিং বোর্ডের মেম্বার You have all these please I would requested to go to through again all those documents which have may available to you. সবাইকে আমি দিয়ে দেব। কোন প্রশ্ন না আমি দিয়ে দিতে পারি।

**শ্রীরতনলাল নাথ** ঃ- কোন্ কোন্ ক্ষেত্রে?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমি তো আগেই বললাম এগ্রিক্যালচার, ইন্ডাস্ট্রি, এবং সার্ভিসেস।

**শ্রীরতনলাল নাথ** ঃ- এই তিনটা ক্ষেত্রে?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- প্ল্যানিং এর তিনটা হল মেইন সেক্টর। এই তিনটা নিয়েই তারা করছে। ২য়ত আমরা যেটা বলতে চাইছি যেমন ধরুন আমরা একটা তথ্য সংগ্রহ করার চেষ্টা করেছি এই সরকার আসার আগে কি ছিল আর আমরা কি করতে পেরেছি। আর. ডি. ডিপার্টমেন্ট পজিশন এজ অন্ ১-৪-৯৮ইং সেই সময়ে যে ১৮২.৫৮ কিলোমিটার, আর ৩১-৩-২০০২ইং এই সময়ে হচ্ছে ২৯৪.২৯ কিলোমিটার। তার বৃদ্ধির হার হচ্ছে ৬১ পারসেন্ট। আই.আর.ডি.পি, এস.জে.এস.ওয়াই রোরাল হাউসিং-এর সবটা মিলিয়ে আর.ডি তে দেখা গেছে যে ১-৪-৯৮ ইং এ ছিল ১১ হাজার ৬৬৮ এবং ১২ হাজার এই দুইটি যোগ করলে যা দাঁড়ায় এখানে গিয়ে দেখা গেছে ৩১-৩-২০০২ ইং এ সেটা হচ্ছে যেটা ছিল ১১ হাজার ৬৬৮ আমাদের সরকার আসার আগে সেটা এই চার বছরে হয়েছে ৩৪ হাজার ৯২৪ এবং ১২ হাজার যে সংখ্যা তার জায়গায় হয়েছে ৫৫ হাজার ১৫১। এর বৃদ্ধির হার হচ্ছে একটাতে ১৯৯ পারসেন্ট তার একটাতে ৩৫৯ পারসেন্ট।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- এটা প্রকৃত চিত্র নয় স্যার।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এটা প্রকৃত চিত্র মনে হবে না আমার বন্ধু নগেন্দ্র জমাতিয়ার। কারণ এইগুলি তিনি যা ভেবে কল্পনা প্রসুত ভিত্তি করে বক্তৃতা করেছেন ফিগার তা বলে না। এখানে আমি বলছি পানীয় জলের ব্যাপারে এন.সি.পারা ছিল ২৪৯৮, নন কাভার্ড পারা ছিল ৮৮৮ আর ১.৪.২০০২ ইং এ আমি যখন এই সিটিং নেই তখন ৮৮৮ থেকে সংখ্যাটা নেমে এসেছে ৯৩ এ। আজকে যখন নো-কন্‌ফিডেন্স মোশান আসল আমি যখন তথ্য সংগ্রহ করি তখন আমাকে বলা হয়। কারণ লাষ্ট রিভিউ মিটিং এ আমরা বলেছিলাম ২০০২ ইং এর ৩০ শে ডিসেম্বরের মধ্যে আমাদের ওয়াদা হচ্ছে নন্ কাভার্ড পারা একটাও থাকবে না। এখন সেটা দাড়িয়েছে ২১ শে। আমি নিশ্চিন্ত যে ২০০২ইং এর ডিসেম্বরের মধ্যে কাভার হয়ে যাবে এটা ছিল ১.৪.৯৮। পাশোলি কাভার পাড়া ২০০৩ইং থেকে এখন সেটা দাড়িয়েছে ৩৩২। কারণ পিসি পাড়াকে এফসিতে নিয়ে যাচ্ছি। ফুল কাভার পাড়া ছিল গত ১-৪-৯৮ ইং ৪ হাজার ৪২১। এখন ফুল কাভার পাড়া বর্তমানে ৬৯৮৭। এক দুই নিয়ে গত মিটিং-এ হিসাব করে দেখা গেল তার সঙ্গে এন.সি পাড়া যুক্ত হল এখন প্রায় ৭ হাজারের উপর চলে যাবে। ৩২ টা দাদ কমলে খালি জায়গায় আমরা পূরণ করি। কমলে পরে কেউ লাগাই কেউ লাগাইনা। এখন প্রশ্ন মার্ক -৩ গত ১.৪.৯৮ইং এ ৪৭৮, ২০০২ ইং তা ১৫৩৮। বৃদ্ধির হার ২২.১ শতাংশ। সেনেটারী ওয়েল ১২৪৪-৩০১২ বৃদ্ধি হয়েছে। সেলো টিউব ওয়েল ১০০-৭৬১৩। বলা হয়েছে নষ্টগুলিকে রিভিও করার জন্য। দূর্গম অঞ্চলে ছেলে মেয়েদের টুলস দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। টেনিং করে দূর্গম অঞ্চলে নেশন টেশন পাওয়া যায়না। সব জায়গায় এইগুলি কার্যকরী ঘটনা হচ্ছেনা। কাজেই কিছু কিছু এলাকায় এই ধরনের ছেলেদের উঠে আসছে তাদের রোজগার বাড়ছে সমস্যা খানিকটা কমলেও পুরোটা নির্মল হচ্ছে তা আমি বলবনা। ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট দুটো থেকে বেড়ে ৪ টা হয়েছে। আমরা সেটা বাড়াবার পরিকল্পনা নিচ্ছি। বৃদ্ধির হার একশ শতাংশে। ইনসটল কেপাসিটি ৭৯.৫ মেগাওয়াট। মাননীয় সদস্য জেনারেশন কম আমরা জেনারেশন বাড়াবার চেষ্টা চালাচ্ছি। মাননীয় পূর্তমন্ত্রীর কাছে বলেছি রুখিয়াতে পরীক্ষামুলকভাবে কাজ চলছে ২১ মেগাওয়াট গত ১৫/২০ দিনে আমরা পরিকল্পনা নিয়েছি এটাকে ফরম্যালি ইনোগোরেট করবো। বড়মুড়া থেকে আমরা পাচ্ছি ২১ মেগাওয়াট। মেসিন ৬ মাস অচল ছিল সেটা এখন চলে আসছে। এটা চালু হলে পরে দুই মাসের মধ্যে ২১ মেগাওয়াট বাড়বে। আমাদের ১৫০ অতিরিক্ত মেগাওয়াট দরকার। তবুও আমাদের ঘাটতি থেকে যাচ্ছে। ট্রান্সমিশন লাইন ছিল ১.৪ ৬৬ কে বি থেকে ১৩৩ কে-বি বিকল্প ৫৩২ কিমি থেকে ৮৬৮ কিমি। সাবট্রান্সমিশন লাইন ৩৩ থেকে ১১১ কিমি। বিকল্প ৫৩৮৫ - ৬৬৪১.৫ কি.মি। সার্ভিস কমিউনিকেশন ১৪৯৩৬৭ বৃদ্ধি পেয়েছে ২ লক্ষ ৭ হাজার ৭৪৭। কুটির্জ্যোতি ৬২১৭ বেড়ে ৪৬৯৩৭। ভিলেজ ইলেকট্রিসিটি ৩৭২০ - ৩৯৫১। শিক্ষামন্ত্রীর হিসাবে জে-বি স্কুল ২০৮৬। বিল্ডিং কনস্ট্রাকশন ২৬১৪। আশা করছি এই অর্থ বছরের মধ্যে আরও ৫০ - ৬০ টি করতে পারব। আমাদের ২৫ দফা কর্মসূচীতে সিদ্ধান্ত ছিল ট্রাইবেল পোপোলেটেড এরিয়া এইগুলি প্রায় কাভার করা যাবে। বাকী বাইরে যেগুলি আছে এগুলিকে গ্র্যাজুয়েলি কাভার করার চেষ্টা করবো। পি ডব্লিওডি এগ্রিকালচার এবং মিলে ১.৪.৯৮ইং পরিকল্পনায় ৬৪২১৪ হেক্টার থেকে ৭৯২৫৭ হেক্টার। বেড়েছে ৭১.৫৩। এই সংখ্যাটা আমি দিলাম না দিলে তা ভুল সংকেত চলে যাবে। এটা কনফার্ম করে কিসের সঙ্গে? প্ল্যানিং কমিশনের যে তথ্য এখানে উপস্থিত করা হয়েছে সেগুলোর সঙ্গে। এগুলো হচ্ছে আংশিক যেটা এই তথ্যের সঙ্গে কোলাবোরেট করে। সেই দিক থেকে ইট ইজ এমপ্লী এস্টাব্লিশড যে গভর্ণমেন্ট কাজ করছে। দিস ইজ দ্য গভর্ণমেন্ট দ্যাট ওয়ার্কস। এখানে আমি তথ্য আর

বেশী বাড়াব না। শুধু আমি একটা বিষয় বলব, মাননীয় বিরোধী দলনেতা যেটা বলবার চেষ্টা করেছেন আইন শৃঙ্খলা সম্পর্কিত প্রশ্নে। আমরা তো এই কথা বলছি না যে রাজ্যে সন্ত্রাসজনিত সমস্যা একেবারে নির্মূল হয়ে গেছে। আমরা কোথাও সন্তুষ্টি প্রকাশ করছি না। কিন্তু আমরা বসেও নেই। আমরা চেষ্টা করছি এই প্রশ্নটাকে মুকাবিলা করার জন্য সকলের সাহায্য নিয়ে। যদিও সবাই সাহায্য করছেন না বরং ক্ষতি করছেন। কারা কারা করছেন এ নিয়ে আজকে দুপুর থেকে অনেক আলোচনা হয়েছে। আমি আবার বলে উনাদের উত্তেজিত নাই বা করলাম। আমি এখানে একটা তথ্য দেব রিক্রুটমেন্ট অব টি. এস. আর। এই চার বছরে আমরা ৪০৫৫ জন টি. এস. আর আমরা নিয়েছি। পুলিশ কনস্টেবল নিয়েছি ১০৮৫ জন, হোমগার্ড নিয়েছি ৭০০ জন। প্রমোটেড টু হাইয়ার র‍্যাংক যেটা আজ সকালে একটা প্রশ্নের পরিপ্রেক্ষিতে আমি বলেছিলাম, এই সময়ে আমরা ২০২৪ জনকে প্রমোশান দিয়েছি। দ্যাট ইজ অলসো ইমপ্রুভমেন্ট। কম্যুনিকেশন যেটা সন্ত্রাসবাদীদের মোকাবিলা করার জন্য অত্যন্ত প্রয়োজন। এখানে আমি কয়েকটা আইটেমের কথা বলব। ১০০ ওয়াট এইচ্.এক.সেট ১২০ টা আমরা সংগ্রহ করতে পেরেছি। পাওয়ার সাপ্লাই ইউনিট ১০০ ওয়াট এইচ্. এফ. সেট ১২০ টা, প্রকিউরমেন্ট অব হেড ডীয়ার এমপ্লী ফর ১০০ ওয়াট এইচ্. এফ. সেট ১২০ টা। প্রকিউরমেন্ট অব এইচ্. এফ. এন্টেনা ফর ১০০ ওয়াট ১২০ টা, ম্যান্টেনান্স ফ্রি ব্যাটারী ১২ ভোল্ট ৪৬৩টা। এগুলি করতে কি হয়েছে? আমরা এখনও ১০০ পার্সেন্ট সেটিসফাইড না আমাদের এই কম্যুনিকেশানে। কিন্তু একটা ইমপ্রুভমেন্ট আছে। আগে আমরা যে অসহায় অবস্থার মধ্যে ছিলাম, সে জায়গা থেকে খানিকটা আমরা বেড়িয়ে আসতে পেরেছি। আর একটা যদিও এটা পুলিশের ব্যাপার না সরকার সিদ্ধান্ত নিয়ে করেছে। সেটা হচ্ছে ফরেইন সেইক সাইন্স ল্যাবোরেটরী। এটা বলা যায় খুব দ্রুততার সঙ্গে আমরা কাজটা করেছি। কাজ শুরু হয়েছে আপনারা দেখেছেন। আমরা মাটিতে গর্ত করে ইট পুতি না। ইটের উপর ইমারত যে তৈরী হয় এই নিদর্শন আপনারা পেয়েছেন। আমার এই কথা বলবার কারণ হচ্ছে মাননীয় বিরোধী দলনেতা দেখলাম উত্তেজিত হয়ে বলবার চেষ্টা করছেন যে আমরা শুধু ভিত্তি প্রস্তর স্থাপন করছি। তাতে দেখছি আমাদের ১/২ টা পত্রিকা বন্ধু আছেন তারা এগুলি সহ্য করতে পারছেন না। তারা উলট পালট লিখে চলছেন। আমি বলব বিরোধী দলের অন্যতম নেতা শ্যামাচরণ বাবুকে জিজ্ঞেস করুন এই যে কিছু দিন আগে যেটা করলাম সেখানে কি আমরা মাটিতে গর্ত করে ইট পুতলাম নাকি সেখানে একটা বাড়ী হয়েছে। বায়োমাস প্ল্যান্ট ফর ওয়ান ম্যাগাওয়াট যেটা নাকি ভারতবর্ষে প্রথম। আমরা এটা পরীক্ষা মূলক ভাবে নিচ্ছি। এটা যদি সাকসেসফুল হয় তাহলে ত্রিপুরায় আরও তিনটা জায়গায় এই মুহুর্ত্তে আমাদের চিন্তার মধ্যে আছে। আমাদের হয়তো অনেক কাজ করার আছে। কিন্তু সব আমরা করে উঠতে পারছি না। সেগুলি যদি বলেন তাহলে ঠিক আছে। সেগুলি আমরা বিবেচনার মধ্যে রেখে নিশ্চয়ই করার জন্য চেষ্টা করব। কিন্তু সব কাজ তো একটা সরকার তার পাঁচ বছরের টেনিওর মধ্যে শেষ করতে পারে না। আমি এখানে আরেকটা তথ্য দেব যেটা সবাইকে সাহায্য করতে পারে। এটা বলতে ভাল লাগে না, কিন্তু বলতে হচ্ছে। এই সময়ে এ্যাকস্ট্রিমিষ্ট কিল্ড হয়েছে ১২৪ জন, এ্যাকস্ট্রিমিষ্ট এরেষ্টেড ৪৪১ জন, এ্যাক্সট্রিমিষ্ট সারেন্ডারড ৫৬০ জন, ওয়েপনস রিকভারড ৪৬৪ ইনক্লুডিং ৭২ সফিষ্টিকেটেড ওয়েপনস। ওয়েপনস লস্ট ৭৪, রিহ্যাবিলিটেশন হয়েছে ৩০৫ জনের যারা সারেন্ডার করেছে এবং আমরা দুটো দেব অলরেডি শুরু করেছি। আমি এখনও বলছি যুবকরা বিভ্রান্ত।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সম্প্রতি তিন জন এ. টি. টি. এফ এ্যাকসট্রিমিষ্ট এ.কে সিরিজের অস্ত্র নিয়ে আত্মসমর্পণ করেছিলেন। তারা ১৫ হাজার টাকা করে পাওয়ার কথা ফর রিহ্যাবিলিটেশন পারপাস। এটা গভর্ণমেন্ট অব

ইন্ডিয়ার স্কীম। কিন্তু ওরা কিছুই পায় নি। তারা এখন খুব খারাপ অবস্থায় আছে বলে অভিযোগ করেছে। দে শুড বী রিহ্যাবিলিটেড। সারেন্ডার করার সাথে সাথে তাদের মা, বোনেরা সবাই বাড়ী ছাড়া হয়ে গেছে।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** আমার মনে হয় মাননীয় সদস্য শ্রী বিজয় কুমার রাংখল মহোদয় যে দুটো দরখাস্ত দিয়েছিলেন এটা কি সেই? আমি জানি না। একটা জিনিষ হচ্ছে যারা সারেন্ডার করে, সারেন্ডার কাদের কাদের কাছে করা যাবে তার জন্য সেন্ট্রাল গভর্ণমেন্ট প্যাকেজ ডিক্লেয়ার করেছেন। এটা বলে দেওয়া হয়েছে। প্রথমে সারেন্ডার করলে পর একটা স্ক্রুটিনি কমিটি আছে। সেই স্ক্রুটিনি কমিটি পরীক্ষা করে দেখে যে এই সারেন্ডার গ্রহণযোগ্য কিনা? যদি গ্রহণযোগ্য হয় তখন এটা গভর্ণমেন্টের কাছে রিকমেন্ড করলে পরে গভার্ণমেন্ট ডিজায়ার করে। এর পর যেটা হয় তাদেরকে একটা সময় রাখতে হয় যে দুটো ক্যাম্প আমরা করলাম সেখানে ট্রেনিং এর জন্যে। এই সময়ে তাদেরকে একটা স্টাইপেন্ড দেওয়া হয় তাদের ট্রেনিং কমপ্লিট না হওয়া পর্য্যন্ত। আগে ছিল এক বছর। আমরা সেন্ট্রাল গভর্ণমেন্টকে বলেছি এক বছরের মধ্যে সবাইকে ট্রেনিং - এ পাঠানো যায় না। একটু সময় লাগে। ওখানে সীট কম আছে। এটা উত্তর - পূর্বাঞ্চলে নেই। আমরা একটা করেছি শিকারী বাড়ীতে, আর একটা করেছি লাভষ্টরী মার্কেটে। ওখান থেকে এটা শিফ্ট করে আমরা লিচি ক্যাম্পের পাশে নিয়ে যাব। কনস্ট্রাকসান শুরু হয়েছে।

এখানে তাদের যে কন্ডিশান হচ্ছে কমপ্লিট করার আগে পর্যন্ত সে যে সমস্ত আর্মস্ ইত্যাদি সারান্ডার করে তার জন্য টাকা লেখা থাকে তার নামে। তার নামে ব্যাংকে একাউন্ট হবে এবং সেই একাউন্টে তার টাকা জমা থাকবে। সে যখন ট্রেনিং কমপ্লিট করবে তখন তাকে সেই টাকা দেওয়া হবে। এটা যদি সে রকম হয় তাহলে টাকা সেও পাবে সেই কথা আমি মাননীয় সদস্য বিজয় রাংখলকে বলেছি। এখানে আমি একটা কথা বলছি এ.টি.টি.এফের একটা ছেলে আজ থেকে দেড় মাস আগে আমার কাছে এসেছিল। এসে বলেছে আমার টাকা পাচ্ছি না। তখন আমি বললাম এটার তো একটা পদ্ধতি আছে। তখন সে বলল আমি তো বিয়ে করব। ভেরী গুড তার মানে তুমি সেটেল হয়ে যাচ্ছ। ছেলেটি বলল বিয়ে করতে গেলে তো আমার টাকা লাগবে কে আমাকে টাকা দেবে? তাহলে আপনি আমাকে টাকার ব্যবস্থা করে দিন। বিয়ের জন্য তো টাকার দরকার তাই আমি সঙ্গে সঙ্গে হোম ডিপার্টমেন্টের সেক্রেটারীর সঙ্গে কথা বলি ইট ইজ ভেরী গুড থিং সে রিয়েলি সেটেল লাইফে যেতে চাচ্ছে। তাকে কে টাকা দেবে তার জন্য কিছু টাকার ব্যবস্থা করতে হবে। তখন হোম সেক্রেটারী বললেন সবটাকা তো আমরা দিতে পারবনা, কিছু টাকা সাহায্য করা যায় কিনা সেটা দেখব। অ্যাকর্ডিংলি তাকে কিছু টাকা দেওয়ার ব্যবস্থা করেছি কারণ যে গাইড লাইন আছে সেটা মেনে তো আমাদের চলতে হবে। মাননীয় সদস্য যেটা বলেছেন যদি এই রকম হয় তাহলে নিশ্চয়ই তারা পাবেন, কেন পাবেন না। আমরা বরং কিছু ক্ষেত্রে এই সর্ত্তকে আরও উন্নত করার জন্য বলছি যেমন সেন্ট্রাল গভর্ণমেন্ট বলছেন চাকুরী দেওয়া যাবে না কিন্তু আমরা তাদের রিকোয়েষ্ট করেছি তাদের চাকুরীতে নেওয়ার চেষ্টা করুন। ঠিক আছে আপনারা যদি তাদের ফোর্সে না নিন বা নিলে কি দোষের আছে। তারা ত্রিপুরায় থাকবে না, নর্থে সেনার দরকার নেই, তাদের সাউথ ইন্ডিয়ায় নিয়ে যান। না, সাউথ ইন্ডিয়ার ট্রেনিং তাদের হয়তো জানা নেই, সেখানকার লোকদেরও তাদের জানা নেই। কাজেই ওখানে গিয়ে তারা কি ক্ষতি করবে? তাদের নিয়ে যান। স্যারেন্ডার যখন করল তাদের উপর বিশ্বাস স্থাপন করুন। অগত্যা যদি তাও না করেন তাহলে গ্রিন ফোর্স বলে আর্মিরা এ্যাকস্ সার্ভিসের একটা পোষ্ট ডেভলাপ করেছে বন রক্ষা করার জন্য। আমি বলছি সেটা করুন না কারণ সেটা করলেও ছেলেগুলি কাজ পায়। সেন্ট্রাল গভর্ণমেন্ট এই জায়গায় এগ্রি করেছেন

না কিন্তু আমরা ডেসপাইট অল দিস থিং শিকারীবাড়ীতে প্রথম ট্রেনিং - এর পর যারা বেড়িয়ে গেল তাদের আমরা রাজ্য সরকার থেকে কিছু কাজ দিয়েছি। আমরা দিচ্ছি কিন্তু সেন্ট্রাল গভর্ণমেন্ট বলছেন এটা যদি হয় তাহলে তারা অস্ত্র নিয়ে জঙ্গলে যাবে এবং কয়েক মাস পরে এসে বলবে চাকুরী চাই। এটা হয়তো কিছু ক্ষেত্রে সত্য হতে পারে। কিন্তু সব ক্ষেত্রে সত্য নয়। যাই হোক আমি তথ্যগুলি দিলাম, আমি সময় বাড়াতে চাই না। আমি শুধু বলব যে এখানে যে বিষয়গুলি নিয়ে আপনারা আলোকপাত করার চেষ্টা করেছেন, গভর্ণমেন্টকে অনেক কঠিন পরিস্থিতির মধ্যে কাজ করতে হচ্ছে। সেই জায়গায় আমরা তো আপনাদের কাছে সহযোগিতা চাইব। আমি অত্যন্ত বিনম্র ভাবে বলব এই বিধানসভায় আমাদের তো সাড়ে ৪ বছর সময় চলে গেল আর কয়েক মাস মাত্র আছে। কেউ কেউ বলছেন এটা বিদায়ী অধিবেশন, এটা তো বলার কোন সুযোগ নেই। কারণ বিধানসভার মেয়াদ মার্চ্চ মাসের মাঝামাঝি সময় পর্য্যন্ত আছে। তাই যে কোন সময়ই আমরা বিধানসভা ডাকতে পারি অথবা এটা শেষ বিধানসভাও হতে পারে। আমি শুধু আপনাদের বিবেকের কাছে, বুদ্ধির কাছে, চেতনার কাছে এবং যুক্তিগ্রাহ্য মনের কাছে বলব আপনারা নিজেদের একটু পরীক্ষা করুন সামগ্রীক এই সময়ের মধ্যে রাজ্যের উন্নতির জন্য,সন্ত্রাসবাদ মোকাবিলার জন্য, আমাদের সমৃদ্ধি ঘটাবার জন্য, মানুষের জীবনের যে দুর্ভোগ এইগুলি দূর করার জন্য, আমাদের ভাবনা চিন্তার মধ্যে যদি কোন ভুল ভ্রান্তি থেকে থাকে এইগুলি ধরিয়ে দিতে গঠনমূলক ভাবে আমাদের রাজ্যকে উন্নত করার জন্য পরিকল্পনা খাতে কোন জায়গায় কি গুরুত্ব দিতে হবে না দিতে হবে এই প্রশ্নে আমরা তো আপানাদের কাছ থেকে সে রকম কোন সাড়া পাই নি। এমনকি বাইরেও। কারণ এই যে ২২ দফার দাবীতে বামফ্রন্টের নেতৃত্বে এত বড় একটা প্রোগ্রাম হল সেটাতে ৫ লক্ষ ১৫ হাজার মানুষ স্বাক্ষর করেছেন এব" সেই স্বাক্ষরগুলি নিয়ে বামফ্রন্টের তিন জন এম.পি মাননীয় প্রধানমন্ত্রীর কাছে দিয়ে এসেছেন। আমি বলব তাদের সঙ্গে আমাদের আদর্শগত রাজনৈতিক পার্থক্য আছে। কিন্তু প্রথম ভারতবর্ষের কোন একজন প্রধানমন্ত্রী একটা রাজ্যের দুর্গম গ্রাম থেকে স্বাক্ষর করা দাবীর উপর ভিত্তি করে যখন প্রতিনিধিরা কথা বলতে গেলেন তখন মাননীয় প্রধানমন্ত্রী ১ ঘন্টা ২৫ মিনিট সেই কথাগুলি শুনলেন। শুধু শুনলেন না ৫ টি দপ্তরের মন্ত্রীদের ডেকে নিয়ে কথা বললেন। দুই একটা ক্ষেত্রে বলেছেন "দেখনে হোগা"। এই রকম প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধীও বলেছেন "দেখনে হোগা"। যদিও তিনি এখন আমাদের মধ্যে নেই। তিনি রেল নিয়ে আসাম রাইফেল ময়দানে বক্তৃতা দিয়েছিলেন ভোট দিলে তেজী সে আগরতলামে রেল আয়গা কিন্তু রেল আসে নি। মাননীয় প্রধানমন্ত্রী আমাদের কথা শুনেছেন এবং কিছু করার জন্য ওয়াদা করেছেন। তাই আমরা আশা করছি কিছু হবে। এই সময় আমাদের মাননীয় বিরোধী দলের নেতারাও ঘাঁটি গেড়ে দিল্লীতে বসেছিলেন। বিধানসভা শেষ হয়ে যাচ্ছে বিরোধী দলের নেতা পালটানোর দাবী আছে, সভাপতি নিয়ে বিরোধ আছে। কিন্তু আমরা তো আশা করেছিলাম এই সময়ে আমাদের রাজ্যের দাবীর উপর তাঁরা কিছু বলবেন। আমরা দেখলাম তাঁরা বলতে গেলেন কোন্ বিষয়ের উপর? তাঁরা বললেন রাষ্ট্রপতির শাসনের জন্য। এটা তো ভোটের আগের দিনও আপনারা বলবেন। এটাতো দুর্বলতা, নেতিবাচক জন বিচ্ছিন্নতা এই জায়গায় পরিষ্কার এবং প্রমাণিত। কাজেই, সেই জায়গায় দাঁড়িয়ে আমি যেটা বলব এই যে এপ্রোচ নিচ্ছেন আপনারা এই এপ্রোচ নেওয়ার জন্য আপনারা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। আসল ঘটনা কি? কনফিডেন্স বামফ্রন্ট সরকারের উপর থেকে রাজ্যের মানুষ হারায়নি আপনাদের যে নেতিবাচক অবস্থা বিধানসভার ভিতরে এবং বাইরে তাতে করে রাজ্যের মানুষ আপনাদের উপর কনফিডেন্স হারিয়েছেন এবং এখন যে সুবিধাজনক ভূমিকা নিচ্ছেন এবং দেশে বিরোধী শক্তির সঙ্গে হাত মিলিয়েছেন যারা স্বাধীন ত্রিপুরার কথা বলে, স্বাধীন উত্তর পূর্বাঞ্চলের কথা

বলে, ৪৯ এর ১৫ই অক্টোবরের পরে যেসমস্ত বাঙ্গালীরা ত্রিপুরায় এসেছেন তারা সবাই বিদেশী, তাদেরকে ত্রিপুরা ছাড়া করার আগে যুদ্ধ থামবে না এবং এ,ডি,সিকে বাঙ্গালী মুক্ত করতে হবে। শুধু তাই না, ত্রিপুরা হচ্ছে বিদেশীদের সরকার, এই সরকার মানিনা, স্বাধীনতা দিবস মানিনা। কালা দিবসের কথা বলে, স্বাধীনতা দিবসে বন্ধ ডাকে, তেরঙ্গা ঝান্ডার পরিবর্তে কালো ঝান্ডা তোলে এদের সঙ্গে আজকে যখন আপনারা হাত মেলাচ্ছেন, মাখামাখি করছেন, সাধারণ মানুষ-ত ছি ছি করছেই এবং তার একটা জবাব গত লোকসভার মধ্যবর্ত্তী নির্বাচনে পেয়েছেন পশ্চিম আসনে। সবাই মিলে এক হয়েছিলেন, ৩ পার্টি মিলে বামফ্রন্টকে কুপোকাত করতে চেষ্টা করেছেন এবং উল্টো নিজেরাই কুপোকাত হয়েছেন। এখন আপনাদের নিজেদের যারা সমর্থক, তারা হাজারো প্রশ্নবানে আপনাদের জর্জরিত করছেন। সেই জায়গায় দিশাহীন হয়ে আমাদের কোন কোন মন্ত্রীর বিরুদ্ধে কল্পিত কতগুলি অভিযোগ তুলে মানুষের দৃষ্টি ঘুরিয়ে দেওয়ার চেষ্টা করছেন। তা আপনাদের যে অবস্থা তাতে তাদের মুখোমুখি হতে পারছেননা, তাদের বিভ্রান্ত করবার জন্য ঘুরাবার চেষ্টা করছেন। ঘড়ির কাটা পেছন দিকে ঘুরালে এই ঘড়িতেই ৫টার জায়গায় ৩টা বাজে। সব ঘড়িতে বাজবে না। কারণ ইতিহাস পিছন দিকে নিয়ে যায়না, এটা সামনের দিকে যাবে। মানুষ ইতিহাস রচনা করে, সেই মানুষের মধ্যে আমরা ছিলাম, আমরা আছি, আমরা থাকব। সেই মানুষদের নিয়েই আমরা সমস্ত ষড়যন্ত্রের বীজ উপড়ে ফেলে এগিয়ে যাব এই দৃঢ় বিশ্বাস নিয়ে আপনাদের আনা এইসব প্রস্তাবকে বিরোধিতা করে আমি আমার কথা বলা শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীসুদীপ রায় বর্মণ ঃ-** স্যার, আমাদের মূলত অভিযোগ ছিল বামফ্রন্ট সরকারের করাপশান নিয়ে। রিগারডিং করাপশান অনারেবল চীফ মিনিষ্টার একটি কথাও বলেননি।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** স্যার, ইচ অ্যান্ড এভরী কোয়েশ্চান ওয়াজ অ্যানসারড্ বাই দি কনসার্নড মিনিষ্টার ভেরী জাস্টিফাইয়্যাবল্। কাজেই আমি আগেই বলেছি সময় আমি বাড়াবনা, উনাদের বক্তব্যগুলি সব আমি সমর্থন করছি।

**শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী কিংবা মন্ত্রীসভায় যারা বক্তব্য রাখলেন, সেখানে আমরা যেসব প্রশ্ন তুলেছি তার অনেকগুলির জবাব পাইনি। এটা ভোটে দেওয়ার আগে আমার কিছু বক্তব্য ছিল।

**মিঃ স্পীকার ঃ-** না, না, বলা শেষ হয়ে গেছে। আর বক্তব্য রাখার কোন স্কোপ নেই।

**শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** আমার কিছু বক্তব্য ছিল।

**মিঃ স্পীকার ঃ-** না, না, কোন স্কোপ নেই।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলনেতা তারপরেও যদি কিছু বলতে চান, ৫-৭ মিনিট বলুক না, আপত্তি কি আছে? আমাদের - ত শুনতে কোন আপত্তি নেই। আমরা তাদের বক্তব্য ধৈর্য্য ধরে শুনেছি এবং তার জবাবও দিয়েছি।

**মিঃ স্পীকার ঃ-** ট্রেজারী বেঞ্চ যদি শুনতে কোন আপত্তি না থাকে আমার-ত কোন আপত্তি নেই।

**শ্রীসমীররঞ্জন বর্মণ ঃ-** লিডার অফ দি হাউস থেকে আপনি একটু শিখুন। আপনি-ত নিজে কিছু বুঝেনই না, লিডার অফ দি হাউস কিছু শেখাতে চান, সেটাও শেখেন না।

**মিঃ স্পীকার ঃ-** আমার-ত কোন আপত্তি নেই। আপনারা যদি রাত্রি ১২ টা পর্য্যন্ত চালান, আমি বসতে পারি।

6. PATTERN OF SHARING OF FUND BETWEEN THE CENTRE AND THE STATE :

6.1 Owing to poor resouree base very low capability for resource mobilization, the Com-mittee reiterate its earier its earier demoand for sharing of founds between the Cen-tre and state on the basis of 90:10 and not. 75:25.

7. ALTERNATIVE RURAL CREDIT MECHANISM :

7.1 The success of rural development and many schemes depends on the avail-ability of fund to the rural poor. From the past experience of implementing the IRDP Schemes and various government sponsored schcmens in the region, it is found that there are some consraints and difficultics connected with creditlinkage in the Programmes. For example, delay in processing and sanctioning of loan applications, lack of bank-ing facilities in the remote areas, most of the bank branches being one man branches with-out facilities for rural mobility and also centralized decision maling in respect of loan ect. The mobility and also centralized decison maling in respect of loan ctc. The result in apparent in the very low C.D. ration of about 15-23 in the states in NER. It is tharefore, essential to strengthea finacial institutions in an Innovative manner.

7.2 It is also desirable to evolve altcrnative mechanism for micro credit delivery in view of the failurs of in titutional finances to.reach out in the rural arcas. The Govern-ment of India herfore is requested to support pilot schemcs/projects/concepts forenergizing rural credit by:

a) Informal micracredit moder through formal traditional institutions or NGOs;

b) Providing a corpus fund for financing the secd moncy in such microcreditmodel ;

c) For providing a cerpes of fund as 'RISK FUND' to the channelising ageney in the of Government guarantee for availing of the finance; from the SC/ST Financing Corporation of Government of India by suitable modification in their by-laws etc. In view of the fact that a larger popualce of hill state are members belonging to the ST category. This would facilitte rural crcdit at cheaper rater of interest, which in turn will take the production and produce competitive for the enterprises.

d) The Committee felt that a study team consisting of Ministers of RD from N.E. and officjals should visit Bangladesh for studying the working the Gramie Bank and other micro-credit instiutions.

7.3 It is also proposed that a certain amount of fund say about 20.00 cropes be provided for each state of the North East, from the Central poolof resounees for the North Eastern states, to serve as resource or fund intien of the guarantee for extension of credit to the state through various channcilzing agencies.

8. SGAY: DE-LINKING OF CREDIT LINKAGE :

8.1 In view of the position explained in para 7.1 above, it was considered necesary that for the first five year of the SGSY scheme credit linkage should not to insisted upon and bemide optional (as was done with the IRDP launching in the NER in late SOs). And in the case of the revolving fund for SHGs the amount should be increased to a maximum of Rs. 50,000/- as this would help in faciliting early group formating redcing the incubation period of the groups and revolving of find for productive use.

8.2 Ministry of R.D should be liberal to expeditiously sanction special SGSY programmes submitted from the N.E. states and also consider such projects which have no credit linkage.

9. PMGY :

9.1 The Committee decided that implementation of Rural Commectivity under PMGY for N.E. states should be by state R.D Deparments and that funds under the programme should be released to the DRDAs immediately in receipt of specifuc propsals and on sanction of the prject by the Ministry of Rural Development.

10. EAS & JGSY :

10.1 The Committee reiterate its earlier demand for allocation of funds under Empleyment Assarance scheme on need-base basis and not on Rural Population and to imple-ment the programme as a 'Demand Driven schems'.

11. SIRD :

11.1 The Committee holds the view that the present Trining Institutions for Rural Devel-opment are inadequate and needs to be strengthened in the North Eastern Re-gion. Hence, more institutions like ETC should be cstablished in the region as per the requirement of the NE states. Therefor, the recurring and nonrecurring expenditure of ht SIRD and ETCs in the North Eastern Region should be funded by the Govern-ment of India on 100% basis.

12. The Committee finally placed on record their appreciation on the positive response of the MORD to the problems of this region.

(Dr. R. Lalthangliana)
Chairman,
Committee of R.D. Ministers for N-E Region &
Minister (RD), Mizoram.

(Talo Mugli)
Minister (RD & PR)
Arunachal Pradesh

(O.N. Chyrmang)
Minister (C & RD)
Meghalaya

(Jitendra Chowdhury)
Minister RD & P
Tripura

(Pravin Hazarika)
MOS (Panchayat)
Assam.

(Znchillm Vadco)
Minister (RD)
Nagaland

(K. Konngam)
Minister (REPA)
Nagaland

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

### TUESDAY, THE 3RD SEPTEMBER, 2002

The Assembly met in the Assembly House, Agartala, Tripura, on 3rd September, 2002 at 11.00 A.M.

### PRESENT

Shri Jitendra Sarkar, Hon'ble Speaker in the chair, The Hon'ble Deputy Speaker, the Hon'ble Chief Minister, 16 Ministers and 38 Members.

### QUESTIONS & ANSWERS

**মিঃ স্পীকার ঃ—** আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যগণের নাম বললে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নাম্বার জানালে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করবেন। মাননীয় সদস্যা শ্রীমতী সন্ধ্যারানী দেববর্মা।

**শ্রীমতী সন্ধ্যারানী দেববর্মা** (আশারাম বাড়ী) **ঃ—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চেন নাম্বার - ৫

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোশ্চেন নাম্বার - ৫

**প্রশ্ন**

১। খোয়াই থেকে চাম্পাহাওর বাজার পর্যন্ত রাস্তাটির সম্প্রসারণের কাজ কবে নাগাদ আরম্ভ করা যাবে?

২। ঐ রাস্তা সম্প্রসারণের কাজ এত বিলম্ব হওয়ার কারণ কি?

**উত্তর**

১। খোয়াই থেকে চাম্পাহাওর বাজার পর্যন্ত রাস্তাটির দৈর্ঘ্য ১১ কিলোমিটার। সম্প্রসারণের জন্য রাস্তাটি ০০ কিলোমিটার থেকে ২.৫০ কিলোমিটার পর্যন্ত মানুষের জমি অধিগ্রহণের জন্য প্রয়োজনীয় বিজ্ঞপ্তি জারি করা হয়েছে। এবং বাকি অংশের অর্থাৎ ২.৫০ কিলোমিটার থেকে ১১ কিলোমিটারের জন্য প্রয়োজনীয় ল্যাণ্ড স্টেটমেন্ট পশ্চিম ত্রিপুরার ভূমি অধিগ্রহণ দপ্তর-এর নিকট গত ৫.৪.২০০০ ইং তারিখে পাঠানো হয়েছে। উপরোক্ত রাস্তার জমি অধিগ্রহণের কাজ সম্পন্ন হলেই রাস্তা সম্প্রসারণের কাজটি শুরু করা যাবে বলে আশা করা যায়।

২। রাস্তাটি সম্প্রসারণের জন্য জমি অধিগ্রহণ প্রয়োজন। এই জমি অধিগ্রহণ একটি দীর্ঘমেয়াদি প্রক্রিয়া। তবে রাস্তাটির ০০ কিলোমিটার থেকে ২.৫০ কিলোমিটার পর্য্যন্ত অংশের সম্প্রসারণের জন্য জমি অধিগ্রহণ প্রক্রিয়া দ্রুততর করা হয়েছে এবং এই অংশের কাজটি দ্রুত শুরু করা যাবে বলে আশা করা যায়।

**শ্রীমতী সন্ধ্যারানী দেববর্মা ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে, এই যে জমি অধিগ্রহণের কথা উনি বললেন, এই জমি অধিগ্রহণ সংক্রান্ত নোটিশ সংশ্লিষ্টদের প্রদান করা হয়েছে কিনা?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** স্যার, পশ্চিম ত্রিপুরার এল. এ. কালেক্টর সহ অন্যান্যদের নিয়ে একটা মিটিং করেছি, যাতে রাস্তাটি নির্মাণের জন্য জমি সংক্রান্ত বিষয়গুলি আগামী ৩ মাসের মধ্যে নিষ্পত্তি করা হয়।

**শ্রী সমীর দেবসরকার** (খোয়াই) **ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, যেহেতু গত ৩০শে এবং ৩১শে আগষ্ট এই রাস্তায় প্রথম ০০ কি.মি. থেকে ২.৫০ কি.মি. রাস্তাটির জন্য জমি অধিগ্রহণের শুনানীর কাজ শেষ হয়েছে। পরবর্তী পর্য্যায়ে আসছে

জায়গার মূল্য নির্ধারণ সংক্রান্ত বিষয় এবং দপ্তর সেই টাকা দিতে পারবে কিনা? মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে তিন মাসের মধ্যে। তিন মাসের মধ্যে শেষ করে দপ্তর কাজ শুরু করতে পারবে কিনা? কারণ, রাস্তাটি ঠিকভাবে চালু না হলে মানুষের বিভিন্ন ধরনের অসুবিধা হচ্ছে। এই রাস্তাটি ব্লক হেড কোয়ার্টারের সঙ্গে সম্পর্কযুক্ত। কাজেই কাজটি সম্পন্ন করার জন্য শীঘ্রই গুরুত্ব দেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— স্যার, সেখানে ব্ল্যাক টপিং রাস্তা আছে, রাস্তাটি কিছুটা সরু। হেভি ভেহিক্যাল গাড়িগুলি চলাচল করতে একটু অসুবিধা হয়। তবে অন্যান্য যানবাহন চলছে। ভ্যালী ব্রিজ, চাম্পাহাওর বাজারের পাশেই বসানো হয়েছে। কাজটি দ্রুত সম্পন্ন করার ব্যাপারে দপ্তর সমস্ত রকম উদ্যোগ গ্রহণ করছে।

**শ্রী সমীর দেবসরকার** (খোয়াই) ঃ— মাননীয় মন্ত্রী ঠিকই বলেছেন যে চাম্পাহাওর বাজারের পাশে ভ্যালী ব্রিজ করা হয়েছে। অনুরূপভাবে আর একটি ব্রিজের খুবই প্রয়োজন হচ্ছে, ঐ আড়াই কি.মি. শেষ মাথায় জাম্বুরায় একটি কাঠের ব্রিজ রয়ে গিয়েছে এবং সেটা প্রায়ই মেরামতের প্রয়োজন হয় - সেখানে একটি ভ্যালী ব্রিজ বা পাকা ব্রিজ করার জন্য দপ্তর কোন উদ্যোগ নিয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— স্যার, এই তথ্য এখন আমার কাছে নেই। পরবর্তী সময়ে দিতে পারব।

**মিঃ স্পীকার** ঃ— মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** (ছাওমনু) ঃ— মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোশ্চেন নাম্বার ১৩৩।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ— স্যার, এডমিটেড্ কোশ্চেন নাম্বার ১৩৩।

**প্রশ্ন**

১। তেলিয়ামুড়া, শান্তির বাজার, দামছড়া, ফটিকরায়, মোহনপুরে এবং করবুকে নতুন মহকুমা এবং ধর্মনগর ও শান্তির বাজারে এবং অমরপুরে নতুন জেলা স্থাপনের পরিকল্পনা আছে কিনা?

২। থাকলে কবে পর্য্যন্ত কার্য্যকর হবে?

৩। না থাকলে এর কারণ কি?

**উত্তর**

১। আপাতত নাই।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ— সাপ্লিমেন্টারী স্যার, মূলতঃ বিষয়টা আমি স্পীকার সাহেবের কথায় করেছি। উনি দাবী করছেন বার বার যে তেলিয়ামুড়ায় একটি সাব-ডিভিসান করা দরকার। অমিতাভ দত্তরা নতুন ডিস্ট্রিক্ট করার জন্য আন্দোলনও করেছেন। কাজেই উনারাতো আর এই প্রশ্ন এখানে করতে পারেন না। আপনি একটু জিজ্ঞেস করেই দেখুন না। এই জন্য আমি জিজ্ঞেস করলাম, আর আপনি এইভাবে না করে দিলেন। এটাতো ঠিক হল না। কারণ, আপনি বলতে পারেন যে নতুন করে ডি.সি.এম. তৈরী করা হয়েছে - যাদের কাছে কিছু ক্ষমতা আছে। এটার একটা নতুন করে নাম দেওয়া হয়েছে। এই ডি.সি.এম. বলে সারা ভারতে কোন নাম বা পদবীই নেই। ডেপুটি কালেক্টর - এটা একটা বড় পোষ্ট। এমনকি, অন্যান্য রাজ্যে ডি.এম. না করে ডেপুটি কমিশনার করা হয়। কাজেই, ডেপুটি কালেক্টরকে ডেপুটি

কালেক্টর কাম ম্যাজিস্ট্রেট্ করার কি অর্থ আছে? ক্ষমতা কি বাড়ানো হয়েছে? যা ছিল সেটাই আছে তাদের। মেজিস্ট্রিয়াল পাওয়ার এমনিতেই ডেলিগেট করা হয়। কাজেই এই দুধের সাধ ঘুলে মিটবে না। তেলিয়ামুড়াতে যতদিন না পর্য্যন্ত সাব-ডিভিসান হবে ততদিন পর্য্যন্ত আমার স্পীকার কিন্তু খুশী হবেন না। কৈলাশহরে যেহেতু যোগাযোগের খুবই অসুবিধা সেহেতু উত্তর ত্রিপুরার একটি বৃহৎ অংশের মানুষের দাবি ধর্মনগরে নতুন করে একটি জেলা করা হউক। তাহলে মানুষের উপকার হবে। কেন এগুলি করা হবে না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ— স্যার, মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা অনেক কথাই বলেছেন। বামফ্রন্ট সরকার চেষ্টা করছে প্রশাসনকে মানুষের কত কাছে নিয়ে যাওয়া যায়। কিন্তু কতগুলি বাধা এবং অসুবিধা থাকাতে সবটা আমরা করে উঠতে পারছি না। আর্থিক এবং পরিকাঠামোগত অসুবিধা ছাড়াও অন্যান্য কিছু অসুবিধা আছে। কাজেই যা আমাদের ইচ্ছা আছে সেটা সবটা করা যায় না। উনি জানতে চাইলেন, আমরা এস.ডি.এম. কেন করেছি? স্যার, এটা সবাই জানেন যে, আমাদের রাজ্যে পঞ্চায়েত এবং ব্লকের মাধ্যমেই অধিকাংশ উন্নয়নমূলক কাজগুলি সম্পন্ন হচ্ছে। ডিস্ট্রিক্ট লেভেলে সমস্ত ডিপার্টমেন্টের কাজগুলিকে কো-অর্ডিনেট করার জন্য ডিস্ট্রিক্ট মেজিস্ট্রেটও রয়েছেন। কিন্তু সাব-ডিভিসন লেভেলে ডিপার্টমেন্টগুলিকে কো অর্ডিনেট করার মত কোন অফিসার নেই। এস.ডি.ও.-রা আগে কো-অর্ডিনেট করার মত কোন সুযোগই পেতেন না। এই জন্য আমরা ডেপুটি কালেক্টর ইত্যাদি করে আমাদের বিভিন্ন সার্কেলগুলির মধ্যে পোস্টিং দিয়ে এস.ডি.ও.-র কাজটাকে কিছু কমানো যায় কিনা - মানুষকে বিভিন্ন প্রয়োজনে এস.ডি.ও.-র কাছে আসতে হয়। এতে রাশ হয়ে যায়। সেটাকে কমানো এবং এস.ডি.ও.-র দায়িত্বটাকে কো-অর্ডিনেট করার জন্য কর্ডিনেটার হিসাবে সাব-ডিভিসন লেভেলে তৈরী করা - এই দৃষ্টিভঙ্গী তার মধ্যে রয়েছে। এছাড়া, গ্রামের মানুষ, ছাত্র-ছাত্রীরা বিভিন্ন ধরনের সার্টিফিকেট ইত্যাদির জন্য গ্রাম থেকে এস.ডি.ও.-র কাছে ছুটে আসে - সেটার পরিবর্তে তারা যাতে আরোও কাছ থেকে সেই সুযোগ পেতে পারেন সেই জন্য ডি.সি.দেরকে এই সব কাজের একটা অংশ দেওয়া হয়েছে। এটা ঠিক যে এস.ডি.ও. নিজে কিছু কিছু ক্ষেত্রে উনার পাওয়ার ডেলিগেট করতে পারেন। আইনে সেই বিষয়টাও রয়েছে। সেটা যার যার ব্যক্তি বিশেষের উপর নির্ভর করে - কতটুকু কি হবে। বাধা না রেখে তাকে কিছু মেজিস্ট্রিয়াল পাওয়ার দেওয়া হয়েছে। সেই কারণেই ম্যাজিস্ট্রেট্ কথাটা লাগিয়ে এস.ডি.এম. পদবী করা হয়েছে। সার্বিক বিষয় বিচার-বিশ্লেষণ করেই এই পদক্ষেপ নেওয়া হয়েছে। দেখা যাবে আমাদের অভিজ্ঞতার ভিত্তিতে এটা যদি ফ্রুটফুল হয় তাহলে ভাল কাজ নিশ্চয়ই হবে। এই বিষয়ে কোন ব্যাপার নেই। আর অন্য প্রসঙ্গ যেটি উত্থাপন করেছেন, সেটা আমাদের চিন্তাভাবনার মধ্যে ছিল না তা নয়। যত তাড়াতাড়ি সুযোগ মানুষের কাছে পৌঁছানো যায় ততই ভাল। আপাতত আমাদের আর্থিক এবং অন্যান্য অসুবিধার জন্য ডিস্ট্রিক্ট বা সাব ডিভিশান নতুন করে এক্ষুনি করার কথা ভাবতে পারছি না।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের বক্তব্য সমর্থন করেই বলছি ডিস্ট্রিক্ট মেজিস্ট্রেট হচ্ছেন ডেভলাপমেন্ট একটিভিটিস। এখান থেকেই ডেভলাপমেন্ট এক্টিভিটিজ ডিস্ট্রিবিউট হয়। এখন আমাদের ট্রেণ্ড কি, যেখানে যেখানে ডি.এম. অফিস আছে ঐ লোকালিটির কাছে কাজকর্ম বেশী সীমাবদ্ধ থাকে। দক্ষিণ ত্রিপুরা ডিস্ট্রিক্ট হওয়ার ফলে উদয়পুরের মানুষ যত বেশী সুযোগ-সুবিধা ভোগ করেন সাব্রুম, বিলোনীয়া বা অমরপুরের মানুষ সেই সুযোগ পান না। ঠিক একইভাবে ধর্মনগরের মানুষ ডিপ্রাইভ। এই কারণে অন্তত দক্ষিণ ত্রিপুরাতে আরেকটি ডিস্ট্রিক্ট করা একান্ত কর্তব্য। মণিপুরে যেখানে ৯টা ডিস্ট্রিক্ট থাকতে পারে, আমাদের ত্রিপুরাতে কেন ৭টা ডিস্ট্রিক্ট হতে পারে না। অরুণাচল প্রদেশের জনসংখ্যা মাত্র ৯ লক্ষ। সেখানে ১১টা ডিস্ট্রিক্ট আছে। কাজেই দক্ষিণ ত্রিপুরাতে অতিসত্বর একটি ডিস্ট্রিক্ট করবেন কিনা? এটা আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে জানতে চাইছি।

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ—** স্যার, এটা তো ঠিক কথা। বাড়াতে পারলে তো আরও খুশী হতাম। কিন্তু এই বিষয়ে আমাদের কোন সন্দেহ নেই ডিস্ট্রিক্ট যদি বাড়ে তাহলে মানুষের কিছু সুবিধা হবে। অন্য রাজ্যগুলিতে থাকলে আমাদের

রাজ্যে কেন হবে না, প্রসঙ্গত আমি একটা কথা বলতে চাই আমাদের যে আর্থিক অসঙ্গতির বিষয় এই নিয়ে আমরা বারে বারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেছি, এমন কি আমরা দশম অর্থ কমিশনের কাছে বগাফাকে কেন্দ্র করে বা শান্তিরবাজারকে কেন্দ্র করে ১টি সাব-ডিভিশান গঠন করার জন্য একটি প্রস্তাবও আমরা পাঠিয়েছিলাম। এখন পর্য্যন্ত তার কোন নিদর্শন আমরা পাইনি। সেই কারণেই এই অসুবিধাগুলি হচ্ছে। আমি এই কথা বলছি না যে এটা কোন দিনই হবে না, এটা আমাদের চিন্তাভাবনার মধ্যে আছে। তবে সেটাকে এখনি বাস্তবায়ন করা অসুবিধার মধ্যে আছে আর্থিক অসঙ্গতির জন্য। এই ব্যাপারে মাননীয় শ্যামাচরণ বাবু আমার সঙ্গে একমত হবেন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাইমা ভ্যালী) ঃ— সাপ্লিমেন্টারী স্যার, বামফ্রন্ট সরকার চতুর্থবার ক্ষমতায় আসার আগে বা ক্ষমতায় আসার পরে তেলিয়ামুড়া, শান্তিরবাজার বিশেষ করে করবুক শিলাছড়িকে নিয়ে তিনটা জায়গায় তিনটা মহকুমা গঠন করার জন্য আমরা বামফ্রন্টের বিভিন্ন জনসভায় বিভিন্ন মন্ত্রী এবং নেতৃবৃন্দের কাছে প্রতিশ্রুতিমূলক বক্তৃতা শুনেছি। এই প্রতিশ্রুতি দেওয়া যে আমরা ক্ষমতায় আসলে পরে এই শান্তিরবাজার মহকুমা হবে। তেলিয়ামুড়া মহকুমা হবে, করবুক শিলাছড়িকে নিয়ে একটা মহকুমা হবে। এটা কি শুধু ভোটের বাজারকে গরম করার জন্য এই সব প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল কিনা? এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ— স্যার, বামফ্রন্ট ভোটের জন্য এইভাবে কোন প্রতিশ্রুতি দেয় না। প্রতিশ্রুতি না দিয়ে কাজের সুবিধা বাড়ানোর জন্য মানুষের সুযোগ সুবিধা বাড়ানোর জন্য আমরা রাজ্যে ৪০টা পর্য্যন্ত ব্লক বাড়িয়েছি। যা ভাবা যায় না, সেটা কেউ চিন্তাও করেননি। সেটা কোন প্রতিশ্রুতি ছিল না। ডি.সি.এম. অফিস করলাম। ৩১টা সার্কেল অফিস করা হয়েছে তার জন্যও কোন প্রতিশ্রুতি ছিল না। সেইগুলি কাজের সুবিধার জন্য বামফ্রন্ট সরকার করেছে। আমরা ভোটের জন্য প্রতিশ্রুতি ইত্যাদি দেই না। এইগুলি আমাদের বিষয় না। আমরা যা করতে পারি সেই কাজ আমরা করি সুতরাং যখনই আমাদের সুযোগ হবে নিশ্চয়ই তখন করব, কি আছে।

**মিঃ স্পীকার** ঃ— মাননীয় সদস্য শ্রী বিল্লাল মিঞা।

**শ্রী বিল্লাল মিঞা** (বক্‌স নগর) ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১৩।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ১৩।

<u>প্রশ্ন</u>

১। রাজ্য সরকারী কর্মচারীদের বকেয়া ডি.এ. দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

২। যদি থাকে তাহলে কবে নাগাদ দেওয়া হবে বলে আশা করা যায়? এবং

৩। না থাকিলে তার কারণ কি?

<u>উত্তর</u>

১। রাজ্য সরকার নীতিগত ভাবে সিদ্ধান্ত নিয়েছিল যে রাজ্যের আর্থিক সঙ্গতি সাপেক্ষে রাজ্য সরকারী কর্মচারীগণকেও কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেয়া হবে সেই হিসাবে রাজ্য সরকারী কর্মচারীগণ ১৭ শতাংশ মহার্ঘ ভাতা কেন্দ্রীয় কর্মচারীদের তুলনায় কম পাচ্ছেন এবং বর্তমানে রাজ্য সরকারী কর্মচারীগণ ৩২ শতাংশ হারে মহার্ঘ ভাতা পাচ্ছেন।

২ এবং ৩ নং প্রশ্নের উত্তর ঃ আর্থিক অসঙ্গতির কারণে মহার্ঘ ভাতা দেওয়া সম্ভব হচ্ছে না।

**শ্রী বিল্লাল মিঞা** ঃ— সাপ্লিমেন্টারী স্যার, কেন্দ্রীয় সবকারের নির্ধারিত হারে রাজ্য সরকার মহার্ঘ ভাতা দেওয়া হবে বলে মেনে নিয়েছে। কিন্তু রাজ্যের মন্ত্রী মহোদয় প্রশ্নের উত্তরে বলেছেন ৪৯ শতাংশ ডি.এ. কেন্দ্রীয় সরকার পায়, আর

রাজ্য সরকার পাচ্ছে ৩২ শতাংশ আর বকেয়া রয়েছে ১৭ শতাংশ। এই ১৭ শতাংশ ডি.এ. আমাদের রাজ্যে শুধু নর্থ ইষ্টার্ন রিজনে আমাদের অর্থমন্ত্রী গত বাজেট সেশানে বলেছিলেন আমাদের আর্থিক অবস্থা খুব স্ট্রং কিন্তু আসাম রয়েছে তারা বেতনও ঠিকভাবে দিতে পারছে না। কিন্তু সেই আসামে স্যার ৪৯ শতাংশ ডি.এ. পাচ্ছে, আর ত্রিপুরা রাজ্যের কর্মচারীরা গ্রুপ-ডি থেকে শুরু করে ৪,৪৪২ টাকা থেকে ৩,৮০০ টাকা কম পাচ্ছে। এই যে, এক লক্ষাধিক কর্মচারী বঞ্চনার শিকার হচ্ছেন তা কত দিনের মধ্যে এই বঞ্চনা দূরীকরণ করা হবে, আর কেন্দ্রীয় সরকার ১লা জানুয়ারী টু ১লা জুলাই অল ইণ্ডিয়া প্রাইস ইণ্ডেক্স অনুযায়ী নিয়ম মাফিক দিয়ে থাকে সেই নিয়ম মাফিক আমাদের রাজ্যে না দেওয়ার ফলে এগুলি বকেয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের নিয়ম নীতি অনুসারে ১লা জানুয়ারী থেকে ১লা জুলাই তাদেরকে মহার্ঘ ভাতা যেগুলো বকেয়া রয়েছে সেগুলো দিয়ে দেওয়া হবে কিনা? এবং ১লা জানুয়ারী টু ১লা জুলাই এই দুটো ভাগে তাদেরকে ডি.এ. ঘোষণা দেওয়ার সরকারের কোন পরিকল্পনা স্থির করা হয়েছে কিনা?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— স্যার, আমাদের রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছি কেন্দ্রীয় হারে আমাদের রাজ্য সরকারী কর্মচারীদেরকে আমরা দিব, আমাদের টাকা যদি আর্থিক সঙ্গতি থাকে সেই ফরমূলাকে রেখেই আমরা এখন দিয়েছি। ৪র্থ বেতন কমিশনের সুপারিশ কার্য্যকর হওয়ার পর এখন এক শতাংশ ডি.এ.-র জন্য আমাদের প্রয়োজন হবে ৭ কোটি ৪২ লক্ষ টাকা। এখন এই ১৭ শতাংশ ডি.এ. যদি আমাদেরকে দিতে হয় এখানে রাজ্য সরকারী কর্মচারী এবং আধা সরকারী কর্মচারী সংস্থার যারা আছেন এছাড়া পেনশন হোল্ডাররা যারা আছে তাদেরও পুরোপুরি ডি.এ. এ্যালাউন্স দিতে হবে। তাতে আমাদের টাকার দরকার ১৫৩ কোটি ৩৪ লক্ষ টাকা। এখনই এই টাকার ব্যবস্থা করা আমাদের পক্ষে খুব কঠিন। কারণ এই সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার যে সমস্ত আর্থিক নীতি বা রিফর্মস্ যে সমস্ত করছে তাতে প্রথম অসুবিধা হচ্ছে ইলেভেনথ্ ফাইন্যান্স কমিশন আমাদের যে টাকা দেওয়ার কথা ছিল নন প্ল্যান এবং অন্যান্য ক্ষেত্রে আমি এটা বলতে পারি যেটা ফিনান্স কমিশনের উপস্থাপন করেছিলাম ২০০০ এবং ২০০৫ ইং সালের মধ্যে। সেখানে ১২১৫৭.৮৫ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের ফিনান্স কমিশন সেখানে আমাদের জন্য বরাদ্দ করেছে ২২৪১৪.১৬ কোটি টাকা। তাতে প্রায় ৯.৫ কোটি টাকা যেটা ফাইনান্স কমিশন আমাদের জন্য কোন সুপারিশ করেননি। এই সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার যে সমস্ত আর্থিক নীতি কর্মচারীদের জন্য প্রণয়ন করেছেন, তাতে প্রথম অসুবিধা হচ্ছে। ইলেভেনথ্ ফিনান্স কমিশন আমাদের যে টাকা দেওয়ার কথা ছিল নন প্ল্যান এবং অন্যান্য ক্ষেত্রে সেটা আমি বলতে পারি। আমরা যেটা ফিনান্স কমিশনের কাছে উপস্থাপন করেছিলাম ২০০০ এবং ২০০৫ সালের মধ্যে সেখানে ১২১৫৭.৮৫ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার ফিনান্স কমিশন আমাদের জন্য বরাদ্দ করেছে ২,২৪১৪.১৬ কোটি টাকা। তাতে প্রায় সাড়ে নয় কোটি টাকা যেটা ফিনান্স কমিশন আমাদের দেন নি বা আমাদের জন্য সুপারিশ করেননি। এখন আমাদের যে সমস্ত সেলারি এবং অন্যান্য ক্ষেত্রে যে সমস্ত বাড়তি খরচ হচ্ছে সেটা আমাদের এখন দিতে হচ্ছে। তা থেকে যেটা এখন বড় প্রশ্ন সেটা হচ্ছে মিডিয়াম মিড টার্ম ফিসকেল রিফর্মস প্রোগ্রাম যেটা ইলেভনথ্ ফিনান্স কমিশন তার সর্বশেষ সুপারিশ আপনারা দেখেছেন। যখন তারা এই সুপারিশগুলি করল বড় বড় রাজ্যগুলি তারা হৈ-চৈ করার পরে ইলেভনথ্ ফিনান্স কমিশন বলল এটাকে রিভিউ করে তোমরা, এটা দেখে যাতে তাদের খুশী করা যায়। এবং ফিনান্স কমিশন তারা সেখানে বসে এটা সুপারিশ করলেন এবং একটা অর্থনৈতিক নীতি তারা প্রণয়ন করলেন এবং যার নাম দিলেন মিডিয়াম টার্ম ফিসকল রিফর্মস প্রোগ্রাম। তাতে বলা হয়েছে যে স্টেটগুলির রেভিনিউ কম আছে, সেখানে শতকরা ১৫ ভাগ রেভিনিউ বাড়াতে হবে। আর যাদের বাড়তি রেভিনিউ হয় তাদের আরও শতকরা ৩ ভাগ বাড়াতে হবে। আর এটা যদি না করা হয়, গেপ প্লেন্টের যে টাকা তার শতকরা ১৫ ভাগ টাকা তারা কেটে নেবে। তাতে আমাদের গ্যাফ প্ল্যান্টে যেমন ২০০১ এবং ২০০২ সালে ছিল ৪৯৩.০২ কোটি টাকা এটা এই শতকরা ১৫ ভাগ মানে, আমি যদি শতকরা ৫ ভাগ বাড়াতে না পারি তাহলে আমার এখানে ৭৩.৯৫ কোটি টাকা কেটে রাখা হবে। যেটা রাজ্যের পাওনা। কিন্তু এটার সঙ্গে শর্ত যোগ

করে দেওয়া হয়েছে। মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন। আমরা বলছি যে কোন মূল্যে হোক কর্মচারীদের বেতন যেটা আছে এটা আমরা এক তারিখ দিয়ে যাব। এখানে নন-সেলারি মানে যে সমস্ত নন কমিটেড এক্সপেনডিচার আছে সেইগুলিকে রেখে, নন প্লান, নন-সেলারি লাষ্ট বাজেট-এ আমরা শতকরা ২৫ ভাগ কাট করেছে। এই ফাইভ পারসেন্ট যেটা আমরা এচিভ করতে পারি। এটা যাতে কোন মতে মিস না হয়। এখন ডি.এ. দেওয়া মানে, তাহলে এই টাকা থেকে আমাদের নিজেদের বঞ্চিত করা। এছাড়া যেটা হচ্ছে, পেনশান যেটা ইলেভনথ্ ফিনান্স কমিশন তারা নিরূপণ করেছিলেন। সেটা আমাদের পেনশান থেকে তারা করেছেন। সেটা হচ্ছে দুটো পে-কমিশনে, তারা যে কথাটা বলেছিলেন, আগের দু'টো টেনথ্ এবং নাইনথ্ ফিনান্স কমিশনে তারা যে সুপারিশ করেছিলেন। ইলেভেনথ্ কমিশন সেটাও আমাদের বঞ্চিত করেছে। ১৯৯১ থেকে ৯৫ সালে তার ১৯.৯ পারসেন্ট তারা সুপারিশ করেছিলেন অতিরিক্ত বরাদ্দ। ১৯৯৫ থেকে ২০০০ সাল সেখানে তারা সুপারিশ করেছিলেন ২৬.৬৪ শতাংশ। আর ইলেভেনথ্ ফিনান্স কমিশন এই পেনশানের ক্ষেত্রে কর্মচারীদের ক্ষেত্রে মাত্র ১০ পারসেন্ট তারা সেখানে সুপারিশ করেছিলেন। আর সেই জায়গায় গিয়ে এখন আমাদের পেনশানের কথা যদি বলি গত ১ বছরে আমাদের যা অতিরিক্ত যেটা বেড়েছে আমাদের দিতে হয়েছে। পেনশনারদের ক্ষেত্রে যেখানে আমাদের ছিল ২০০০-২০০১ সালে ১৪৭.৯৮। ২০০১ এবং ২০০২ সালে এটা ছিল ১৭৭.৫৯, আর ২০০২ এবং ২০০৩ সালে এটা দরকার হবে ২১৬.৩ কোটি টাকা। শেয়ার অব সেন্ট্রাল টেক্সেস্ যেটা ইলেভেনথ্ ফাইনান্স কমিশন ফোকাস করেছিলেন রাজ্যগুলি তারা কেন্দ্রীয় কর বাবদ টাকা পাচ্ছে। কারণ এটার উপরে ভিত্তি করে আমরা আমাদের বাজেট তৈরী করি। তাতে আমাদের ২ বছর শেষ হয়ে গেছে এখন তৃতীয় বছর আমাদের ফাইনান্স কমিশন শুরু হয়েছে। ফাইনান্স কমিশন যেটা আমাদের অন্য প্রজেক্ট করেছিলেন ২৬৩ কোটি টাকা আমরা ২০০০-২০০১ সালে সেখানে পেয়েছি ২৩৬.২২ কোটি টাকা। তার মানে ২৬.৭৮ কোটি টাকা এখানে আমরা কম পেয়েছি। ২০০১-২০০২ ইং সালে ফাইনান্স কমিশন তারা প্রজেক্ট করেছিলেন ৩০৭ কোটি টাকা পাব।

**মিঃ স্পীকার ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহোদয় আমার মনে হয় এত ডিটেলসের দরকার নেই।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— তারা যেটা প্রজেক্ট করেছে ২৫৮.০১ কোটি টাকা তাতে আমরা ৪৮ কোটি ৯৯ লক্ষ টাকা কম পেয়েছি। স্বাভাবিক কারণে রাজ্য সরকারকে এই টাকাগুলির বাড়তি দায়িত্ব নিতে হয়েছে। এছাড়া অন্যান্য ক্ষেত্রে যে সমস্ত আছে আপনারা জানেন মিট টার্ম যে সমস্ত আছে শেঠি কমিশন জ্যুডিশিয়্যাল অফিসারদের জন্য সেখানে কোটি কোটি টাকা দরকার হবে। মিট ড্রিল উইথ সুপ্রীম কোর্ট তারা সেখানে একটা রায় দিয়েছে যে রাজ্য সরকারকে সেখানে আরো কয়েক কোটি টাকা এই সমস্ত বিষয়গুলি রাজ্য সরকারের কাছে আসে। আমাদের অবস্থা এখানে বলছি। সেই কারণে আমরা এটা বলেছি যে আমরা আর্থিক যে টানা পোড়নের মধ্যে আছি ঠিক এই মুহূর্তে আমরা সিদ্ধান্ত নিতে পারছি না। সমস্ত রাজ্যগুলির অর্থমন্ত্রীরা সম্মেলন মিলিত হয়েছিলেন, কেন্দ্রীয় অর্থমন্ত্রীও সেখানে ছিলেন। রাজ্যগুলি ৫ম পে কমিশনের রিপোর্ট কার্য্যকরী করার পর তার আর্থিক যে অবস্থায় গিয়ে দাঁড়িয়েছে তার জন্য কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে চেয়ারম্যান করে সেখানে একটা কমিটি গঠন করা হয়েছে। তাদের দায়িত্ব দেওয়া হয়েছে ৩০শে সেপ্টেম্বরের মধ্যে তারা যাতে রিপোর্ট প্লেইস করে। রাজ্যগুলি এই আর্থিক দুরবস্থার মধ্যে কেন্দ্রীয় সরকার কিভাবে সাহায্য করবে এরজন্য তার পাশে দাঁড়াতে পারেন। আমরা আশা করছি সেই কমিটির রিপোর্ট পেলে পরে আমাদের যে অসুবিধাগুলি আছে সেই অসুবিধাগুলি সম্পর্কে তারা কি দৃষ্টিভঙ্গি নেবেন সেটা জানার পর আমাদের যে আর্থিক অবস্থার বিষয়টা আছে সেটা বিচার বিবেচনার মধ্যে রেখে আমরা সেই সময় হয়তো একটা সিদ্ধান্ত নিতে পারব।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ— মাননীয় অর্থমন্ত্রী যেটা বললেন যে ১৭ শতাংশ ডি.এ. রাজ্য সরকারী শিক্ষক কর্মচারীরা এখনও পাওনা আছে, এটা কবে পাওয়া যাবে? কারণ আমরা দেখেছি এর মধ্যে কেন্দ্রীয় সরকার আর একটা ডি.এ. ঘোষণা করে দিয়েছেন কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের জন্য কিছুদিন আগে। আমাদের রাজ্যের কর্মচারীরা এটা

কবে পাবে এটা একটু জানাবেন কি? হয়ত মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে আমাদের অর্থনৈতিক ব্যবস্থা অন্যান্য রাজ্য থেকে অনেক ভাল। ঠিক আছে, যদি ১৭ শতাংশ ডি.এ. এক সাথে না দেওয়া যায় তবে কত পরিমাণ দিতে পারবেন আপনি শুধু বলেছেন অর্থনৈতিক সংকট। বর্তমানে রাজ্যের জিনিষপত্রের যে দুর্মূল্য এতে এই রাজ্যের শিক্ষক কর্মচারী তাদের একটা প্রচণ্ড অর্থনৈতিক সংকটের মধ্যে কাটাতে হবে। ফলে সেখানে অন্তত পক্ষে ১৭ শতাংশের মধ্যে কত পরিমাণ দিতে পারবেন সেটা বলুন। আর তৃতীয় হল দশম এবং একাদশ অর্থ কমিশন এই রাজ্যের শিক্ষক কর্মচারীদের অর্থনৈতিক দুর্দশা মোচনের জন্য কত পরিমাণ অর্থ দিয়েছেন সেটা মাননীয় অর্থমন্ত্রী মহোদয় জানাবেন কি? যে সরকারী অধিকৃত বিভিন্ন সংস্থা যেটা মাননীয় অর্থমন্ত্রী মহোদয় বলেছিলেন আমরা সিদ্ধান্ত নিয়েছি অন্তত পক্ষে সরকারী শিক্ষক কর্মচারীরা তারা যাতে মাসের ১ তারিখের মধ্যে টাকাটা পেয়ে যায়। এই রাজ্যের জুট মিল সরকারের অধিকৃত সংস্থা, রাজ্যের ল্যামস এবং পেকস্ এইগুলির মধ্যে দেখা যায় আজকে ১৪-১৫ মাস এবং ১৭ মাস ল্যামস্ এবং পেকস্গুলিতে সামান্য বেতনের কর্মচারীরা বেতন পাচ্ছে। জুট মিলের কর্মচারীরা ৪-৫ মাস পর সামান্য কিছু পরিমাণ টাকা পান। এটা তো রাজ্যের অর্থমন্ত্রীর জানা আছে। এই অব্যবস্থা দূর করার জন্য কি ধরনের উদ্যোগ নেওয়া হয়েছে মাননীয় অর্থমন্ত্রী জানাবেন কি?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— মিঃ স্পীকার স্যার, দলনেতা যেটা বলেছেন কেন্দ্রীয় সরকার ১লা জানুয়ারীর পর ২০০২ ইং সালে কোন রকম ডি.এ. ঘোষণা দিয়েছেন কিনা আমার জানা নেই। আমি এটা বলছি ৪৯ শতাংশ ২০০২ ইং ১লা জানুয়ারী তারা পাচ্ছেন। আমরা ৩২ শতাংশ দিয়েছি আর ১৭ শতাংশ বাকি আছে। এছাড়া তিনি যেটা বলেছেন অন্যান্য দৃষ্টান্ত হিসাবে এবং মাননীয় সদস্য বিল্লাল মিঞা এর আগে আসামের প্রসঙ্গ এনেছেন। আমি সবিনয়ে জিজ্ঞাসা করব যে এই নতুন গভর্ণমেন্টটা দায়িত্ব নেওয়ার পর কত শিক্ষককে তারা ছাটাই করেছে। কত মাস তাদের বেতন বন্ধ আছে, অন্তত সে খবরটা নেন। ডি.এ.টা পরের কথা। আসাম গভর্ণমেন্টের সর্বশেষ সিদ্ধান্ত আনেন, বলছে শুধু বেসিকটা দেবে, বাকি টাকা তারা দিতে পারবে না। বর্তমানে আসাম গণ পরিষদ, মহারাষ্ট্র, কর্ণাটক, মধ্যপ্রদেশের মত শক্তিশালী সরকারের শাসন প্রণালীতে দেখা যায় কত পারসেন্ট ডি.এ. পাচ্ছে, কত মাসের বেতন পরে আছে। চারটা রাজ্যে আপনার সরকার চালাচ্ছেন। আমরা সেখানে গর্ব করে বলছি আমরা ১ তারিখ থেকেই রাজ্যের কর্মচারীদের প্রাপ্য ডি.এ. সহ অন্যান্য ভাতা প্রদানের ব্যবস্থা করছি। কিন্তু কত পারসেন্ট দেব কি দেব না এটা আমাদের ব্যাপার।

মিড ডে মিলের ব্যাপারে এন.ই.আর. রাজ্যগুলিতে বেকায়দায় পরেছে। সবাই মিলে সুপ্রীম কোর্টের দারস্থ হয়েছে। সুপ্রীম কোর্ট কি রায় দেবেন অপেক্ষায় আছি। শেঠী কমিশনের জুডিশিয়াল অফিস সম্পর্ক নিয়ে সুপ্রীম কোর্ট গঠন করে বেতন কত হচ্ছে তারা নিজেরাই ঠিক করে দিচ্ছেন। আর রাজ্যগুলিকে নির্দেশ দিচ্ছেন কার্যকরী করার জন্য।

**শ্রী রতনলাল নাথ ঃ—** না সুপ্রীম কোর্ট ঠিক করেননি। কমিশন ফরম ঠিক করে দিয়েছেন। কমিশনের সব সুপারিশ মানা হয়নি।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— রিকমেনডেশনের পরেই সুপ্রীম কোর্ট সব রাজ্যগুলিকে কার্যকরী করার অনুমোদন দেওয়া হবে এবং তারিখও নির্দিষ্ট করে দিয়েছেন।

**শ্রী রতনলাল নাথ ঃ—** আমার সবটা জানা আছে।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— ত্রিশ সেপ্টেম্বরে মধ্যে তারিখ নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। এই সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন আমার জানা নেই। রতনবাবু আইনের লোক। ত্রিশ তারিখের মধ্যে সেটা কার্যকরী হবে। সেই সম্পর্কে শুধু আমাদের সমস্যা নয় আপনাদের পরিচালিত সরকারের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার কি বলছেন? আমরা সেখানে বলছি তার কাছে যাব। যেহেতু এসেম্বলী সেই জায়গার মধ্যে সেই সমস্ত বিষয়গুলি চলে আসছে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ—** মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী হাউসকে বিভ্রান্ত করছেন। এ.জি. রিপোর্ট-এ ৯৪-৯৫ রেভিনিউ কালেকশন এবং অন্যান্য টেক্স ৭০ কোটি টাকা বেড়েছে। ২০০০-০১, ১৮৪ কোটি টাকা করা হয়েছে। তার মধ্যে রেভিনিউ কালেকশন -এর পরিমাণ বেশী।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** পি.এ.সি. সম্পর্কে বোর্ডই সেই সমস্ত সিদ্ধান্তগুলি নেয়। রাজ্যে কর্মচারীদের পক্ষ থেকে ৩২ পারসেন্ট, অথরাইজড্ বোর্ড থেকে ২২ পারসেন্ট দিয়েছে। সেই আলোচনা করার পরেই প্রাপ্য বকেয়া দিতে আপত্তি তোলে। জুট মিলের কিছু কিছু টাকা দিতে গিয়ে দেরী হয় আবার এক সঙ্গেও দিতে হয়। এই অবস্থায় রাজ্য সরকার এটাকে বাঁচিয়ে রাখার সমস্ত রকম উদ্যোগ নিয়েছি। ইতিমধ্যে জুটমিলকে ঋণমুক্ত করতে পেরেছে। ঋণ নিয়ে কি কি করতে পেরেছে? জুটমিলের উৎপাদন অগ্রগতি বেড়েছে। রাজ্য সরকার ইতিমধ্যে চালু করা সমস্ত রকম উদ্যোগ গ্রহণ করেছে। এই পরিস্থিতির মধ্যে সেন্ট্রাল গভর্ণমেন্ট কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে চেয়ারম্যান করে একটা কমিটি গঠন করেছে। তাদের দায়িত্ব দিয়ে বলছে আগামী ৩০ সেপ্টেম্বরের মধ্যে রিপোর্ট জমা দেওয়া। সেই রিপোর্টগুলি আছে কিনা। কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার যে ইস্যুগুলি তুলে রেখেছে যেগুলি দেওয়ার কথা সেগুলি আসছে না। সেই রিপোর্টে কি আছে? আমাদের রাজ্যের সমস্ত পাওনা আছে না রাজ্য যে সমস্ত ইস্যুগুলি তুলেছে এই যে শেয়ার অব ট্যাক্সেস দিচ্ছেন না যেটা কমিটেড, এগুলি দেবার কথা থাকলেও দেওয়া হচ্ছে না। এগুলি সম্পর্কে একটা রিপোর্ট পাওয়ার পর আমরা নিশ্চয়ই এ সম্পর্কে একটা সিদ্ধান্ত নিতে পারব। তখন কত পার্সেন্ট দিতে পারব না পারব সে সম্পর্কে সরকার একটা নির্দিষ্ট সিদ্ধান্ত নিতে পারবে। দেব না আমরা একবারের জন্যও বলিনি।

**শ্রী মানিক দে** (মজলিশপুর) **ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় ডি.এ.-র কথা বলতে গিয়ে বলেছেন যে ১৭ পার্সেন্টের মত ডি.এ. বকেয়া আছে। তবে টাকার অসুবিধা আছে। এখানে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট থেকে একটা বিষয় জানতে চাই যে, বিভিন্ন রাজ্যে, যেমন - কেরেলাতে গভর্ণমেন্ট এইডেড স্কুল প্রায় আড়াই হাজারের মত আছে। ইতিমধ্যে সরকার এই সমস্ত স্কুলগুলিকে এইড দেওয়া বন্ধ করে দিয়েছেন। কয়েকটি রাজ্য বেসিক পেমেন্ট করছে এবং কয়েকটি রাজ্য ডি.এ.-কে ফ্রিজ করে দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহোদয় এখানে অর্থনৈতিক অনটনের কথা বলেছেন। তার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার কি এই ধরনের কোন চিন্তা ভাবনা করছেন কিনা যে বেশ কয়েকটি রাজ্যে তো শুধু বেসিক পেমেন্ট করেছে, কয়েকটি রাজ্যে ডি.এ. ফ্রিজ করে দিয়েছে, কেরালা গভর্ণমেন্ট তো স্কুলগুলিকে বন্ধ করে দিয়েছেন, আমাদের রাজ্যে আর্থিক অনটনের জন্য এই সমস্ত বিষয়গুলি কার্য্যকরী করা বা লাগু করার জন্য সরকার চিন্তা ভাবনা করছেন কিনা? আসাম, কেরালা, কর্ণাটক সহ বেশ কিছু রাজ্য এটা করেছে এবং রিপোর্টের মধ্যে সেটা প্রকাশিত হয়েছে।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** স্যার, রাজ্যের শিক্ষক-কর্মচারী স্বার্থবিরোধী সিদ্ধান্ত রাজ্য সরকার ভাবেনি। এর আগেও কেন্দ্রীয় সরকার মউতে সই করার জন্য আমাদের কাছে পাঠিয়েছিলেন। সেখানে তারা বলেছেন — নূতন চাকুরী দেওয়া যাবে না এই প্রতিশ্রুতি দিতে হবে, যে সমস্ত ক্রিয়েটেড পোষ্ট আছে সেগুলিকে বাতিল করতে হবে, যারা এখন চাকুরীতে বহাল আছে তাদের মধ্যে থেকে ১০ পার্সেন্টকে ছাঁটাই করতে হবে এবং পি.এ.সি.ইউ.তে যেগুলি লাভের মুখ দেখছে না সেগুলিকে বন্ধ করে দিতে হবে। আমরা এই প্রস্তাব ঘৃণাভরে প্রত্যাখ্যান করেছি। আমাদের ছোট রাজ্য কেন্দ্রীয় অনুদানের উপর নির্ভর। আমরা বলেছি শিক্ষক-কর্মচারী স্বার্থবিরোধী মউতে রাজ্য সরকার সই করবে না।

**মিঃ স্পীকার ঃ—** শ্রী পদ্মকুমার দেববর্মা।

**শ্রী পদ্মকুমার দেববর্মা** (রামচন্দ্রঘাট) **ঃ—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১৪ স্যার।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১৪ স্যার।

**প্রশ্ন**

১। বর্তমান অর্থবর্ষে রাজ্যে পি.ডব্লিউ.ডি.-র উদ্যোগে কতটি বেইলী ব্রিজ করার পরিকল্পনা সরকারের আছে?

২। যদি পরিকল্পনা থাকে তবে, খোয়াই হাতকাটা রাস্তায় ইছালী ছড়ায় একটি বেইলী ব্রিজ করা হবে কিনা?

৩। যদি না থাকে তবে ইহার কারণ?

**উত্তর**

১। বর্তমান অর্থবর্ষে রাজ্যে পি.ডব্লিউ.ডি.-এর উদ্যোগে ৭২টি বেইলী ব্রিজ করার পরিকল্পনা আছে।

২। খোয়াই হাতকাটা রাস্তায় ইছালী ছড়ার উপর একটি ২১.০০ মিটার দীর্ঘ পাকা সেতু নির্মাণের কাজ চলছে।

৩। ২ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

**শ্রী পদ্মকুমার দেববর্মা ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, এই এলাকার জনগণ কাঠের ব্রীজের পরিবর্তে বেইলী ব্রিজ চেয়েছিল। কিন্তু দপ্তর ঐ জায়গায় পাকা সেতু নির্মাণ করার কাজ হাতে নিয়েছে। সেই জন্য আমি এলাকাবাসীর পক্ষ থেকে দপ্তরকে অভিনন্দন জানাই।

দ্বিতীয় প্রশ্ন হচ্ছে — একই রাস্তা খোয়াই হাতকাটা রাস্তায় একটা পাকা সেতু সেখানে অলরেডি হাতে নেওয়া হয়েছে এবং কাজ চলছে। কিন্তু বর্তমানে এই কাজের জন্য ডাইভারট করে একটা করা হয়েছিল এবং ছোট একটা কাঠের ব্রিজও সেখানে করা হয়েছে। কিন্তু সেই ব্রিজ দিয়ে অটো রিক্সা ছাড়া অন্য কোন যানবাহন সেখানে চলাচল করতে পারে না। খোয়াই থেকে হাতকাটা যেতে মাত্র ৬/৭ মিনিট লাগে। বর্তমানে ঐ জায়গায় যেতে ১৫/২০ মিনিট সময় লাগে এবং ২৫/৩০ কিমি রাস্তা ঘুরে সে সমস্ত জায়গায় যেতে হচ্ছে। বর্তমানে যে অবস্থা চলছে সেটা দূর করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় উদ্যোগ গ্রহণ করবেন কিনা জানাবেন কি?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— স্যার, এটা ঠিক যে সরকার নির্দিষ্ট পরিকল্পনা নিয়ে যতগুলি এস.পি.টি. ব্রিজ আছে সেগুলিকে কনভার্ট করে বেইলী এবং আর.সি সি. ব্রিজে রূপান্তর করার জন্য কার্য্যকরী করছি। মাননীয় সদস্য মহোদয় যেটা বলেছেন যে আর.সি.সি. ব্রিজ করতে গিয়ে যে ডাইভারশান ব্রিজ করা হয়েছে সেটা খুব সরু হয়ে গেছে। আমি খোঁজ নিয়ে দেখব এবং ব্যবস্থা গ্রহণ করব যাতে ডাইভারটেড রাস্তায় গাড়ী চলাচল করতে পারে।

**শ্রী সমীর দেব সরকার ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, এই বৎসর যে কয়টা বেইলী ব্রিজ করার উদ্যোগ নিয়েছেন বা হবে তার মধ্যে খোয়াই মহকুমার সমরুরছড়া এবং বেমরী ছড়ার উপর শান্তিনগর হয়ে দূর্গাপুর হয়ে যেটা তেলিয়ামুড়া এসেছে, সেই গুরুত্বপূর্ণ সড়কের উপর এবং বৃন্দাবন ঘাটে যে দুইটা কাঠের ব্রিজ গত বন্যায় ভেসে গেছে এই দুটো ব্রিজকে বেইলী ব্রিজ করার জন্য পরিকল্পনা ধরা আছে কিনা? না থাকলে এগুলি করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ—** যে বিষয়গুলি আমরা করব এখানে তো লিষ্টগুলি দেওয়া আছে। আমার এখানে যে ৭২টি ব্রীজের লিষ্ট আছে এটা লে করে দিচ্ছি।

**শ্রী সমীর দেব সরকার ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, আমি যেটা বলছি থাকবে, যদি না থাকে তাহলে আবার প্রশ্ন হচ্ছে এই দুইটা ব্রিজ গত এক বছর ধরে নষ্ট আছে। এই দুটি গুরুত্বপূর্ণ ব্রিজ ভাসিয়ে নিয়ে গেছে সেই জায়গায় এই দুটি ব্রিজকে সেখানে বেইলী ব্রিজ করা হবে কিনা এবং তার ফলে বিস্তীর্ণ এলাকা ডিস লিংক হয়ে আছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কিনা?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— আমি স্যার, এটা বলতে পারি যে, খোয়াই ডিভিশনে যেটা আছে সেটা হচ্ছে Providing of single lane bailey type portable steel bridge on the road from Tulasikhar to Champahour. এখানে আছে ৩টি বেইলী ব্রিজ এই রাস্তার উপরে।

Replacement of SPT bridge at 15 to 16 K.M. of G.M. road BADF.

Replacement of SPT No. 1 on Gopalnagar to Bachaibari road from Agartala-Mohanpur-Chebri by providing bailey bridge.

Replacement of SPT bridge No. 2 on the road from Chebri to Santinagar by providing bailey type portable steel bridge.

এছাড়া এন.ই.সি.-র রাস্তা কমলপুর এবং এখানে মিলে ৩ থেকে ৪টা বেইলী ব্রিজ আছে যেগুলি এখানে বর্তমানে আছে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ সাপ্লিমেন্টারী স্যার, ছামনু গোবিন্দবাড়ী রাস্তার উপর ৪টা বেইলী ব্রিজ হওয়ার কথা এটা মাননীয় পি.ডব্লিউ.ডি.-র মিনিষ্টার ঘোষণা দিয়েছিলেন। তিনটা ব্রিজ হয়ে গেছে বাকী ১নং ব্রীজটা এখনও খুব নষ্ট অবস্থায় আছে তাই সেখানে ইমেডিয়েটলি বেইলী ব্রিজ করা হবে কিনা ২নং হচ্ছে ১৮ই ডিসেম্বর মনু ব্লকে মাননীয় পি.ডব্লিউ.ডি.-র মিনিষ্টার, চীফ ইঞ্জিনীয়ার, ইঞ্জিনীয়ার ইন চীফ সবাই মিলে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল মনু টু চিচিংছড়া ভায়া জারুলছড়া এখানে যে ৪টা ব্রীজ করা হবে সেগুলি বেইলী ব্রীজ করা হবে এই সম্পর্কে মাননীয় মন্ত্রী কিছু জানাবেন কি?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— স্যার, এর জন্য আমরা টাকা পেয়েছি তাই টাকার জন্য কোন সমস্যা নেই। কিন্তু প্রশ্ন হচ্ছে বেইলী ব্রিজ যারা তৈরী করেন কেন্দ্রীয় সরকারের মাত্র দুটি সংস্থা এই কাজ করেন। এছাড়া এবার একটা বেসরকারী সংস্থা তারা এসেছেন ডিফেন্সের সার্টিফিকেট নিয়ে এবং তারাও পেয়েছেন। আমরা দেখেছি প্রতি বছর ৩০ থেকে ৩২টির বেশী বেইলী ব্রিজ আমরা তৈরী করতে পারি না। কারণ তারা সাপ্লাই দিতে পারে না এই বেইলী ব্রিজ যারা করেন। মাননীয় সদস্য জানতে চেয়েছেন এবং আমরাও নিতে চেয়েছি ইনটেরিয়র এরিয়া এবং রিমোট এরিয়াতে সেখানে বেইলী ব্রিজ করতে হবে। খুব তাড়াতাড়ির মধ্যেই আমরা করতে পারি। আর.সি.সি. ব্রিজ করতে গেলে সময় লাগে সেই জন্য সমতল বা অন্যান্য যেগুলি আছে সেগুলিতে আর.সি.সি. ব্রীজ করব আর এই ধরনের যে সমস্ত ইনটেরিয়র এবং রিমোট এরিয়া আছে সেগুলিতে প্রায়রিটি বেসিসে ফিকস্ আপ করে আমরা সেগুলি বেইলী ব্রিজ করব এই কর্মসূচী নিয়ে আমরা অগ্রসর হচ্ছি। স্বাভাবিক কারণে মাননীয় সদস্য শ্যামাবাবু সব ইনটেরিয়র এবং রিমোট এরিয়াতে বেইলী ব্রিজ করার কথা বলেছেন। মিঃ স্পীকার স্যার, ইনটেরিয়র এবং রিমোট এরিয়াতে বেইলী ব্রিজ করা ছাড়া অন্য কোন বিকল্প নেই। নূতন যে এস.পি.টি. ব্রিজ আমরা যথাসম্ভব এভয়েড করার চেষ্টা করছি এবং নূতন করে বেইলী ব্রিজ বসিয়ে রাস্তা ওপেন করার চেষ্টা করছি।

**মিঃ স্পীকার** ঃ— মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথ এবং মাননীয় সদস্য শ্রী জওহর সাহা।

**শ্রী রতনলাল নাথ** ঃ— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৫।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৫।

**প্রশ্ন**

১। ২০০২ ইং সনের ২২শে মে ৪৪নং জাতীয় সড়কের খয়েরপুর থেকে চতুর্দশ দেবতা বাড়ী হয়ে আমতলী পর্য্যন্ত

বাইপাস নির্মাণের জন্য খয়েরপুর এলাইনমেন্টে প্রায় কোটি টাকা ব্যয়ের নির্মিয়মান পাকা ব্রিজটি কয়েক পশলা বর্ষণেই ভেঙ্গে পড়ার কারণ কি?

২। উল্লিখিত ব্রিজটির ঠিকেদারকে নির্মিয়মান ব্রিজটির জন্য কি পরিমান অর্থ 'রানিং বিল' হিসাবে প্রদান করা হয়েছিল?

৩। উক্ত নির্মিয়মান ব্রিজটির কাজকর্ম তদারকির দায়িত্বপ্রাপ্ত বাস্তুকারদের বিরুদ্ধে কোন ব্যবস্থা এখনও গৃহীত হয়েছে কিনা, এবং না হলে এর কারণ কি?

উত্তর

১। এই ব্রিজটির সুপার স্ট্রাক্চার কনস্ট্রাকশানের জন্য নদীর মধ্যে যে স্ট্যাগিং অর্থাৎ সাপোর্ট সিস্টেম করা হয়েছিল তা ভেঙ্গে পড়ায় স্ট্যাগিং অর্থাৎ সাপোর্ট সিস্টেম এর উপর দাঁড় করানো নির্মীয়মাণ ডেক শ্লেবটি ভেঙ্গে পড়ে।

২। উল্লিখিত নির্মীয়মানণ ব্রিজটি ভেঙ্গে যাওয়ার আগে পর্য্যন্ত মোট ৮১.৪৪৫ লক্ষ টাকা রানিং বিল হিসাবে ঠিকাদারকে প্রদান করা হয়েছিল (ভেঙ্গে পড়া অংশের বিল প্রদান করা হয় নাই)।

৩। দায়িত্বপ্রাপ্ত কোন বাস্তুকারের বিরুদ্ধে ব্যবস্থা এখনো নেওয়া হয় নাই। কারণ আপাত দৃষ্টিতে এই ঘটনার জন্য কোন বাস্তুকারকে দায়ী করা হয় নাই, তবে এ সম্বন্ধে বিস্তারিত অনুসন্ধানের কাজ চলছে।

**শ্রী রতনলাল নাথ ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি, এই কাজটা করার জন্য কোন সময়সীমা দেওয়া হয়েছিল কিনা, যে সময়সীমা দেওয়া হয়েছে এটা অ্যাজ পার নর্মস কিনা। এটা কি ঠিক বা মাননীয় মন্ত্রীর কাছে তথ্য আছে কিনা যে, স্থানীয় বিধায়ক তথা মন্ত্রী নির্বাচনের আগে ব্রিজটি সম্পূর্ণ করার জন্য যাতে নির্বাচনের আগে জনগণকে দেখানো যায় তার জন্য ফিতা কেটে উদ্বোধন করেন এবং এই তাড়াহুড়োর জন্য এই ব্রীজটা আজকে এই অবস্থায় পরিণত হয়েছে। নন ল্যাপ্সেব্ল পোলের থেকে, কেন্দ্রীয় সরকার থেকে যে টাকা দেওয়া হয় এইসব নির্মাণকার্যের জন্য, সেই কার্যে একটা নির্দেশ রয়েছে যে কেন্দ্রীয় সংস্থা বা পশ্চিমবাংলার অনুমোদিত সংস্থার মাধ্যমে এই কাজগুলি করা হবে। এইক্ষেত্রে এটা না করে রাজনীতির কাছের লোক এমন ঠিকাদারকে দেওয়া হয়েছে? এটা সত্যি কিনা? তৃতীয়তঃ ...

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য আর না, এতগুলি প্রশ্ন একসঙ্গে করলে আপনি পারবেন?

**শ্রী রতনলাল নাথ ঃ—** ঠিক আছে, আমি বসে গেলাম। তবে আমি যে প্রশ্ন করেছি তার সঠিক উত্তর দেওয়া চাই। ১ কোটি ৮৫ লাখ টাকার প্রজেক্ট, কিছু বলতে গেলে আপনি বসিয়ে দেবেন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রজেক্টের জন্য ১৮ মাস নির্ধারণ করা হয়েছে। আমাদের এটা নর্মস অনুসারে সময়সীমা নির্ধারণ করা হয়েছে। আর এখানে মাননীয় সদস্য যেটা বলেছেন যে স্থানীয় এম.এল.এ. বা মিনিষ্টার নির্বাচনের আগে মানুষকে দেখানোর জন্য ফিতা কেটে উদ্বোধন করেন এবং তাড়াহুড়ো করা হয়, এইরকম তথ্য আমার কাছে নাই। আর নন্লেপসেব্ল থেকে এটা করা হয় না। এটা নাবার্ড থেকে টাকা এনে এই প্রজেক্ট করা হয়।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** (অম্পিনগর) **ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, এটা একটা নজীরবিহীন ঘটনা, যে এত কোটি টাকার ব্রিজ, এটা শেষ হওয়ার মুখেই ব্রিজটা নীচের দিকে ভেঙ্গে পড়ে। তার জন্য ৮১ লক্ষ ৪৪ হাজার টাকা অলরেডী পেমেন্ট হয়ে গেছে। রাজ্যবাসীর কাছে এটা অত্যন্ত বেদনাদায়ক। রাজ্য সরকার এখনও বলতে পারছেন না এর জন্য দায়ী কে? তার মানে কি, রাজ্য সরকার অপরাধীকে আড়াল করার জন্য এটা করা হয়েছে। এই যে ৮১ লক্ষ টাকা নয়ছয় হয়েছে, দুর্নীতি হয়েছে এটার কি কোনরকম বিচার হবে না? মাননীয় মন্ত্রী জানাবেন কিনা যে এখনও কেন দোষী বের করা হল না এবং শাস্তির ব্যবস্থা করা হল না?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— স্যার, এই ব্যাপারটা নিয়ে কালকেও নো কনফিডেন্স মোশানের মধ্যে তুলেছিলেন সেখানে বিস্তৃত বলার চেষ্টা করেছি। এই কনট্রাক্টরকে এই কাজ কবে দিতে হবে। ব্রিজটা যে ভেঙ্গে গেল এটা খুবই দুর্ভাগ্যজনক। এই ব্রিজটার ব্যাকগ্রাউণ্ড নিয়ে আমি বিস্তৃত বলেছি। এটা কনট্রাক্টরকে করতে হবে। তাকে আলাদা করে টাকা দেওয়ার প্রশ্ন এখানে নেই। প্রাথমিক যেটা তদন্ত হয়েছে তাতে আমাদের পি.ডব্লিউ.ডি. সেক্রেটারী থেকে সবাই গেছে। দপ্তরের কোন ইঞ্জিনীয়ারকে এখনও দোষী সাব্যস্ত করার মত এতে কিছু পাননি। কাজটা নভেম্বরে শুরু হয়েছিল, কনট্রাক্টর শুরু করেছিলেন। যে কনট্রাক্টর কাজটা শুরু করেছিল তার কাজের যে মন্থর গতি তাতে সেটাকে মে মাস পর্য্যন্ত টেনে নিয়ে গেছে। নরম্যালি এই কাজটা হতে তিন থেকে চার মাস লাগার কথা এবং এটাকে মাথায় রেখেই কাজটা শুরু করা হয়েছিল। নভেম্বর মাসে যদি কাজটা শুরু করেন এবং ঠিকমত যদি কাজটা করতেন তাহলে ফেব্রুয়ারীর মধ্যে এই কাজটা হয়ে যাওয়ার কথা। এখন মে মাসের ২২ তারিখ যেটা হয়েছে তাতে তখন দু'দিন ধরে যা বৃষ্টি তাতে যেটা ওখানে রেকর্ড করা হয় তা হল অস্বাভাবিক বৃষ্টি মানে ২২ তারিখ রাত্রি থেকে সেদিন বৃষ্টি হয়েছে ৯৮.৮ মিলিমিটার, তার আগের দিনও এরকম বৃষ্টি হয়েছে। হঠাৎ এত বৃষ্টি তাতে তাদের সেখানে এটাকে ধরে রাখার জন্য মানে তারা যে স্ট্রাকচারটা তৈরী করেছিলেন সেটাকে উড়িয়ে নিয়ে গেছে, ফলে এই ঘটনাটা ঘটেছে। এখন সেখানে আমরা বলেছি প্রাথমিকভাবে যখন ব্যাপারটা আমাদের কাছে এসেছে পি.ডব্লিও.ডি. সেক্রেটারী সেখানে গেছেন তার অন্যান্য সব ইঞ্জিনীয়ারদের নিয়ে। তারা বলেছেন যে, এটাকে আরও বিস্তৃতভাবে খোঁজ খবর নেওয়া দরকার। সেজন্য একটা কমিটি গঠন করে দেওয়া হয়েছে, তারা তাদের তদন্তের কাজও শেষ করে এনেছেন। তার মধ্যে প্রথমত কমিটির কাছে এই প্রশ্নটা এসেছে এই ব্রীজটা করার জন্য শুকড়ী সিমেন্ট ইত্যাদি যে জিনিষগুলি ব্যবহার করা হয়েছে সেগুলির কোয়ানটিটিগুলি ঠিকমত দিয়েছে কিনা। তো এটা পরীক্ষা নিরীক্ষা করার জন্য যে যন্ত্রপাতি বা যে ধরনের সংস্থা এই কাজটা করেন সেটা আমাদের এখানে নেই, সেজন্য কমিটির ওরা এটা চেয়েছেন যে, যাদবপুর ইউনিভার্সিটির যারা এই জাতীয় ক্ষেত্রে খুব এক্সপার্ট মানে এই কাজগুলি করে যাদের সুনাম আছে সেই হেড অব দা ডিপার্টমেন্ট কনস্ট্রাকশনের সরস্বতী তাকে দায়িত্ব দেওয়া হয়েছে। তিনি বলেছেন সেপ্টেম্বরের মাঝামাঝি সময়ের মধ্যে কাজ শুরু করবেন এবং সেপ্টেম্বরের ২০ তারিখের মধ্যে রিপোর্ট জমা দিয়ে দেবেন এবং সেই রিপোর্ট পাওয়ার পর কমিটি তাদের চূড়ান্ত রিপোর্ট দিয়ে দেবে। আমরা আশা করছি সেপ্টেম্বরের শেষ ভাগে আমরা সেটা পেয়ে যাব এবং তাতে সামগ্রিক সব কি কারণে এটা হল, কার ত্রুটি ছিল, কে কতটুকু দায়ী সেই কমিটির সুপারিশের মধ্যে সেটা আসবে। আসলে পরে তখন যারা দোষী সাব্যস্ত হবেন তার বিরুদ্ধে নিশ্চয়ই দপ্তর ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ— স্যার, মেঘালয়ভবন যেটা কলকাতায় তৈরী হয়েছিল সেই ভবন নিয়ে ওখানে একটা অভিযোগ উঠেছিল এবং সেই অভিযোগে মন্ত্রীকে সেখানে পদত্যাগ করতে হয়েছে এবং এমন কি মন্ত্রিসভাকেও সরে যেতে হয়েছে। আর এখানে এত বড় একটা ঘটনা ঘটে গেল যার মন্ত্রী মহাশয় এমনভাবে উত্তর দিচ্ছেন যে, এতে কারও দোষ নেই, উনি খুঁজছেন সিমেন্টে গলদ ছিল কিনা, রডে গলদ ছিল কিনা, স্যার এধরনের কথাতো কখনও আমরা শুনিনি। মিনিষ্টারকে বলতে হবে যে এর জন্য দায়ী কে এবং সেই অপরাধীর শাস্তি হয়েছে কিনা এটা পরিস্কারভাবে বলুন, নতুবা আপনি নিজের দোষ আড়াল করতে চাইছেন, এটা হল আপনার উত্তরের মূল কথা। আমরা কিন্তু দেখছি আপনি নিজেই অপরাধী।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— ঠিক আছে, মাননীয় সদস্যের যেভাবে দেখার আছে আপনি দেখুন। আমরা এখানে পরিষ্কার বলেছি যে, যতটুকু কাজ হয়েছে, কাজ অনেক বেশী হয়েছে এবং রানিং বিল যেটা পি.ডব্লিউ.ডি.-র সিস্টেম যখন যে কন্ট্রাক্টর কাজ করেন তখন তার বিল দিতে হয় সেভাবে তাকে এইক্ষেত্রেও রানিং বিল দেওয়া হয়েছে যা কাজ করেছেন। কিন্তু যেটা ভেঙ্গে পড়েছে তার জন্য তাকে এক পয়সাও দেওয়া হয়নি। এতে কন্ট্রাক্টরের প্রায় ২৫ লক্ষ টাকার মত ক্ষতি হবে এবং এখানে আলাদা করে কোন পয়সা তাকে দেওয়ার প্রশ্নই আসে না। ২য় যেটা এখানে এনেছেন

সিমেন্ট কতটুকু পড়েছে না পড়েছে এটা কে দেখবে আপনি নগেন্দ্রবাবু দেখবেন, না রতনবাবু দেখবেন। একটা কমিটি যখন গঠন করা হয়েছে তখন তাকে যদি একটা সঠিক সিদ্ধান্তে আসতে হয় তো এই সমস্ত বিষয়গুলিতো তার বিবেচনার মধ্যে থাকবে এবং তাদের সেই কাজটা সঠিকভাবে করার জন্য আজকে এখানে উদ্যোগটা নিয়েছেন, এটা ভাল জিনিষ যাতে রাজ্যবাসী জানতে পারেন। এরকম একটা ব্রিজ ভেঙ্গে পড়ল যেটা আমাদের রাজ্যে আর ঘটেনি। এই ধরনের ব্রিজ আমি কালকেও বলেছি দুর্গাচৌমুহনীতে করেছি, অভয়নগর করেছি, তারপর বিশালগড়ে হয়েছে, চম্পকনগরে হয়েছে আগেরগুলি সব ঠিক আছে তো এখন কেন এরকম ঘটনা ঘটল এটা আপনাদের যেমন জানার আগ্রহ আছে, তেমনি রাজ্যবাসীরও আছে। আমরা যারা সরকারে আছি আমাদেরও দায়িত্ব ঘটনাটা কেন হল সমগ্র রাজ্যবাসীকে জানান এবং সেটা জানানোর জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার সেটাই দপ্তর এখানে করছে।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য রতনলাল নাথ বলুন।

**শ্রী রতনলাল নাথ ঃ—** সাপ্লিমেন্টারী স্যার, গত মে মাসে ঘটনা ঘটেছে। এ.সি.বি.এন. মজুমদারের নেতৃত্বে একটি প্রাইমাফেসি কমিটি গঠন করে দিয়েছেন টু ইনকুয়ার দিস ম্যাটার। আজকে পাঁচ মাস পরে বিধানসভায় উঠেছে। এই ঘটনাতো ঘটেছে - দিস ওয়ে দ্যাট ওয়ে - এটা ঘটেছে। ব্রিজ ভেঙ্গে গিয়েছে। কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। তাতে কেউ না কেউ দোষী। যদি সত্যি সত্যি হয়ে থাকে তাহলে প্রাইমাফেসি উনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং তদন্ত রিপোর্টে কি প্রকাশিত হয়েছে। এবং এখানে কন্ট্রাক্টর শিবু সাহাকে আর কোন কাজ দেওয়া হয়েছে কিনা, বা তাকে ব্ল্যাক লিস্টেড করা হয়েছে কিনা? নতুবা আরো সম্পত্তি নষ্ট হবে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** মিঃ স্পীকার স্যার, আমি খুব স্পষ্টভাবে বলেছি যে সেপ্টেম্বরের মধ্যেই রিপোর্ট পাওয়া যাবে। এবং সে রিপোর্ট পাওয়া গেলে কে দোষী সেটা বুঝা যাবে এবং তখন ব্যবস্থা নেওয়া হবে। এখন তো অস্থির হয়ে লাভ নেই। দ্বিতীয়তঃ এটা যেটা হয়েছে, সেক্রেটারী পি.ডব্লিউ.ডি. নিজে গিয়েছেন, অন্যান্য ইঞ্জিনীয়াররাও গিয়েছে। তারা এটা তদন্ত করেছেন এবং তাদের দুই মাস সময় দেওয়া হয়েছে। ৩১শে আগষ্ট তাদের রিপোর্ট দেওয়ার ডেট ছিল। কিন্তু তারা আরো এক মাস সময় চেয়ে নিয়েছেন। তো এর মধ্যে সবই আসবে। কিন্তু সেপ্টেম্বরের রিপোর্টটা পাওয়ার ব্যাপারে অপেক্ষা করুন। এককোয়ারী রিপোর্টতো আসেনি এখনো।

**শ্রী রতনলাল নাথ ঃ—** কেন কালকেতো বলেছেন যে এনকোয়ারী রিপোর্ট এসেছে।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** মিঃ স্পীকার স্যার, সেক্রেটারী পি.ডব্লিউ.ডি. তিনি সেখানে যাওয়ার পরে তিনি এসে একটা রিপোর্ট দিয়েছেন। আমি সেই রিপোর্টটা এখানে পড়ে দিচ্ছি। সেক্রেটারী, পি.ডব্লিউ.ডি. এর ফার্স্ট রিপোর্ট এখানে আছে। সেক্রেটারী, পি.ডব্লিউ.ডি., এস. এন. নাগের এটা ফাইল এর নোট। এটা আমি পড়ে দিচ্ছি।

**মিঃ স্পীকার ঃ—** এটা পড়তে হবে না, আপনি এটা লে করে দিন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) **ঃ—** ঠিক আছে স্যার, আমি এটা লে করে দিচ্ছি।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** (ছাওমনু) **ঃ—** মিঃ স্পীকার স্যার, দক্ষিণ কোরিয়াতে এই ধরনের একটি ঘটনা ঘটেছিল, তারজন্য সেখানকার মন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছে।

**মিঃ স্পীকার ঃ—** প্রশ্নোত্তর পর্ব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি, সেগুলোর উত্তরপত্রগুলি এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

ANNEXURES 'A' & 'B'

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার ঃ—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ ৩ (তিন)টি নোটিশ মাননীয় সদস্য মহোদয়দের নিকট থেকে তাঁদের বিভিন্ন বিষয়ের উপর পেয়েছি। এই নোটিশগুলি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উল্লিখিত বিষয়গুলি উত্থাপন করার অনুমতি দিয়েছি।

প্রথম নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রী সুধন দাস এবং শ্রী নারায়ণ চৌধুরী মহোদয়গণ। মাননীয় সদস্যরা উপস্থিত আছেন। মাননীয় সদস্যদের একজনকে উনাদের বিষয়টি উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুধন দাস** (রাজনগর) ঃ— মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হলো "কৃষি উন্নয়নের সেচ্ ব্যবস্থা সম্প্রসারণ সম্পর্কে"।

**মিঃ স্পীকার ঃ—** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ্ করে জানাবেন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— মিঃ স্পীকার স্যার, আমি আগামী ৪.৯.২০০২ ইং এই বিষয়ের উপর বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ—** দ্বিতীয় রেফারেন্স নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী জয়গোবিন্দ দেবরায় এবং শ্রী পদ্মকুমার দেববর্মা। তাঁদের যে কোন একজনকে বিষয়টি সভায় উল্লেখ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী জয়গোবিন্দ দেবরায়** (রাধাকিশোরপুর) ঃ— মিঃ স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হলো "কেন্দ্রীয় সরকারের নতুন বিদ্যুৎ সংস্কার কর্মসূচী সম্পর্কে।"

**মিঃ স্পীকার ঃ—** আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ্ করে জানাবেন।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ— মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়টির উপর আগামী ৪.৯.২০০২ ইং তারিখে বিবৃতি দেব।

## MATTER RAISED BY MEMBER

**মিঃ স্পীকার ঃ—** আজ আমি আর একটি নোটিশ পেয়েছি এবং এটি আমি পরীক্ষা করে দেখার পর উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা। উনার নোটিশটির বিষয়বস্তু হলো - "গত ২১শে আগষ্ট, ২০০২ ইং পত্রিকায় প্রথম পাতায় পাহাড়ে হাঙ্গামা হলে সমতলে পাল্টা প্রতিরোধের হুমকি দিলেন অনিল" - শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

**শ্রী রতনলাল নাথ ঃ—** স্যার, গতকাল যে সমস্ত কলিং এবং রেফারেন্স দিয়েছিলাম সেগুলির কি হলো?

**মিঃ স্পীকার ঃ—** আমি বলেছিলাম সেগুলো সবই বাতিল।

**শ্রী রতনলাল নাথ ঃ—** সবটা জিনিষ আপনি পিছিয়ে দিলেন ঐ ৪ তারিখে।

**মিঃ স্পীকার ঃ—** না, না, আমি সেগুলি বাতিল বলে দিয়েছি। আপনার যে শর্ট ডিসকাশন - সেটা চার তারিখে আলোচনা হবে।

**শ্রী বীরজিৎ সিন্‌হা** (কৈলাশহর) **ঃ—** স্যার, আমি একটা নোটিশ দিয়েছিলাম রেফারেন্স পিরিয়ডে আলোচনার জন্য। বিষয়টি গুরুত্বপূর্ণ। কিন্তু আপনি সেটাকে কেন এলাউ করলেন না?

**মিঃ স্পীকার ঃ—** সেটা নাও হতে পারে।

**শ্রী বীরজিৎ সিন্‌হা ঃ—** * * * * *

**মিঃ স্পীকার ঃ—** রবীন্দ্রবাবু আরোও গুরুত্বপূর্ণ ব্যাপার দিয়েছেন বলে আমি সেটাকেই গ্রহণ করেছি। অন্য দুটি গুরুত্বপূর্ণ নোটিশও আমি গ্রহণ করেছি। আপনারটা গুরুত্বপূর্ণ হওয়া সত্বে কোন স্কোপ না থাকার কারণে আনা যাচ্ছে না। কোন স্কোপ নেই।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** প্লীজ বসুন। বীরজিৎবাবু বসুন প্লীজ। আরোও কাজ আছে তো।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** আপনাদের তরফ থেকে একটা ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে। যেহেতু আর কোন নিয়ম নেই গ্রহণ করার। সেই জন্য আমি এটা এক্ষুনি গ্রহণ করতে পারছি না।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** অদ্ভুত ব্যাপার সব। এটা কি হাট বাজার নাকি? বসুন। আপনার টোট্যাল কথাটাই এক্‌সপাঞ্জ করে দিলাম। এই সভা দুই ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

**After Recess At 2.00 P.M**

**মিঃ স্পীকার ঃ—** উল্লেখ্য বিষয়ের দ্বিতীয়টি এনেছেন .....

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি একটা জরুরী বিষয় উল্লেখ করতে চাই, উনি যেটা কলিং এটেনশান জানতে চাইছেন, একটা মহিলাকে সরকারী কর্মচারী ধর্ষণ করেছে এবং তার সন্তান হয়েছে। এই অবস্থায় সরকারের তরফ থেকে কোন বিচার নেই। উনি কারুর কাছ থেকে বিচার পাচ্ছেন না। এই নির্যাতিত মহিলা যাতে বিচার পায় এবং সে যাতে বাঁচতে পারে এই ব্যবস্থা করবেন কিনা? এবং সে যাতে বিচার পায় সেই ব্যবস্থা করবেন কিনা? আপনি এই ব্যাপারে রায় দিন সে যাতে সঠিক বিচার পায় এবং বাঁচতে পারে।

**মিঃ স্পীকার ঃ—** এটা আপনি যেভাবে বলছেন কলিং এটেনশান বা রেফারেন্স পিরিয়ড এটা তো আসছে না। তবু যদি রেফারেন্স -এ আপনারা বলতে চান পারবেন।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ—** স্যার, এটা আমরা আর চাই না। আপনি রেফারেন্স হিসাবে গ্রহণ করেননি আমরা সেটা মানলাম কিন্তু একজন মহিলা সে বিভিন্ন দপ্তরে ঘুরছে সে বিচার পাবে না?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বীরজিৎবাবু যে কাগজ আমাদের পেণ্ডুলিয়ামের মধ্যে বিভিন্ন মন্ত্রী এবং আমার মনে হয় বিধানসভার অন্যান্য সদস্য যাদের দিয়েছেন সেই মূলে আমি একটা কাগজ পেয়েছি। এবং অভিযোগ যা আমি দেখলাম বিশেষ করে মহিলা কমিশনের যে ফাইণ্ডিংস এটা নিঃসন্দেহে উদ্বেগজনক। আমি বলছি যে যত দ্রুত সম্ভব এই সম্পর্কে প্রশাসনিক যা ব্যবস্থা সবটাই তদন্ত করে গ্রহণ করার জন্য সরকারের তরফ থেকে উদ্যোগ নেওয়া হবে। এবং এই সম্পর্কে কোন প্রশ্ন নেই অপরাধী যদি চিহ্নিত হন তাকে সাজা পেতে হবেই। আর যে মেয়েটির কথা বলা হয়েছে আইনের দিক থেকে সেটাও আমরা দেখব কিভাবে তাকে আমরা সাহায্য করতে পারি।

* * * * * Expunged as directed by the Chair

**শ্রী কাজল চন্দ্র দাস** (কল্যাণপুর) ঃ— স্যার, আমার একটা প্রশ্ন ছিল।

**মিঃ স্পীকার ঃ** আর না, আর না।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ—** স্যার, ২ কোটি টাকার ব্রিজ ভেঙ্গে গেছে এটা সরকারের ব্যর্থতা কিনা?

**মিঃ স্পীকার ঃ** এটা কি হচ্ছে। এটা তো অন্য প্রসঙ্গ। আপনি বসুন। অনেক হয়েছে। মুখ্যমন্ত্রী মহোদয় তো পরিষ্কার করে বলে দিয়েছেন।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** প্লীজ বসুন।

**শ্রী বীরজিৎ সিন্‌হা ঃ—** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় যে স্টেট্‌মেন্ট দিলেন এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, যেহেতু এটার তিনটা ইনকুয়ারি হয়ে গেছে, একটা হচ্ছে যে বার্থ সার্টিফিকেট এখানে এডিশনাল ডিস্ট্রিক্ট মেজিস্ট্রেট -এর সই আছে বার্থ সার্টিফিকেটে এটা একটা ইনকুয়ারী। মহিলা কমিশন তদন্ত করে পরীক্ষা নিরীক্ষা করে এস.পি. কে রিপোর্ট দেওয়া হয়েছে, এস.পি. ৩, ৪ পাতার একটা রিপোর্ট দিয়েছেন। এস.পি.-র রিপোর্টই তো ইনকুয়ারী হয়ে গেছে। এখন এ্যাকশানের প্রশ্ন আছে?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ— স্যার, আমি আইনের লোক নই কিন্তু আমি কথা দিয়েছি, আমরা আইন দপ্তরের সঙ্গে কথা বলে যা যা ব্যবস্থা নেওয়ার নেব। কোন অপরাধীই রেহাই পাবে না। আমাদের উপর বিশ্বাস রাখতে পারেন। আমরা কাজ করছি। দাঁড়িয়ে আমি কথা দিয়েছি। মাননীয় সদস্য যে বিষয়গুলি আমরা আলোচনার মধ্যে নেব। যদি তদন্তে প্রমাণ হয় তাহলে ঠিক আছে, আমরা এটাকে বেইস করে অগ্রসর হব।

**শ্রী রতনলাল নাথ ঃ—** মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামীকালকে এই ব্যাপারে এই হাউজে স্টেট্‌মেন্ট দেবেন কিনা?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ— কালকে না স্যার। আমি আগামীকালকের ব্যাপারে কথা দিচ্ছি না। যত দ্রুত সম্ভব দেখব। আগামীকালকেই করতে হবে কথা আছে নাকি? যত দ্রুত সম্ভব দেখব।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** বসুন। প্লীজ বসুন।

**শ্রী রতনলাল নাথ ঃ** এই ব্যাপারে পত্র পত্রিকায় উঠেছে। পেপার কাটিং দপ্তরে যায়। এত বড় একজন অফিসার ডাইরেক্টলি ইন্‌ভলব্ রেপের সঙ্গে।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ— মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা আমাদেরকে খুঁজে দেখতে হবে।

**মিঃ স্পীকার ঃ—** ঠিক আছে, এটা তো হয়েছে।

**শ্রী জওহর সাহা** (বীরগঞ্জ) ঃ— মিঃ স্পীকার স্যার, গত দুই দিনে আমাদের জিরানীয়া এলাকায় .... .... ....

**মিঃ স্পীকার ঃ—** এটা কোন ইস্যু না। আপনি বসুন। এটা তো কোন ফর্মে আসে না। রেফারেন্স পিরিয়ড, কলিং এটেনশান শেষ হয়ে গেছে। হাউজের তো একটা ডেকোরাম আছে। আপনি বসুন।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ— এটা আলোচনার দরকার আছে। এটা এক্ষুনি আলোচনা করতে হবে।

**মিঃ স্পীকার ঃ—** না, না, অনেক হয়েছে।

(গণ্ডগোল)

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ— তাহলে আপনি হাউজ এডজার্ন করুন।

**মিঃ স্পীকার ঃ—** না, না হাউজ এডজার্নের ব্যাপার না। এর আগে রেফারেন্স সবটাই উঠেছে। ঐ সময় যা যা বলার বলেছেন। আমাদের বিধানসভায় '০' আওয়ারটাকে রেফারেন্স পিরিয়ড হিসাবে ট্রিট করা হচ্ছে। আমাদের বিধানসভায় নিয়মটা কি জিরো আওয়ার বলতে কোন জিনিষ নেই। জিরো আওয়ারটাকে রেফারেন্স পিরিয়ড হিসাবে ট্রিট করা হচ্ছে। প্লিজ শুনুন। প্লিজ্। এটাই সর্ব ভারতীয় প্রসেস রেখে স্ট্যাণ্ড করছে। যখন একজন কোন প্রশ্ন আনে তখন জিরো আওয়ারে ব্যবহার করতে পারে। শুনুন বীরজিৎ বাবুর ঘটনা নিয়ে এতক্ষণ ঘটনা ঘটল, এরপরেও লিডার অব দ্যা হাউস এটা প্লেইস করেছে, তারপর আরেকটা ইস্যু তুললেন। এই রকম কোন ফর্ম আছে কিনা?

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ— এখন প্রশ্ন হলো স্যার, তাহলে কি এই ব্যাপারগুলো হাউসে তোলা যাবে না?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, জিরো আওয়ার কনভেনশান ছিল, আমাদের বিধানসভায় কিন্তু সবার সঙ্গে আলোচনা করে সিদ্ধান্ত করে জিরো আওয়ার -এর জায়গায় এটাকে রেফারেন্স পিরিয়ড করা হয়েছে যাতে কোন কনক্রিট ফর্ম বিষয়গুলো আসলে পর যার কাছে যে বিষয় জানতে চাওয়া হয়েছে তিনি প্রপার প্রিপারেশান হিসেবে সেটা উত্তর করতে পারেন। দ্যাট হেজ বীন ডিসাইডেড এ্যাণ্ড একসেপটেড বাই দ্যা হাউস। কাজেই এখন চট করে রেফারেন্স পিরিয়ড আমি ইউজ করব, আবার জিরো আওয়ারে সুযোগ নেব একসঙ্গে এটা চলে না।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** আরে জওহরবাবু চুপ করুন, প্লিজ বসুন।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ—** আমরা আশা করব যাতে এটা এপ্রোপ্রিয়েট এ্যাকশান নেওয়া হয়। এটা খাস ঘটনা।

**মিঃ স্পীকার ঃ—** অলরেডি ইন দিজ হাউজ চীফ মিনিষ্টার অলরেডি মেইক এ স্টেটমেন্ট। এবং বলেছেন এটা দেখবেন। উল্লেখ্য বিষয়ের দ্বিতীয়টি হচ্ছে, প্লিজ বসুন, প্লিজ বসুন।

(গণ্ডগোল)

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ— ঐ সোনামুড়াতে কংগ্রেস কর্মীরা আক্রান্ত হচ্ছে, এগুলি কি এখানে বলা যাবে না, অমরপুরে কংগ্রেস কর্মীরা আক্রান্ত হচ্ছে, রাজ্যের বিভিন্ন জায়গায়, তারপরে রাজ্যের মাননীয় শিক্ষামন্ত্রীর উস্কানীমূলক বক্তব্য দেওয়ার পর রাজ্যের সর্বত্র .....।

**মিঃ স্পীকার ঃ—** গতকাল নো কনফিডেন্স মোশন নিয়ে পাঁচ ঘন্টা আলোচনা হয়েছে। আপনারা ১১০ মিনিটের জায়গায় ১৩০ মিনিট আলোচনা করেছেন, তারপরেও আবার বলছেন।

**শ্রী অমিতাভ দত্ত** (ধর্মনগর) ঃ— স্যার, আজকের বিজিনেস -এর মধ্যে দেখবেন অনেক গুরুত্বপূর্ণ বিষয় আছে। আজকে আমাদের দেশের সংহতি বিপন্ন সেই সম্পর্কে আলোচনা করার একটা বিষয় আছে। এটা স্যার, ব্যাহত করার চেষ্টা করছে।

**শ্রী সুদীপ রায় বর্মণ** (আগরতলা) ঃ— স্যার, এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্ষণ করছি।

**মিঃ স্পীকার ঃ—** না, আমি এই ব্যাপারে বলার জন্য দিচ্ছি না। এটা আগের দিন বলবেন, আর এটার আপনারা ঠিক

করবেন। এইভাবে বলতে থাকলে তো হবে না, এখানে তো একটা নিয়ম কানুন আছে। এখানে কোন নিয়ম কানুনের তোয়াক্কা নেই, তাহলে চলুন। না আমি চলে যাই, প্রশ্ন নেই তো, এইভাবে যদি বলে নিয়ম কানুন মানা যাবে না। তাই আমি চলে যাচ্ছি।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** আপনারা যে প্রশ্ন তুলছেন এবং যে প্রশ্ন প্লেইস করেছেন এটা আলোচনা নয় এটার একটা সিদ্ধান্ত হয়েছে। তারপর বললেন আমাদের এটা শুনতেই হবে। এটা আমাদের বিধানসভার কোন্ বিধিতে আছে এটা দেখাতে হবে তো। এতে আপনারা কিছুই বলছেন না, তাহলে আমাকে বলতে রাইট দিন। পার্লামেন্টে তো ৫০০ উপর সদস্য, কোথাও সেই ৫০০ জনকে তো সব সুযোগ দেওয়া যায় না। কোয়েশ্চান আওয়ারে কয়টা সাপ্লিমেন্টারী করতে পারে পার্লামেন্টে ?

(গণ্ডগোল)

**শ্রী সুদীপ রায় বর্মণ ঃ—** মাননীয় শিক্ষামন্ত্রী, আবুলতাবুল বলছে বক্তব্যে।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** প্লীজ বসুন, প্লীজ বসুন, উল্লেখ্য বিষয়ের দ্বিতীয়টি হচ্ছে,

(গণ্ডগোল)

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ স্যার, যদি কোথাও কারুর কোন অভিযোগ থাকে তাহলে থানায় অভিযোগ করুন, সেটা থানা দেখবে।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** প্লীজ বসুন।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** প্লীজ, মাননীয় সদস্য বসুন। উল্লেখ্য বিষয়ের উপর আরো দুইটি মাননীয় সদস্য শ্রী অমিতাভ দত্ত মহাশয় গত ২৯.৮.২০০২ ইং তারিখ এই সভায় উল্লেখ করেছিলেন এবং স্বরাষ্ট্র দপ্তরের মাননীয় মন্ত্রী উল্লেখ্য বিষয়বস্তুটির উপর বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব উনার বিবৃতি দেওয়ার জন্য।

(গণ্ডগোল)

**শ্রী সুদীপ রায় বর্মণ ঃ—** স্যার, আজকে বক্সনগর, সোনামুড়া এবং মেলাঘরে গণ্ডগোল হচ্ছে। সারা রাজ্যে হচ্ছে, এই ব্যাপারে দপ্তরের কাছ থেকে কোন সাড়া পাওয়া যাচ্ছে না। স্যার, পার্টি অফিসে গিয়েও মারপিট করা হয়েছে।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ—** প্লীজ বসুন।

(গণ্ডগোল)

**শ্রী রতনলাল নাথ ঃ—** আজ থেকে ৭ দিন আগে জনৈক রেপ করেছিল। থানাতে বলার পরেও কোন একশান নেওয়া হয়নি। এফ.আই.আর. করার পরে আবার কালকে রাত্রেও ঘটনা ঘটেছে।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য আমার বক্তব্য উপেক্ষা করছেন। আমি পরিষ্কার বলেছি যদি কোথাও এই ধরনের কোন ইনসিডেন্ট থাকে তাহলে থানায় অভিযোগ করুন। যদি থানা থেকে একশান না নেয়, আপনি নিজেও জানেন আপনি শুধু বিধায়ক না আইনেরও একজন লোক দাবী করেন এবং যদি না হয় জায়গা আছে আরো উপরে যাওয়ার থানার দারোগা যা খুশী তা করতে পারেন না। যদি তাই হয় ঘটনা তাহলে উপরের স্তরে যাওয়ার নিশ্চয়ই সুযোগ আছে। আমাদের রাজ্যের সব দলের রাজ্যের সমস্ত গণতান্ত্রিক বিধি নিয়ম মেনে যে দল কাজ করে সেই দলের কাজ করার পূর্ণ অধিকার আছে কোন দলের অফিস করে দলের রাজনৈতিক ক্রিয়াকাণ্ড সংগঠিত করার ক্ষেত্রে কোন বাধা নিষেধ নেই এবং এটা যদি কেউ করে তিনি যে দলের লোকই হবেন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী রতনলাল নাথ** ঃ— স্যার, ত্রিপুরা রাজ্যের সবচেয়ে বড় জায়গা হল বিধানসভা। যে ব্যাপারেই রেফারেন্স থাকবে সেই সব বিষয়ে সমাধান হবে এই বিধানসভায়।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় আমার অনাস্থা প্রস্তাবে ময়নামা গ্রামের কৃষকদলের ১৪ জন কিডন্যাপ হয়েছে। কাজেই ময়নামা সবচেয়ে এ্যাফেকটিভ। পরে গ্রেফতার হয়ে জেল হাজতে ৪২ জন বন্দী। ইনকোয়ারি করে থানাতে ও.সি.-র নিকট ডেপুটেশন দিতে গেলাম কিন্তু ও.সি. আমাদের দলের লোকদের সঙ্গে দেখা করল না। মিটিং প্রিভিলেজ যেখানে আনতে পারতাম। সময়ের অভাবে আমরা প্রিভিলেজ মোশানে আনতে পারিনি। বিধানসভা ছেড়ে আমি গিয়েছিলাম। কাজেই থানার প্রতি আস্থা আমাদের ক্রমশঃ হারিয়ে ফেলছে তবুও মাননীয় মন্ত্রী আশ্বাস দিয়েছেন ব্যাপারগুলি দেখা হবে। তাহলে আমরা নিশ্চয় বিশ্বাস করবো আস্থা হব এবং আমরা আশা করি এটার সুবিচার পাবো।

**মিঃ স্পীকার** ঃ— উল্লেখ্য বিষয়বস্তু হলো ইন্টার ন্যাচারেল কমিটি আপিল এবং ডিসট্রিক্ট বরক নেশন প্রবলেম এণ্ড হিউমেন রাইট অন জেনেভা বাই বি.কে. রাংখল। এই শিরোনামে গত ২২শে আগষ্ট, ২০০২ ত্রিপুরা অবজারবেশনে। এটা বিধানসভার বহির্ভূত।

আগের মাননীয় সদস্যের রেফারেন্সটি হয়েছে সর্বসম্মতক্রমে। কাজেই এটা এখন সভার টেবিলে কল করার জন্য আমি মাননীয়মন্ত্রীদের প্রতি অনুরোধ করছি।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ— মিঃ অধ্যক্ষ মহোদয় তারা উচ্ছৃঙ্খল, শুনতে চাইছেন না তাহলে লে করে দিতে পারি।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার** ঃ— প্লীজ আপনারা বসুন।

(গণ্ডগোল)

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ— এটাকেও লে করতে হবে।

(গণ্ডগোল)

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাইমাভ্যালী) ঃ— এটা লে করুন।

(এ্যাট দিস স্টেজ অল দ্য অপোজিশান মেম্বারস এমব্লক রাশড টু দ্য ডায়াস)

**মিঃ স্পীকার** ঃ— আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনার স্টেটমেন্টটা যেন হাউসের টেবিলে লে করেন।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার স্টেটমেন্টটা হাউসের টেবিলে লে করলাম।

## ANNOUNCEMENT MADE BY THE CHAIR

**মিঃ স্পীকার ঃ—** আজকের যে সমস্ত বিজনেসগুলি হাউসের টেবিলে লে করার জন্য নির্দিষ্ট করা ছিল সেগুলির সবগুলিই হাউসের টেবিলে লে করা হয়েছে বলে আমি ধরে নিলাম।

এই সভা আগামীকাল ৪.৯.২০০২ ইং তারিখ, বুধবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রইল।

**ANNEXURE - A**

## PAPERS LAID ON THE TABLE OF THE HOUSE
## (Questions and Answers)

## QESTION

Admitted Starred Question No. : 6

Name of Member : Shri Shyama Charan Tripura

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state :

**প্রশ্ন**

১। ইহা কি সত্য Commission on Administrative Reforms (CAR) বা তরুণ দত্ত কমিশন ত্রিপুরা জুটমিল এবং টি.আর.টি.সি.-কে বেসরকারীকরণের সুপারিশ করেছিলেন এবং মন্ত্রিসভা তা অনুমোদন করেছিলেন?

২। সত্য হলে কমিটির সুপারিশ কবে কার্য্যকর হবে?

৩। না হলে কারণ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। ত্রিপুরা জুটমিলে বেসরকারী সংস্থার সঙ্গে যুক্তভাবে মিলের উৎপাদন বাড়ানোর পদক্ষেপ নেওয়া হয়েছে এবং এর ফলে উৎপাদনও বাড়ানো গেছে। TRTC সংক্রান্ত তথ্য শিল্প ও বাণিজ্য দপ্তরের জানা নেই।

৩। প্রশ্ন ওঠে না।

Admitted Starred Question No. : 22

Name of Member : Shri Narayan Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the the Public Works Department be pleased to state :

**প্রশ্ন**

১। মধুপুর হাসপাতাল হইতে ঈশানচন্দ্র নগর স্কুল পর্যন্ত যে রাস্তাটি আছে, বর্তমান আর্থিক বছরে তাহা পাকা রাস্তা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

২। না থাকিলে কবে নাগাদ রাস্তাটি পাকা করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। এই রাস্তার মোট ৬ কি.মি. দৈর্ঘ্যের মধ্যে ২ কি.মি. রাস্তার মেটেলিং ও কার্পেটিং করার পরিকল্পনা বর্তমানে আছে।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question No : 23

Name of Member : Shri Khagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of PHE Department be pleased to state :

প্রশ্ন

১। কচুছড়া TSR Camp পানীয় জলের জন্য কোন ডিপ টিউবওয়েল খনন করা হয়েছিল কিনা?

২। হয়ে থাকলে কত টাকা খরচ হয়েছে এবং লেয়ারিং করার খাতে কত?

উত্তর

১। হ্যাঁ। ১৯৯৭ সালে পানীয় জলের জন্য খনন কার্য্য সম্পন্ন করা হয়েছিল।

২। সর্বমোট ডিপ টিউবওয়েলটি খনন কার্য্যে ১৫,২৭,৫০৫ টাকা খরচ হয়েছিল এবং তন্মধ্যে লেয়ারিং করতে ৬৮,২৮৪ টাকা খরচ হয়েছিল।

Admitted Starred Question No. : 26

Name of Member : Shri Joy Gobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। পিত্রা ছড়ার উপর কাঠের ব্রিজটিকে বেইলী বা পাকা সেতুতে পরিণত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

২। থাকিলে কোন্ অর্থবর্ষ থেকে উপরোক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

৩। না থাকিলে তার কারণ?

উত্তর

১। হ্যাঁ।

২। প্রাথমিক পরীক্ষা নিরীক্ষার কাজ সমাপ্ত করার পর প্রয়োজনীয় অর্থের সংস্থান করা গেলে তবেই কাজটি হাতে নেওয়া হবে বলে আশা করা যায়। তাই এখনই নির্দিষ্ট কিছু বলা সম্ভব নয়।

৩। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Questions No. : 109

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister of the Water Resource Department be pleased to state :

**প্রশ্ন**

১। রাজ্যে সেচের জন্য D.T.W., L.I. ও Diversion Scheme এর সংখ্যা কত (ব্লক ভিত্তিক হিসাব)?

২। তন্মধ্যে কতটির পরিচালনার ভার গ্রাম পঞ্চায়েতের হাতে হস্তান্তর করা হয়েছে?

**উত্তর**

১। রাজ্যের সেচের জন্য ৩১-৩-২০০২ ইং পর্যন্ত D.T.W., L.I. ও Diversion Scheme এর মোট সংখ্যা ১১২৯টি।

**ব্লক ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ—**

| ব্লক | এল.আই. | ডি.টি.ডব্লিউ. | ডাইভারসন | মোট |
|---|---|---|---|---|
| অমরপুর | ৭৫ | - | ২ | ৭৭ |
| আম্বাসা | ২৫ | - | - | ২৫ |
| নন-ব্লক | ২ | - | - | ২ |
| বগাফা | ৫৬ | ৫ | ৩ | ৬৪ |
| বিশালগড় | ৪৫ | ২০ | - | ৬৫ |
| বক্সনগর | ৯ | ৮ | - | ১৭ |
| ছামনু | ৪ | - | - | ৪ |
| দামছড়া | ১ | - | - | ১ |
| দসদা | ১৬ | - | - | ১৬ |
| ডুকলী | ২১ | ৬ | - | ২৭ |
| ডম্বুরনগর | ৮ | - | - | ৮ |
| গৌড়নগর | ৩২ | ২ | - | ৩৪ |
| মনু | ২২ | ১ | - | ২৩ |
| মাতাবাড়ী | ৪২ | ৯ | ২ | ৫৩ |
| মেলাঘর | ৪১ | ৬ | - | ৪৭ |
| মোহনপুর | ২০ | ৩৬ | ২ | ৫৮ |
| পদ্মবিল | ২ | ৩ | - | ৫ |
| পানীসাগর | ৫৫ | ৬ | - | ৬১ |
| পেচারথল | ১৮ | - | - | ১৮ |
| রাজনগর | ৩৪ | ৭ | ২ | ৪৩ |
| রূপাইছড়ি | ১৬ | ১ | - | ১৭ |
| সালেমা | ৫৪ | ১ | ৫ | ৬০ |

| ব্লক | এল.আই. | ডি.টি.ডব্লিউ. | ডাইভারসন | মোট |
|---|---|---|---|---|
| মোহনপুর | ২০ | ৩৬ | ২ | ৫৮ |
| সাতচাঁদ | ৪৩ | ৩ | - | ৪৬ |
| তেলিয়ামুড়া | ২৭ | ৪ | ১ | ৩২ |
| তুলাশিখর | ৮ | ১ | - | ৯ |
| হেজামারা | ৪ | | - | ৪ |
| ঋষ্যমুখ | ১৫ | ২ | ২ | ১৯ |
| জম্পুইজলা | ৮ | ৪ | ১ | ১৩ |
| জিরানীয়া | ৪০ | ১০ | ১ | ৫১ |
| কদমতলা | ২১ | ৪ | - | ২৫ |
| কল্যাণপুর | ১২ | ৩ | ১ | ১৬ |
| কাকড়াবন | ৪৮ | ৭ | - | ৫৫ |
| করবুক | ১৮ | | - | ১৮ |
| কাঠালিয়া | ১১ | ২ | ১ | ১৪ |
| খোয়াই | ২৩ | ৪ | ১ | ২৮ |
| কিল্লা | ১২ | ১ | ১ | ১৪ |
| কুমারঘাট | ৪৭ | ১ | - | ৪৮ |
| মান্দাই | ৮ | ৩ | ১ | ১২ |
| মোট | ৯৪৩ | ১৬০ | ২৬ | ১১২৯ |

২। বর্তমানে সময়ে ১লা আগষ্ট পর্যন্ত মোট ৫৪৮টি প্রকল্প (এল.আই. - ৪২৬, ডি.টি.ডব্লিউ. - ১১০, ডাইভারসন - ১২) পরিচালনার জন্য গ্রাম-পঞ্চায়েত/বি.এ.সি.-র নিকট হস্তান্তর করা হয়েছে।

Admitted Starred Questions No. : 113

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, দালান বাড়ীর ক্রয় অথবা দানমূলে গ্রহণ করার পর ক্রেতা বা দানগ্রহীতাকে 'পরচা' দেওয়ার কোন ব্যবস্থা না থাকাতে সংশ্লিষ্টদের যে অসুবিধা হচ্ছে তা নিরসনে দপ্তরের কোন দায়িত্ব থাকা উচিত কিনা?

২। যদি সত্যি হয় তাহলে শীঘ্রই যথার্থ ব্যবস্থা হবে কিনা? এবং

৩। না হলে তার কারণ?

উত্তর

১। হ্যাঁ।

২। এই অসুবিধা নিরসনে যেহেতু *T.L.R. & L.T. Act, 1960* -তে কোন ব্যবস্থা নেই সেহেতু সরকার আইন দপ্তর এবং আইন বিশেষজ্ঞদের পরামর্শক্রমে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. : 114

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। আগরতলা শহরে যানবাহনের দুর্ঘটনা অত্যাধিক মাত্রায় বৃদ্ধির পরিপ্রেক্ষিতে যেভাবে প্রতিনিয়ত মানুষ হতাহত হচ্ছেন সেটা চিন্তাভাবনা করে আগরতলা শহরে নিয়ন্ত্রিত ভাবে সীমাবদ্ধ সংখ্যক যানবাহন চলাচলের জন্য উপযুক্ত ব্যবস্থা হবে কিনা; এবং

২। নেওয়া না হলে যান দুর্ঘটনা হতাহতের সংখ্যা হ্রাস করার জন্য কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

উত্তর

১। আগরতলা শহরে যানবাহনের দুর্ঘটনা বৃদ্ধির পরিপ্রেক্ষিতে মানুষ হতাহত হচ্ছে সেটা চিন্তাভাবনা করে মিউনিসিপাল এলাকায় যাত্রীবাহী গাড়ীর পারমিট দেওয়া সীমিত করা হয়েছে।

২। শহরে যান দুর্ঘটনা হতাহতের সংখ্যা হ্রাস করার জন্য নানারকম ব্যবস্থা নেওয়া হয়েছে যথা - যানবাহন চালকদের নিয়ে নিয়মিত সেমিনার করা হয়। গাড়ীর গতি নিয়ন্ত্রণের জন্য বিভিন্ন রাস্তায় এনফোর্সমেন্ট করা হয়। কমাণ্ডার জীপের গতি নির্দিষ্ট ভাবে বেঁধে দেওয়া হয়েছে। যানবাহন চালকদের সচেতনতা বৃদ্ধির লক্ষ্যে নানারকম প্রচারপত্র বের করা হয়েছে, ট্রাফিক আইন ভঙ্গকারীদের বিরুদ্ধে আদালতে মামলা করা হচ্ছে। তাছাড়া ব্যস্তময় রাস্তার মোড়গুলিতে স্টপলাইন এবং জেব্রা ক্রসিং অঙ্কন করা হয়েছে এবং কিছু কিছু রাস্তাকে ওয়ানওয়ে করা হচ্ছে।

Admitted Starred Questions No. : 117

Name of Member : Shri Dipak Kr. Roy

Will the Hon'ble Minister in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। চন্দ্রপুর টাটা কোম্পানী থেকে মইরম নগর ও চন্দ্রপুর বাজার থেকে নোয়ানীয়ামুড়া রাস্তা দুটো বর্তমানে কি অবস্থায় আছে?

২। উক্ত রাস্তা দুটো অবিলম্বে সংস্কার করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

উত্তর

১। চন্দ্রপুর টাটা কোম্পানী থেকে মইরম 'নগর পর্য্যন্ত রাস্তাটি বর্তমানে যান চলাচলের উপযোগী নয় এবং চন্দ্রপুর বাজার থেকে নোয়ানীয়ামুড়া পর্যন্ত রাস্তাটি বর্তমানে যান চলাচলের যোগ্য।

২। চন্দ্রপুর টাটা কোম্পানী মইরম 'নগর পর্য্যন্ত রাস্তাটি সংস্কার করার কাজ চলছে।

Admitted Starred Questions No. : 123

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। খোয়াই মহকুমার পরিত্যক্ত বিমান বন্দর এলাকাটি রাজ্য সরকারকে অথবা খোয়াই নগর পঞ্চায়েতকে হস্তান্তরের বিষয়ে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে আজ পর্য্যন্ত কোন কিছু জানিয়েছেন কিনা?

২। জানিয়ে থাকিলে, ইতিবাচক কোন সারা পাওয়া গেছে কিনা?

৩। না জানালে পুনরায় এ ব্যাপারে প্রয়োজনীয় যোগাযোগ করা হবে কিনা?

উত্তর

১। হ্যাঁ, খোয়াই মহকুমার পরিত্যক্ত বিমানবন্দর এলাকাটি সরকারকে অথবা খোয়াই নগর পঞ্চায়েতকে হস্তান্তরের বিষয়ে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছিল।

২। প্রতি উত্তরে কেন্দ্রীয় সরকার রাজ্য-সরকারকে সম্মতি জানিয়েছেন কিছু শর্তাধীনে।

৩। ১নং এবং ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

Admitted Starred Questions No. : 127

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য যে রাজ্য নির্মাণ কার্য্য ব্যাপক বৃদ্ধি পাওয়ায় ইটের অভাবে বর্তমানে অনেক কাজ করানো যাচ্ছে না?

২। সত্য হলে চাহিদার সাথে সঙ্গতি রেখে ইটের উৎপাদন বৃদ্ধির জন্য সরকারের কোন পরিকল্পনা/উদ্যোগ আছে কিনা?

উত্তর

১। হ্যাঁ।

২। হ্যাঁ, সরকারের তরফে ইতিমধ্যেই চলতি আর্থিক বছরে সরকার কর্তৃক অধিগৃহীত সংস্থা এবং বেসরকারী ইট ভাট্টার মাধ্যমে ইটের উৎপাদন বৃদ্ধির জন্য পরিকল্পনা/উদ্যোগ নেওয়া হয়েছে।

Admitted Starred Questions No. : 128

Name of Member : Shri Pranab Debbarma

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। সোনাই নদীর উপর সোনাই বাজারের নিকট বর্তমানে যে ব্রীজটি রয়েছে চলতি আর্থিক বছরে তাকে পাকা ব্রীজ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

২। যদি না থাকে তার কারণ?

উত্তর

১। আপাতত নাই।

২। এ একটি বড় কাঠের সেতু। পাকা সেতু নির্মাণ সময় সাপেক্ষ ব্যাপার। তাই উক্ত স্থানে একটি বেইলী ব্রীজ নির্মাণের জন্য পরীক্ষা-নিরীক্ষার কাজ চলছে।

Admitted Starred Questions No. : 129

Name of Member : Shri Khagendra Jamatia

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য যে তেলিয়ামুড়া ও উত্তর মহারানীপুর বাজার পর্য্যন্ত কোন গাড়ী চলছে না?

২। সত্য হলে গাড়ী চলাচলের কোন ব্যবস্থা খুব শীঘ্রই করা হবে কিনা?

উত্তর

১। তেলিয়ামুড়া পর্যন্ত গাড়ী চলছে তবে তেলিয়ামুড়া থেকে উত্তর মহারানীপুর বাজার পর্য্যন্ত সরকারী ও বেসরকারী কোন গাড়ী চলছে না।

২। টি.আর.টি.সি.'র বাসের স্বল্পতার কারণে ঐ রুটে বাস চালানো সম্ভব হয়ে উঠেনি। তবে ঐ রুটে তিনটি বাস পারমিট দেওয়া হয়েছে। সেগুলি হলো, (ক) TR01-1402, (খ) TR01-1415 (গ) TR01-1417

Admitted Starred Questions No. : 130

Name of Member : Shri Sudhan Das

Will the Hon'ble Minister-in-charge of the department of Industries & Commerce be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য রাজ্যে ইটভাট্টাগুলি একটা নির্দিষ্ট পরিমান টাকা দেওয়ার নিয়ম চালু আছে?

২। যদি সত্য হয় তবে একটি ভাট্টা ১ বৎসরে কত টাকা দেয়?

৩। T.S.I.C. land এর ইট ভাট্টাগুলিতে উপরোক্ত নিয়ম চালু আছে কি, যদি না থাকে তার কারণ কি এবং এই নিয়ম TSIC এর ক্ষেত্রে চালু করা হবে কিনা?

৪। T.S.I.C. এর একটি ইটভাট্টা সর্বোচ্চ কত টাকা সেইলস্ ট্যাকস্ দেয়?

উত্তর

১। হ্যাঁ।

২। বিগত ২০০১-২০০২ সালের প্রতিটি ইটভাট্টার প্রতি ইউনিটের ট্যাকস্ প্রদানের হার ছিল নিম্নরূপ,

সেইলস্ ট্যাক্স — ১.৭০ লক্ষ টাকা, টার্নওভার ট্যাকস্ - ৫% হিসাবে ৭.০৮৩ টাকা।

৩। T.S.I.C.-র ক্ষেত্রে উপরোক্ত নিয়ম চালু করার জন্য আবেদন করা হয়েছে।

৪। T.S I.C. পরিচালিত ইটভাট্টাগুলি থেকে সর্বোচ্চ ১২ লক্ষ ১৯ হাজার ২০২ টাকা সেইলস্ ট্যাকস্ হিসেবে দেওয়া হয়েছে।

Admitted Starred Questions No. : 131

Name of Member : Shri Subodh Nath

Will the Hon'ble Minister-in-charge of PHE Department be pleased to state :

প্রশ্ন

১। চলতি অর্থ বছরে সারা রাজ্যে কতটি নতুন Deep Tube Well এর কাজ হাতে নেওয়া হয়েছে?

২। যদি নেওয়া হয়ে থাকে তাহলে সেগুলি কোথায় কোথায় হবে (তালিকা সহ)?

৩। ধর্মনগর মহকুমার উত্তর গঙ্গানগর জি.পি. (পানিসাগর ব্লক) কদমতলা ব্লকের চুড়াইবাড়ী Sale Tax Area ফুলবাড়ী এবং সরমপুরে Deep Tube Well করার প্রস্তাব দপ্তরের আছে কিনা? এবং

৪। থাকিলে কবে নাগাদ কাজ শুরু করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। রাজ্যে চলতি অর্থ বছরে ৮১টি Deep Tube Well খনন এর পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে।

২। চলতি অর্থ বছরে যে সকল স্থানে নতুন DTW এর কাজ হাতে নেওয়া হয়েছে তাহার তালিকা Annexure - 'A' তে দেওয়া হল।

৩। ধর্মনগর মহকুমার কদমতলা ব্লকের ফুলবাড়ীতে Deep Tube Well এর খনন কার্য্য এই অর্থ বছরে হাতে নেওয়া হয়েছে। উত্তর গঙ্গানগর, জি.পি., চুড়াইবাড়ী Sale Tax Area এবং সরমপুরে D.T.W. এর কোন প্রস্তাব নেই।

৪। এই ড্রিলিং প্রোগ্রাম অনুযায়ী এই বছরে ফুলবাড়ীতে কাজ শুরু হবে বলে আশা করা যায়।

ANNEXURE - 'A'

PROGRAMME FOR DRILLING OF DEEP TUBE WELL DURING 2000-2003

| District wise name of Block | Schemes under PMGY | Date of sinking | Schemes under ARWSP |
|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 |
| 1. Rupaichari | 1. Chalita Bankul | | 1. West Ludhua<br>2. Dasram Khamar |
| 2 Satchand | 2. Harbatali | | 3. Taichama<br>4. Sakbari<br>5. Poangbari |
| 3. Hrishyamukh | 3. Krishnapur | | 6 Gajaria<br>7. Nalua |
| 4 Bagafa | 4. Patichari (near drop gate) | | 8. Padamohanpara<br>9. Takma Chara<br>10. Ramraibari<br>11. Bamanchara (near Fishery Firm) |
| 5. Karbook | 5. Bhagaban Tilla | | 12. Jatanbari ITI<br>13. Bairagi Dokan |
| 6 Rajnagar | 6 Mundapara | | 14. Gauranga Bazar<br>15. Bhairabnagar |
| 7. Amarpur | - | | 16. Burburia<br>17. Purba Daluma<br>18. South Taidu<br>19. Ampi - II |
| 8 Killa | 7 East Kupilong | | 20. Uttar Brajendranagar<br>21. Raisyabari<br>22. Bagma (Khamarbari |
| 9 Kakrabon | 8. Dakshin Murapara | | 23. Basichandra Mura Sing para<br>24. Jamjuri (near Market) |
| 10. Matabari | 9. Simsima | | 25. Adhipur<br>26. Laxmipati<br>27. Karaiyamura |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| **DHALAI DISTRICT** | | | |
| 1. Ambassa | 1. Kamalachandra - II | | 1. Harinamura |
| | 2. Ganganagar - II | | 2. Raipasha |
| 2. Salema | 3. Chankap | | 3. Kartikgram |
| | 4. West Daluchara | | 4. Panbua |
| | | | 5. Bilashcharra |
| 3. Manu | 5. Sudhan Kumarpara | | 6. Marachara |
| 4. Chawmanu | - | | 7. Kshetrichara |
| 5. Dumburnagar | 6. Pancharatan | | 8. Raima |
| | 7. Dalapati | | 9. Laxmipur |
| | | | 10. Tuichakma |
| | | | 11. Ramnagar |
| **NORTH TRIPURA DISTRICT** | | | |
| 1. Panisagar | 8. Pekuchara | | 12. Ramnagar |
| | 9. Indurail | | 13. Lalchara colony |
| | | | 14. Balidrum |
| | | | 15. Padmabil (Nutannagar) |
| 2. Kadamtala | 10. East Huruah | | 16. Balichara |
| | | | 17. East Ichailalchara |
| | | | 18. Fulbari |
| | | | 19. Rajkandi |
| 3. Pecharthal | 11. South Machmara | | 20. Laxmipur |
| 4. Gournagar | 12. Devipur S.C. Colony | | 21. Ichabpur - II |
| | | | 22. Goldapur |
| | | | 23. Rangauti |
| | | | 24. Jamthaibari |
| 5. Kumarghat | 13. Ratanchara | | 25. Ambedkarnagar |
| | | | 26. Chandrakapur |
| | | | 27. Krishnanagar |
| | | | 28. Laljuri |
| 6. Dasda | 14. Dakshin Dasda | | 29. Dashamanipara |
| 7. Damcharra | 15. Khedachara | | 30. Bahadurpara |
| **TOTAL OF ALL DISTRICT** | **24** | | **57** |

Admitted Starred Questions No. : 134

Name of Member : Shri Khagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the PHE Department be pleased to state :

প্রশ্ন

১। ২০০১-২০০২ ইং সালে মুঙ্গিয়াবাড়ীতে (আঠারমুড়া) গভীর নলকূপের (পানীয় জল) খননের কোন পরিকল্পনা আছে কিনা? এবং

২। না থাকলে তার কারণ?

উত্তর

১। মুঙ্গিয়াবাড়ীতে (আঠারমুড়া) গভীর নলকূপ (পানীয় জল) খননের কোন পরিকল্পনা ২০০১-২০০২ ইং সালে দপ্তরের ছিল না।

২। পশ্চিম জিলা সেকটার রিফর্ম প্রোগ্রামের আওতাধীন হওয়ায় এই দপ্তর থেকে কোন পরিকল্পনা নেওয়া সম্ভব নহে।

Admitted Starred Questions No. : 136

Name of Member : Shri Padma Kumar Debbarma

Will the Hon'ble Minister-in-charge of the Fisheries Department be pleased to state :

প্রশ্ন

১। আগামী ১০ বর্ষীয় পরিকল্পনায় রাজ্যের খাদ্য স্বয়ংভরতার জন্য প্রত্যেক পঞ্চায়েতকে মৎস্য দপ্তরের উদ্যোগে মাছ চাষের জন্য এক কানী করে পুকুর খনন করে দেওয়ার কোন পরিকল্পনা আছে কিনা?

২। যদি না থাকে তবে ইহার কারণ?

উত্তর

১। হ্যাঁ, আগামী ১০ বর্ষীয় পরিকল্পনায় রাজ্যের খাদ্য স্বয়ংভরতার জন্য প্রত্যেক পঞ্চায়েতকে মৎস্য দপ্তরের উদ্যোগে কম করে এক কানী করে মাছ চাষের জন্য জলাশয় করে দেওয়ার পরিকল্পনা আছে।

২। প্রশ্নই উঠে না।

Admitted Starred questions no. : 137

Name of Member : Shri Pranab Debbarma

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে মোট কত পরিমান আর.এফ. এবং পি.আর.এফ. ভূমি রয়েছে?

২। আর.এফ. এবং পি.এফ. মুক্ত করে ভূমিহীনদের ভূমি বন্দোবস্ত দেওয়ার জন্য দপ্তর কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

উত্তর

১। রাজ্যে মোট ৩,৫৮৮.১৮৩ স্কয়ার কি.মি. পি.আর.এফ. এবং ৫০৯.০২৫ স্কয়ার কি.মি. আর.এফ. ভূমি রয়েছে।

২। ফরেষ্ট (কনজারভেশন) এ্যাক্ট, ১৯৮০ এর ২নং ধারা অনুযায়ী কোন বনভূমি কেন্দ্রীয় সরকারে অনুমোদন ব্যতীত অন্য ভূমিতে রূপান্তর করা যাবে না।

কেন্দ্রীয় বন ও পরিবেশ দপ্তরের নিয়ম সাপেক্ষে রাজ্য সরকার ২৫-১০-১৯৮০ ইং সালের পূর্বের দখল/জবরদখলকৃত বনভূমি নিয়মিতকরনের উদ্যোগ নিয়েছেন।

Admitted Starred Questions No. : 138

Name of Member : Shri Pranab Debbarma

Will the Hon'ble Minister-in-charge of the Fisheries Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে মোট কত পরিমাণ জলাশয় রয়েছে?

২। তার মধ্যে কত পরিমান জলাশয়কে মাছ চাষের আওতায় আনা হয়েছে?

৩। তা থেকে মোট মৎস্য উৎপাদনের পরিমান কত?

উত্তর

১। রাজ্যে মোট জলাশয়ের পরিমান ২৩,৩৭০ হেক্টর।

২। তার মধ্যে মোট ১৩,৩৭০ হেক্টর জলাশয়কে মাছ চাষের আওতায় আনা হয়েছে।

৩। উক্ত চাষযোগ্য জলাশয় থেকে মোট উৎপাদিত মাছের পরিমান ২৮,৬৪৭ মেট্রিক টন।

Admitted Starred Questions No. : 139

Name of Member : Shri Sudhan Das

Will the Hon'ble Minister-in-charge of the Water Resources Department be pleased to state :

প্রশ্ন

১। বর্তমানে রাজ্যে ডিপ-টিউবওয়েল করে জল সেচ করার কোন পরিকল্পনা আছে কিনা?

২। থাকিলে বর্ডার এলাকা রাজনগর ব্লকের রাধানগর, একিনপুর -এ ডিপ-টিউবওয়েল কবে নাগাদ করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। আপাততঃ নেই।

২। এক নম্বর উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

Admitted Starred Questions No. : 140

Name of Member : Shri Joi Gobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Water Resources Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য আর. কে. পুর বিধানসভা কেন্দ্রের রাজারবাগ গাঁওসভার ছনবন এলাকায় এল.আই. স্কীমের পাশের বাড়ীটি গোমতী নদীর ভাঙ্গনের কবলে পড়েছে?

২। সত্য হলে গোমতী নদীর ভাঙ্গন রোধে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হবে কিনা?

উত্তর

১। হ্যাঁ, সত্য।

২। দপ্তর পরীক্ষা নিরীক্ষার পর প্রয়োজনীয় সিদ্ধান্ত নেবে।

Admitted Starred Questions No. : 141

Name of Member : Shri Sudhan Das

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য পাইখোলা থেকে বিলোনীয়া ভায়া পশ্চিম পাইখোলা উত্তর ভারতচন্দ্রনগর রাস্তাটি গাড়ী চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে?

২। যদি সত্য হয় তবে কবে নাগাদ রাস্তাটি মেটেলিং কার্পেটিং করা হবে?

উত্তর

১। আংশিক সত্য। বল্লামুখ থেকে উত্তর ভারতচন্দ্রনগর পর্য্যন্ত গাড়ী চলাচল করে। অতিরিক্ত বর্ষার কারণে বাকী অংশ গাড়ী চলাচলের অনুপযোগী হয়ে পড়েছে।

২। উত্তর ভারতচন্দ্রনগর থেকে পশ্চিম পাইখোলা পর্যন্ত একটি এস্টিমেট বিবেচনাধীন আছে।

Admitted Starred Questions No. : 142

Name of M.L.A. : Shri Shyama Charan Tripura

প্রশ্ন

১। দ্বিতীয় রাজ্য ফিনান্স কমিশন গঠিত হয়েছে কি?

২। গঠিত হলে কমিশনের চেয়ারম্যান, সদস্য কারা, কবে রিপোর্ট দেয়া হবে?

৩। গঠিত না হলে কারণ এবং কবে পর্য্যন্ত গঠিত হবে বলে আশা করা যায়?

উত্তর

১। রাজ্যে দ্বিতীয় অর্থ কমিশন গঠিত হয়েছে।

২। ত্রিপুরা সরকারের প্রিন্সিপাল সেক্রেটারী শ্রী আর. কে. ভৈশ বর্তমানে কমিশনের চেয়ারম্যান। তিনি ছাড়া দ্বিতীয় অর্থ কমিশনের আরও দুইজন সদস্য রয়েছেন। তারা হলেন, মহারাজা বীর বিক্রম কলেজের সহকারী অধ্যাপক শ্রী হারাধন দেবনাথ, সদস্য এবং ত্রিপুরা সরকারের অর্থদপ্তরের যুগ্ম সচিব শ্রী নেপালচন্দ্র সেন, সদস্য সচিব। ৩০শে জুন ২০০২ ইং সনের মধ্যে কমিশনের রিপোর্ট জমা দেওয়ার জন্য বলা হয়েছে। কিন্তু কমিশন থেকে রাজ্য সরকারের নিকট ৩১শে অক্টোবর ২০০২ ইং সন পর্য্যন্ত কমিশনের মেয়াদ বৃদ্ধির জন্য অনুরোধ করা হয়েছে। কমিশন তার রিপোর্ট এই বর্ধিত সময়ের মধ্যে রাজ্য সরকারের নিকট জমা দেবে বলে আশা করা যাচ্ছে।

৩। উপরোক্ত উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

Admitted Starred Questions No. : 147

Name of M.L.A. : Shri Dipak Kr. Roy

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। T.R.T.C. শ্রমিক কর্মচারীদের পেনশন স্কীম চালুর প্রস্তাবটি বর্তমানে কি অবস্থায় আছে? এবং

২। উক্ত পেনশন স্কীম চালুর ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

উত্তর

১। TRTC শ্রমিক কর্মচারীদের পেনশন স্কীম চালুর প্রস্তাবটির ব্যাপারে এখনও কোন সরকারী সিদ্ধান্ত হয়নি।

২। উপরোক্ত পেনশন স্কীম আলোচনা স্তরে আছে।

Admitted Starred Questions No. : 148

Name of M.L.A. : Shri Dipak Kr. Roy

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। ইন্দ্রনগর কাটা খালের উপর দুটো পাকা সেতু তৈরীর কাজ বর্তমানে কি অবস্থায় আছে?

২। সেতু দুটো নির্মাণের কাজ সমাপ্ত করতে কত সময় লাগবে বলে আশা করা যায়?

উত্তর

১। ইন্দ্রনগর কাটা খালের উপর ১নং পাকা সেতুর Well No. 1 এবং Well No. 2 এর উপর এবং নীচের Plugging এর কাজ সম্পন্ন হয়েছে। এখন উপরের Cap এর কাজ চলছে। ২নং পাকা সেতুর একটি Well এর কাস্টিং এর কাজ

শেষ হয়েছে এবং Sinking এর কাজ চলছে। অন্য Wellটির ১৫ মিটার পর্য্যন্ত Steining এবং Sinking -এর কাজ চলছে।

২। সেতু দুটো নির্মাণের কাজ ২০০৩ ইং সনের মার্চ মাস নাগাদ সম্পন্ন করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Questions No. : 208

Name of M.L.A. : Shri Jawahar Saha

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে, দক্ষিণ ত্রিপুরা জেলার উদয়পুর পূর্ত দপ্তরের S.E. (3rd Circle) অফিসে ১৬টি কাজের জন্য (i) NIT/03/EE (S-I) 2002-2003 dated 21-05-02 (ii) NIT/03/EE (S-I) 2002-2003 dated 01-06-02 তারিখ মূলে যে টেণ্ডার ডাকা হয়েছিল, টেণ্ডার বাক্স খোলার আগে কে বা কাহারা জল ঢেলে দিয়ে টেণ্ডারের সকল কাগজ নষ্ট করে দিয়েছিল?

২। সত্য হলে, এ ব্যাপারে কি কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে?

৩। এই কাজে যুক্ত দোষীদের চিহ্নিত করা হয়েছে কি?

৪। চিহ্নিত করা হলে এদের বিরুদ্ধে কি ধরনের শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**উত্তর**

১। হ্যাঁ, ইহা আংশিক সত্য। গত ২৮-০৬-২০০২ ইং তারিখে টেণ্ডার খোলার পূর্ব মুহূর্তে কে বা কাহারা পূর্ত দপ্তরের Southern Division No. I, Udaipur অফিসে যে দুইটি NIT এর মাধ্যমে মোট ১৬টি কাজের দরপত্র আহ্বান করা হয়েছিল তার টেণ্ডার বাক্সের উপর জল ঢেলে দেয়। কিন্তু টেণ্ডার খোলার পর দেখা যায় যে, টেণ্ডারগুলি বিকৃত বা নষ্ট হয় নাই।

২। এই ব্যাপারে তৎক্ষণাৎ সংশ্লিষ্ট থানায় FIR করা হয়েছে।

৩। এ কাজে যুক্ত দোষীদের চিহ্নিত করার জন্য পুলিশী তদন্ত চলছে।

৪। ৩ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

Admitted Starred Questions No. : 209

Name of Member : Shri Prakash Chandra Das

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যের কর্মচারীদের গ্রুপ ইন্স্যুরেন্সের প্রিমিয়ামের হার চতুর্থ বেতন কমিশনের সুপারিশ অনুসারে কার্য্যকর করার ক্ষেত্রে বিলম্বের কারণ কি?

২। উল্লিখিত প্রিমিয়ামের হার সংশোধিত হারে কার্য্যকর করার জন্য রাজ্য সরকার এখন পর্যন্ত কি ধরনের কার্য্যকরী পদক্ষেপ নিয়েছে?

উত্তর

১। বিষয়টি পরীক্ষাধীন। পরীক্ষা-নিরীক্ষা শেষ না হওয়া পর্য্যন্ত বর্ধিত হারে গ্রুপ ইন্স্যুরেন্সের প্রিমিয়াম কার্য্যকর করা সম্ভব নয়।

২। বিষয়টি পুঙ্খানুপুঙ্খভাবে পরীক্ষা করে দেখা হচ্ছে।

Admitted Starred Questions No. : 211

Name of M.L.A. : Shri Kajal Chandra Das

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বৎসরে কল্যাণপুর বিধানসভার অন্তর্গত ঘিলাতলী ঘাট থেকে কল্যাণপুর Forest office via বাতেগা রাস্তায় কাঠের ব্রীজগুলিকে পাকা ব্রীজে রূপান্তরিত করা হবে কিনা?

২। না করা হলে তার কারণ কি? এবং

৩। করা হলে কবে নাগাদ উক্ত ব্রীজগুলি পাকা ব্রীজে রূপান্তরের কাজ শুরু করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। বর্তমানে এই রাস্তায় ২টি কাঠের সেতু আছে। সেতুগুলিকে পাকা সেতুতে রূপান্তরিত করার লক্ষ্যে ৪৭,০৭,৪০০ টাকার এষ্টিমেট তৈরী করা হয়েছে এবং অনুমোদনের অপেক্ষায় আছে।

২। ১নং প্রশ্নের উত্তরে এ প্রশ্ন উঠে না।

৩। প্রশাসনিক অনুমোদন ও ব্যয় মঞ্জুরী পাওয়ার পর কাজটি শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Questions No. : 239

Name of Member : Shri Joy Gobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state :

প্রশ্ন

১। ১৯৯৯ ইং সনের ডিসেম্বর মাস পর্য্যন্ত ও.এন.জি.সি. রাজ্যের কোথায় কোথায় গ্যাসের সন্ধান পেয়েছিল (নামসহ তথ্য)?

২। ২০০০ ইং হইতে ২০০২ ইং সনের জুন পর্য্যন্ত নতুন করে কোথায় গ্যাসের সন্ধান পাওয়া গেছে এবং আনুমানিক কি পরিমাণ গ্যাসের সন্ধান পেয়েছে?

উত্তর

১। ১৯৯৯ ইং সনের ডিসেম্বর মাস পর্য্যন্ত ও.এন.জি.সি. রাজ্যের যে সকল জায়গাগুলোতে গ্যাসের সন্ধান পেয়েছিল সেগুলো নিম্নরূপ ঃ—

(ক) আগরতলা ডোম, (খ) বড়মুড়া, (গ) কোনাবন, (ঘ) মাণিক্যনগর, (ঙ) গজালিয়া, (চ) ত্রিচনা।

২। ২০০০ ইং হইতে ২০০২ ইং সনের জুন পর্য্যন্ত নতুন করে যে সকল জায়গাতে গ্যাসের সন্ধান পাওয়া গেছে সেগুলো নিম্নরূপ ঃ—

(ক) আগরতলা ডোম, (খ) বড়মুড়া, (গ) কোনাবন, (ঘ) মাণিক্যনগর, (ঙ) গজালিয়া, (চ) ত্রিচনা।

উক্ত সময়ে মোট 5.6 MMT,OEG of inplace Gas এবং 4.02 MMT,OEG of ultimate Gas reserve গ্যাসের সন্ধান পাওয়া গিয়েছে তাহার Breakup নীচে দেওয়া হল ঃ—

| Year | Field | Inplace MMT (OEG) | Ultimate MMT (OEG) |
|---|---|---|---|
| 2000-01 | AGARTALA DOME | 0.70 | 0.42 |
| | KONABAN | 2.08 | 1.50 |
| | TICHNA | 0.78 | 0.32 |
| 2001-02 | AGARTALA DOME | 0.70 | 1.02 |
| | BARAMURA | 0.02 | 0.12 |
| | GOJALIA | 0.35 | - |
| | MANIKYANAGAR | 0.97 | 0.64 |
| | | **5.6** | **4.02** |

Admitted Starred Questions No. : 241

Name of M.L.A. : Shri Kajal Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। আগরতলা - ঢাকা বাস সার্ভিস চালুর বিষয়টি বর্তমানে কি পর্য্যায়ে রয়েছে?

উত্তর

১। আগরতলা - ঢাকা বাস সার্ভিস চালু করার জন্য বাংলাদেশ সরকারের সাথে যোগাযোগ করার জন্য কেন্দ্রীয় বিদেশ মন্ত্রককে অনুরোধ করা হয়েছে বাস সার্ভিসের বিষয়টি চূড়ান্ত করার জন্য।

Admitted Starred Questions No. : 242

Name of M.L.A. : Shri Kajal Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। আগরতলা শহরের বিভিন্ন রুটে রাত্রি দশটা পর্য্যন্ত টাউন বাস সার্ভিস চালু করা হবে কিনা?

২। করা না হলে এর কারণ এবং যাত্রীদের বর্তমান অসুবিধা দূরীকরণে বিকল্প কি ব্যবস্থা নেওয়া হবে?

উত্তর

১। আগরতলা শহরে বর্তমানে ২টি রুটে রাত্রি দশটা পর্য্যন্ত টাউন বাস সার্ভিস চালু আছে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

Admitted Starred Questions No. : 245

Name of M.L.A. : Shri Prakash Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার ৭৫ শতাংশ ছাড়ে ত্রিপুরায় হেলিকপ্টার সার্ভিস চালু করতে সম্মত হয়েছে?

২। সত্য হলে এই প্রেক্ষিতে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছে?

৩। উক্ত হেলিকপ্টার সার্ভিস ৭৫ শতাংশ ছাড়ে চালু করা হলে রাজ্যের অভ্যন্তরে বিভিন্ন স্থানে যাতায়াতের জন্য যাত্রী পিছু ভাড়ার পরিমান কত হবে?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য।

২। প্রাথমিকভাবে আগরতলা থেকে ধর্মনগর হেলিকপ্টার সার্ভিস চালু করর পদক্ষেপ নেওয়া হয়েছে। তার জন্য অত্যাবশ্যক বিষয়গুলির যথা হ্যাঙ্গার, ২/৩টি রুম তৈরী করা সাটার, রাস্তা বড় করা, আসবাব কেনা; ল্যাণ্ডিং এবং পেবেলস্ ক্লিয়ার করার ব্যবস্থা প্রাথমিকভাবে নেওয়া হচ্ছে।

৩। আগরতলা থেকে ধর্মনগরের জন্য সাময়িকভাবে ১,০০০ টাকা ভাড়া নির্ধারণ করা হয়েছে। ট্রায়েল রানের পর ভাড়া চূড়ান্তভাবে নির্ধারণ করা হবে।

Admitted Starred Questions No. : 262

Name of M.L.A. : Shri Nagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

**প্রশ্ন**

১। অমরপুর মহকুমার অন্তর্গত তুইদু-শিংলুং, তুইদু-পঙ্কু ও তিন গড়িয়া - নগরাই রাস্তায় পীচ না দেওয়ার কারণ কি?

২। কবে নাগাদ উক্ত রাস্তাগুলোতে পীচ দেওয়া হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। উপরোক্ত রাস্তাগুলি কার্পেটিং করার কাজ এখনও হাতে নেওয়া হয়নি। রাস্তাগুলির যেখানে ইট সোলিং নষ্ট হয়ে গেছে সেগুলি দ্রুত মেরামতি করা এবং যেখানে ইট সোলিং করা হয়নি সেখানে সোলিং -এর কাজ সম্পন্ন করার উদ্যোগ নেওয়া হয়েছে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

Admitted Starred Questions No. : 266

Name of M L.A. : Shri Nagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

**প্রশ্ন**

১। তেলিয়ামুড়া অম্পি সড়কের অবস্থা বিপজ্জনক হওয়া স্বত্বেও দীর্ঘদিন ধরে মেরামত না হওয়ার কারণ কি?

২। উক্ত সড়কটির সংস্কারের ব্যাপারে অতি সত্বর কোন পদক্ষেপ নেওয়া হবে কিনা?

৩। না নিলে তার কারণ?

**উত্তর**

১। প্রয়োজনানুসারে মেরামতের মাধ্যমে বর্তমানে রাস্তাটি গাড়ী চলাচলের উপযোগী।

২। উক্ত রাস্তার ০ কি.মি. থেকে ১০.০০ কি.মি. অংশটি কিছুটা খারাপ অবস্থায় আছে। এই অংশটির উন্নয়নের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। উক্ত রাস্তায় নবনির্মিত Slab, Culvert এবং Bailey Bridge এর Approach Road গুলির সংস্কারের উদ্যোগ নেওয়া হয়েছে। ক্রমাগত বর্ষনে যথোপযুক্ত ব্যবস্থা নিতে বিলম্ব হচ্ছে। তবে বর্তমান অর্থ বর্ষেই উক্ত সংস্কারের কাজগুলি শেষ করা সম্ভব হবে বলে আশা করা যায়।

৩। ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Questions No. : 279

Name of Member : Shri Birjit Sinha

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

**প্রশ্ন**

১। ত্রিপুরা সরকারের কর্মচারীদের ক্ষেত্রে স্বেচ্ছা অবসর প্রকল্প চালু করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের রয়েছে কিনা?

২। থাকলে, কবে থেকে বিষয়টি কার্য্যকর করা হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। ত্রিপুরা সরকারের কর্মচারীদের ক্ষেত্রে স্বেচ্ছা অবসর প্রকল্প বর্তমানে রাজ্যে চালু রয়েছে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন প্রযোজ্য নয়।

**ANNEXURE - B**

Admitted Un-starred Question No. : 5

Name of M.L.A : Shri Shyama Charan Tripura

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১। *T.L.R. & L.R. Act, 1960* আইনের *187* ধারায় এ যাবৎ (১-১-৭৬) থেকে (১-১-২০০২) কতজন উপজাতি জমি ফেরৎ পেয়েছেন?

২। তাহাদের নাম, পিতার নাম, ঠিকানা এবং উদ্ধারকৃত জমির পরিমাণ (মহকুমাভিত্তিক এবং বছরভিত্তিক)।

**উত্তর**

১। তথ্য সংগ্রহাধীন আছে।

২। তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Un-starred Question No. : 6

Name of Member : Shri Khagendra Jamatia

Will the Hon'ble Minister in-charge of the PHE Department be pleased to state :

**প্রশ্ন**

১। ২০০১-২০০২ আর্থিক বৎসরে সারা ত্রিপুরা রাজ্যে কয়টি পানীয় জলের গভীর নলকূপ খনন করা হয়েছে? এবং

২। হয়ে থাকলে কয়টি থেকে জল পাওয়া গেছে (মহকুমাভিত্তিক হিসাব) ?

**উত্তর**

১। ২০০১-২০০২ ইং আর্থিক বৎসরে সারা ত্রিপুরা রাজ্যে পানীয় জলের জন্য ৭৩টি গভীর নলকূপ খনন করা হয়েছে।

২। তন্মধ্যে ৬৪টি গভীর নলকূপ থেকে জল পাওয়া গেছে। তাহা সংযোজনী 'এ' তে দেওয়া হল।

**LIST OF DEEP TUBEWELL SUNK & ABANDON DURING THE YEAR 2001 - 2002**

| Name of Sub-Division | Name of Block | Deep Tubewell sunk | Abandon |
|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 |
| **South Tripura District** | | | |
| Udaipur | Matabari | 1. Pitra | |
| | Kakraban | 2. Sitla Tola | |
| Amarpur | Amarpur | 3. Dalak | |
| | | 4. Lalgiri | |
| | | 5. Mailak | |
| | | 6. Deb Bari | |
| | Karbook | 7. Uttar Ekchari | |
| Sabroom | Rupaichari | 8. Sitlachari | 1. Ailmara |
| | | 9. Dakhin Manu Bankul | |
| | | 10. Sonachari | |
| | Satchand | 11. Amlighat | |
| | | 12. Harina Tila | |
| | | 13. Srinagar - II | |
| | | 14. North Bhuratali | |
| | | 15. Sakbari | |
| Belonia | Bogafa | 16. Laxmichera | |
| | | 17. Biswapara | |
| | | 18. Patichari (Murasing Para) | |
| | | 19. East Pilak | |
| | | 20. Takma Chari | |
| | Hrishyamukh | 21. Krishnanagar | |
| | | 22. Hrishyamukh | |
| | | 23. Garjaria | 2. Uttar Kalabari |
| | Rajnagar | 24. Piparia Khola | |
| | | 25. Radhanagar | |
| | | 26. Indranagar | |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| **North Tripura** | | | |
| Kanchanpur | Dasda | 1. Subhashnagar | |
| | | 2 Netajinagar | |
| | | 3. Laljuri | |
| | | 4. Suknachari | |
| | | 5. Dasda | 3. Narendranagar |
| | Damcherra | 6. Charupara | |
| Dharmanagar | Panisagar | 7. Madhubari | |
| | | 8. Halflong | |
| Kumarghat | Kumarghat | 9. Asrampalli | |
| | | 10. Natingcharra | |
| | | 11. Masauli | 4. Sidhangcharra |
| | Gournagar | 12. Gobindapara | 5. Singarbil |
| **Dhalai District** | | | |
| Manu | Manu | 1. Nepalitilla | |
| | | 2. Chailengta - 2 | 6. Durgacherra |
| | | 3. Lal Charra | |
| | Chawmanu | 4. Chawmanu | 7 Manikpara |
| | | | 8. Lalcharra |
| Ambassa | Ambassa | 5. Sadhu Tilla | |
| Kamalpur | Salema | | 9. Bamanchara |
| **West Tripura District** | | | |
| Sonamura | Kathalia | 1. K. K. Nagar | |
| | Boxnagar | 2. Rahimpur | |
| | | 3. Barmaidan | |
| Bishalgarh | Dukli | 4. Santanagar (V.W.S.I.) | |
| | | 5. Srinagar | |
| | | 6. Ramkrishna Mission | |
| | Bishalgarh | 7. Purathal Rajnagar | |
| | | 8. Barjala | |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| Sadar | Jirania | 9. Bankimnagar | |
| | | 10. Bodhjungnagar | |
| | Mohanpur | 11. Gandhigram | |
| | | 12. Narsingarh | |
| | | 13. E.M E. Tilla | |
| | Hezamara | 14. Dhangbarı | |
| | Sadar | 15. G.B. Area | |
| | | 16. 79 Tilla | |
| | | 17. G. B. Super Specialist Block | |
| Khowai | Kalyanpur | 18. Kamalnagar - 2 | |
| | | 19. Kuchpara | |
| | Padma Bili | 20. Bagabil | |
| | Tulashıkhar | 21. Tulashikhar | |
| | **TOTAL** | **64 NOS** | **9 NOS** |

Admitted Un-starred Question No. : 8

Name of Member : Shri Subodh Nath

Will the Hon'ble Minister in-charge of the Labour Department be pleased to state :

প্রশ্ন

১। সারা রাজ্যে পাথর কোয়ারীর (পাথর ভাঙ্গনের ছোট ছোট কারখানা) সংখ্যা কত (বিভাগভিত্তিক হিসাব) ?

২। উক্ত পাথর কোয়ারীগুলিতে কত সংখ্যক শ্রমিক (পুরুষ ও মহিলা) কাজ করে?

৩। উক্ত শ্রমিকদের জন্য পাথর কোয়ারীগুলিতে পানীয় জল, স্বাস্থ্য পরিষেবা কিংবা creche আছে কি?

৪। না থাকিলে দপ্তর তার ব্যবস্থা করবেন কি?

৫। ইহা কি সত্য যে উক্ত কোয়ারীগুলিতে শিশু শ্রমিকরাও কাজ করে থাকে?

উত্তর

১। সারা রাজ্যে পাথর কোয়ারীর (পাথর ভাঙ্গনের ছোট ছোট কারখানা) সংখ্যা ৯৪টি। উক্ত ৯৪ (চুরানব্বই)টি কোয়ারী ধর্মনগর মহকুমায় অবস্থিত।

২। উক্ত পাথর কোয়ারীগুলিতে ১৪৭০ জন শ্রমিক কাজ করেন। তন্মধ্যে পুরুষ ২৫৪ জন এবং মহিলা ১২১৬ জন।

৩। উক্ত পাথর কোয়ারীগুলিতে শ্রমিকদের জন্য মাটির পাত্রে পানীয় জলের ব্যবস্থা আছে। কাঁচা পায়খানা ও কাঁচা প্রস্রাবাগার আছে। কোন creche নাই।

৪। ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রযোজ্য নহে।

৫। ইহা সত্য নহে।

Admitted Un-starred Question No. : 9

Name of M.L.A. : Shri Khagendra Jamatia

Will the Hon'ble Minister in-charge of the PHE Department be pleased to state :

প্রশ্ন

১। ২০০১-২০০২ ইং আর্থিক বৎসরে ডি.ডব্লিও..এস.এম স্কীমের মাধ্যমে পশ্চিম জেলায় কয়টি পানীয় জলের কূপ খনন করা হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব)? এবং

২। তার মধ্যে খোয়াই মহকুমায় কয়টি?

উত্তর

১। ২০০১-২০০২ ইং সালে পশ্চিম জেলায় নিম্নলিখিত পানীয় জলের কূপগুলি খনন করা হয়েছে —

| ব্লকের নাম | আর. সি. সি. ওয়েল | স্যানিটারী ওয়েল | মেসিনারী ওয়েল |
|---|---|---|---|
| | মোট খননকৃত সংখ্যা | মোট খননকৃত সংখ্যা | মোট খননকৃত সংখ্যা |
| ১ | ২ | ৩ | ৪ |
| খোয়াই | - | ২ | - |
| পদ্মবিল | - | - | - |
| তুলাশিখর | ১০ | - | - |
| কল্যাণপুর | ১ | ১ | - |
| তেলিয়ামুড়া | ৩০ | ৪ | - |
| জিরানীয়া | - | - | - |
| মান্দাই | - | ৩১ | - |
| হেজামারা | ১৮ | - | - |
| মোহনপুর | ৩ | ৫০ | - |
| ডুকলী | - | - | - |
| জম্পুইজলা | - | - | - |
| বিশালগড় | ৩ | ৫ | - |
| মেলাঘর | - | ৪ | - |
| বকস্নগর | - | - | - |
| কাঁঠালিয়া | - | - | - |
| | ৬৫টি | ৯৪টি | ১টি |

২। তার মধ্যে খোয়াই মহকুমায় আর.সি.সি. ওয়েল খননকৃত সংখ্যা হল ৪১টি, স্যানিটারী ওয়েল ৭টি।

Admitted Un-starred Question No. : 10

Name of Member : Shri Shyama Charan Tripura

Will the Hon'ble Minister in-charge of the Industries and Commerce Department be pleased to state

**প্রশ্ন**

১। ত্রিপুরায় সর্বমোট কয়টি আইসক্রীম ফ্যাক্টরী আছে (নাম মহকুমাভিত্তিক হিসাব) ?

২। এইসব আইসক্রীমের গুণমান বিচার এবং মূল্য নির্ধারণ করার ব্যবস্থা আছে কি ?

**উত্তর**

১। বর্তমানে ত্রিপুরা রাজ্যে মোট ৫৪ (চৌয়ান্ন)টি আইসক্রীম ফ্যাক্টরী আছে। নাম সহ মহকুমাভিত্তিক হিসাব ক্রোড়পত্র 'ক'-তে দেয়া হল।

২। আইসক্রীমের গুণমান বিচার করার ব্যবস্থা স্বাস্থ্য দপ্তরে আছে। মূল্য নির্ধারণ করার ব্যবস্থা শিল্প ও বাণিজ্য দপ্তরের জানা নেই।

ক্রোড়পত্র - 'ক'

**LIST OF ICE-CREAM FACTORY**

**DISTRICT : WEST TRIPURA**

**Sadar Sub-Division**

1. M/s. Ram Krishna Industries
55/3, N. S Road, Agartala, West Tripura
Prop Sri Kanai Lal Saha

2 M/s Ananya Ice Candy
Battala, Agartala, West Tripura

3 M/s. Sarajini Ice Factory
Prop. : Sri Amulya Das
Battala, Agartala, West Tripura

4 M/s Bandhab Ice Products
N S Road, Agartala, West Tripura

5 M/s. Golden Freedge
Prop. : Sri Anil Baran Paul
Akhaura Road, Agartala, West Tripura

6. M/s Agartala Ice & Cold Stores
Banamalipur, Agartala, West Tripura

7. M/s Jantra Lekha
Prop : Ratanmoy Kar
H. G. Basak Road, Agartala, West Tripura

8 M/s Nabadwip Ice Factory
Prop. : Sri Maran Ch Das
Maharajganj Bazar, Agartala, West Tripura

9. M/s. Sree Krishna Ice Factory
Prop. Sri Sachindra Ch. Das
Maharajganj Bazar, Agartala, West Tripura

10. M/s Brinda Ice Fac
Prop : Sri Nanda Lal Saha
Math Chowmuhani Bazar,
Agartala, West Tripura

11 M/s. Anita Ice Factory,
Prop. Sri Dulal Das
Jagatpur Kalibari, P.O. : Abhoynagar,
Agartala, West Tripura

12. M/s. Polar Ice Factory
Prop. : Sri Manoranjan Das
Joynagar, Agartala, West Tripura

13. M/s. New Santa Industries
Prop. : Smt. Sushmita Choudhury
Vill. & P.O. : Barjala,
Agartala, West Tripura

14. M/s. Bhai Bhai Ice Factory
Prop. : Sri Pradip Debnath
Ranirbazar, West Tripura

15. M/s. Maa Ganga Ice Factory
Gajaria, P.O. : S. D. Mission,
Agartala, West Tripura
Part : 1. Sri Dhirendra Ch. Das
2. Sri Pradip Das

16. M/s. Joyasree Ice Factory
Prop. : Sri Sukhlal Debnath
A. A. Road, Ranir Bazar, West Tripura

17. M/s. Biswakarma Ice Factory
Prop. : Sri Kartik Ch. Das,
Office Chowmuhani, Jirania,
P.O. : Birendranagar, West Tripura

18. M/s. Laxmi Narayan Ice Factory
Prop. : Sri Fulan Debnath,
Nalgaria, Ranir Bazar, West Tripura

19. M/s. Capital Milk Products
Indranagar, ITI Road,
Agartala, West Tripura
Part : 1. Sri Biswanath Saha
2. Sri Dilip Lal Saha
3. Smt. Jayanti Majumder (Sarkar)
4. Smt. Anu Debnath
5. Smt. Anima Saha

20. M/s. Star Ice Factory
Vill. : Bordowali, (Near Jowhar Bridge)
P. O. : Arundhutinagar, Agartala, Tripura (W).
Part : 1 Sri Sujit Mandal
2. Sri Kallol Saha
3. Smt. Kamala Roy
4. Smt. Purnima Sutradhar

21. M/s. Radha Krishna Ice Factory
Prop. : Smt. Renubala Debnath
Mohanpur, P.O. : Majlishpur, West Tripura

22. M/s. Quality Ice Factory
Prop. : Sri Binoy Bhushan Paul
Bidhyasagar Chowmuhani,
Jogendranagar, Agartala, Tripura (West)

**Sub-Division : Bishalgarh**

1. M/s. Laxmi Ice Candy Factory
Prop. : Sri Rajib Kumar Saha
Bishalgarh, West Tripura

**Sub-Division : Teliamura**

1. M/s. Maa Bipadnashini Co.
Prop. : Sri Ratan Banik
Teliamura Bazar, West Tripura

**Sub-Division : Khowai**

1. M/s. Mina Ice Factory
Prop : Sri Biswajit Prasad Biswas
Khowai, West Tripura

**Sub-Division : Sonamura**

1. M/s. Saroj Ice Factory
Prop. : Sri Binoy Bhusan Paul
Melaghar, West Tripura

2. M/s. Rabindra Ice Factory
Prop. : Mir Kasim
Durgapur, Sonamura, West Tripura

3. M/s. Uma Ice Factory
Prop. : Judhisthir Ch. Das
Sonamura, West Tripura
4. M/s. Kiran Ice Factory
Prop. : Sri Ajit Mukherjee
Melaghar, Sonamura, West Tripura

**DIST : DHALAI**

**Sub-Division : Ambassa**

1. M/s. Biswajit Ice Factory
Gandacharra Road, Ambassa
2. M/s. Jiban Kanti Ice Factory
Ambassa
3. M/s. Salil Ice Factory
Chuta Sorma, Ambassa
4. M/s. Abala Ice Factory
Ambassa
5. M/s. Joykali Ice Factory
Prop. : Sri Amar Ch. Roy
Dulubari, Ambassa, Dhalai
6. M/s. Saheli Ice Factory
Dulubari, Ambassa

**Sub-Division : Kamalpur**

1. M/s. Samrat Ice Factory
Manik Bhander, Kamalpur
2. M/s. Das Brothers
Manik Bhander, Kamalpur

**Sub-Division : Gandachhara**

1. M/s. Joy Guru Ice Factory
Gandachhara

**Sub-Division : Manu**

1. M/s. Rani Ice Factory
Manu

**DIST : SOUTH TRIPURA**

**Sub-Division : Udaipur**

1. M/s. Das Ice Factory
Central Road, Udaipur, South Tripura
2. M/s. Himalayan Ice Factory
No. 1, Fulkumari, Udaipur
South Tripura

**Sub-Division : Belonia**

1. M/s. Mitra Ice Factory
Belonia Bazar, South Tripura

**DIST : NORTH TRIPURA**

**Sub-Division : Kumarghat**

1. M/s. Mahendra Ice Factory
Prop. : Mohan Lal Das
Pabiachhara, Kumarghat, North Tripura
2. M/s. T. K. Ive Factory
Prop. : Kumari Laxmi Darlong
Darchai, Kumarghat, North Tripura

**Sub-Division : Dharmanagar**

1. M/s. Srinath Ice Factory
Prop. : Smt. Shikha Rani Nath
Nayapara, Dharmanagar, North Tripura
2. M/s. Renu Bala Ice Factory
Prop. : Krishna Pada Nath
Dharmanagar, North Tripura
3. M/s Pramode Ice Factory
Prop. : Sri Pramode Ranjan
Dharmanagar, North Tripura
4. M/s. Kishore Ice Factory
Prop. : Jaba Mandal
Dharmanagar, North Tripura
5. M/s. Amar Ice Factory
Prop. : Amar Ch. Paul
Dharmanagar, North Tripura

6. M/s. Suniti Ice Factory
   Dharmanagar, North Tripura

7. M/s. Noakhali Stall
   Prop : Krishna Pada Dutta
   Dharmanagar, North Tripura

**Sub -Division : Kailashahar**

1 M/s. Bandhab Ice & Factory
  Kailashahar, North Tripura
2 M/s. Sapu Ice Factory
  Kailashahar, North Tripura
3 M/s Kalpana Ice Cream Factory
  Kailashahar, North Tripura

Admitted Un-starred Question No . 21

Name of Member : Shri Joy Gobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :

**প্রশ্ন**

১। রাজ্যে ওয়ার্কিং জার্নালিষ্টদের ক্ষেত্রে বাচোয়াত কমিটির রিপোর্ট কার্যকরী করার প্রতিবন্ধকতাগুলি কি কি?

২। এই প্রতিবন্ধকতা দূর করার জন্য কি কি উদ্যোগ নেওয়া হয়েছে?

**উত্তর**

১। বাচোয়াত ওয়েজ বোর্ডের সুপারিশকৃত বেতন ভাতাদি কার্যকর করার বিভিন্ন সময়ে সংবাদপত্রের মালিক, কর্মরত সাংবাদিকদের প্রতিনিধিদিগকে নিয়ে ত্রিপাক্ষিক স্তরে আলোচনার ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু সংবাদপত্রের মালিকদের পক্ষ থেকে সন্তোষজনক সাড়া না পাওয়ায় বাচোয়াত কমিটির রিপোর্ট কার্যকরী করা সম্ভব হয়নি।

২। তথ্য ও সংস্কৃতি দপ্তর গত ১৮-১-১৯৯৯ ইং তারিখে ডঃ অনিরুদ্ধ সিন্‌হা মহাশয়ের সভাপতিত্বে ত্রিপুরার সংবাদপত্রগুলির আর্থিক সঙ্গতি, কর্মরত সাংবাদিকদের কল্যাণ ইত্যাদি সম্পর্কিত বিষয়ে পর্যালোচনা করে সরকারের কাছে সুপারিশ করার জন্য একটি ত্রিপাক্ষিক কমিটি গঠিত হয়। ঐ কমিটির রিপোর্ট রাজ্য সরকারের নিকট পেশ করেছেন।

এছাড়া কেন্দ্রীয় সরকারের কাছে কয়েকবার *Working Journalist Act* এর প্রয়োজনীয় সংশোধন করার অনুরোধ করা হয়েছে।

Admitted Un-starred Question No. 23

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

**প্রশ্ন**

**১। রাজ্য সরকারের নিয়মিত ও অনিয়মিত কর্মচারীদের জন্য ২০০১ ইং সালের মে মাসে salary এবং wages বাবদ কত টাকা প্রদান করা হয়েছে (পৃথক হিসাব)?**

২। রাজ্য সরকারের নিয়মিত কর্মচারীদের ২০০২ ইং সালের মার্চ মাসের বেতন ভাতা বাবদ মোট কত টাকা প্রদান করা হয়েছে?

৩। উক্ত মাসে কর্মচারীদের wages বাবদ মোট কত টাকা বিভিন্ন দপ্তর থেকে প্রদান করা হয়েছে?

৪। ২০০২ ইং সালের ফেব্রুয়ারী মাসে বেতন ভাতা এবং wages বাবদ কোন্ কোন্ ট্রেজারীর অধীনে কত জন করে কর্মচারীকে কত টাকা প্রদান করা হয়েছে?

উত্তর

**Name of the Minister : Sri Badal Choudhury**, Finance Minister, Tripura, Agartala

**১নং, ২নং, ৩নং** এবং ৪নং প্রশ্নের উত্তর তথ্য সংগ্রহাধীন।

Admitted Un-starred Question No . 25

Name of Member · Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state

প্রশ্ন

১। ত্রিপুরার চা শিল্পকে উৎসাহ দেওয়ার লক্ষ্যে পশ্চিমবঙ্গ এবং আসামের মতো কৃষি আয়কর রাজ্যে কমানো হবে কিনা?

২। চা-শিল্প বাঁচাতে রাজ্যে আগামী ৫ (পাঁচ) বছরের জন্য কৃষি আয়কর সম্পূর্ণ প্রত্যাহার করা হবে কিনা?

৩। রাজ্যে 'চা' এর উপর থেকে ৫ (পাঁচ) বছরের জন্য বিক্রয়কর প্রত্যাহার করা হবে কিনা?

৪। না হলে এর কারণ?

উত্তর

১। ত্রিপুরার চা শিল্পকে উৎসাহ দেওয়ার লক্ষ্যে পশ্চিমবঙ্গ ও আসামের মত কৃষি আয়কর রাজ্যে কমানোর প্রস্তাবটি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

২। না।

৩। এমন কোন পরিকল্পনা বর্তমানে নেই।

৪। যেহেতু চা-শিল্পে বিক্রয়করটি, সব রাজ্যের অর্থমন্ত্রীদের নিয়ে গড়া Empowered Committee নির্ধারণ করে থাকেন তাই রাজ্য সরকারের একার পক্ষে এই বিক্রয়কর প্রত্যাহার করা সম্ভব নয়।

Admitted Un-starred Question No. : 26

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরায় সরকারী এবং বেসরকারী কয়টি চা বাগান রয়েছে (পৃথক, পৃথক হিসাব)?

২। সারা রাজ্যে সরকারী এবং বেসরকারী চা বাগানগুলিতে মোট কতজন চা শ্রমিক রয়েছে (স্থায়ী ও অস্থায়ী আলাদা হিসাব)?

৩। ইহা কি সত্য ইদানিং ত্রিপুরার চা বাগানগুলিতে বা চা-শিল্পে মন্দা দেখা দিয়েছে?

৪। যদি সত্য হয় তবে বিপন্ন চা-শিল্প এবং চা-শ্রমিকদের বাঁচাতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

উত্তর

১। ত্রিপুরাতে মোট ৫৮ টি চা বাগান রয়েছে। পৃথক পৃথক হিসাব নিম্নে দেওয়া হইল —

| | | |
|---|---|---|
| ক) ব্যক্তিগত মালিকাধীন | ঃ | ৪২টি |
| খ) সরকার অধিগৃহীত সংস্থাধীন | ঃ | ৭টি |
| গ) সমবায় পরিচালিত | ঃ | ৯টি |
| **মোট** | | **৫৮টি** |

২। সারা রাজ্যে চা বাগানগুলিতে মোট ১৩,০৮৭ জন চা-শ্রমিক রয়েছে।

| | | |
|---|---|---|
| এর মধ্যে স্থায়ী | ঃ | ৮,০৬০ জন |
| অস্থায়ী | ঃ | ৫,০২৭ জন |
| **মোট** | | **১৩,০৮৭ জন** |

৩। হ্যাঁ, ইহা সত্য।

৪। চা-শিল্পের মন্দাভাব ও চা শ্রমিকদের বিপন্নতা থেকে কাটিয়ে উঠতে ভারত সরকার এবং চা-পর্ষদ যৌথভাবে নিম্নলিখিত পদক্ষেপগুলি গ্রহণ করেছে ঃ---

ক) গুণগতমান সম্পন্ন চা প্রস্তুতিকরণ।
খ) দেশীয় বাজারে চায়ের consumption বৃদ্ধির লক্ষ্যে promotional campaign.
গ) দেশীয় চা-শিল্পকে বাঁচাতে আবগারীশুল্ক হ্রাস। (কেজি প্রতি ২.০০ টাকা থেকে ১.০০ টাকা)
ঘ) চা আমদানীর ক্ষেত্রে আমদানী শুল্ক বৃদ্ধি। (৭৫% থেকে ১০০%)
ঙ) চা রপ্তানীর সাথে যুক্ত প্রতিষ্ঠানসমূহকে উৎসাহ প্রদান করার জন্য subsidy প্রদান।
চ) আন্তর্জাতিক বাজারে ভারতীয় চায়ের পূর্বাবস্থা ফিরিয়ে নেওয়ার জন্য বিভিন্ন promotional campaign, fair ইত্যাদি।
ছ) চা প্রক্রিয়াকরণ কারখানা আধুনিকীকরণের জন্য subsidy প্রদান ইত্যাদি।

Admitted Un-starred Question No. : 38

Name of M.L.A. : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state

**প্রশ্ন**

১। রাজ্য সরকারের অধীনে বর্তমানে কতজন চীফ্ ইঞ্জিনীয়ার, কতজন সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার, কতজন এগ্জিকিউটিভ ইঞ্জিনীয়ার, কতজন এসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ার এবং জুনিয়র ইঞ্জিনীয়ার রয়েছেন? (দপ্তরভিত্তিক আলাদা আলাদা হিসাব)

**উত্তর**

১। রাজ্য সরকারের অধীনে বর্তমানে মোট ৩ জন চীফ্ ইঞ্জিনীয়ার, ২৩ জন সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার, ১০৭ জন এগ্জিকিউটিভ ইঞ্জিনীয়ার, ৫০২ জন এসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ার এবং ১৩৮১ জন জুনিয়র ইঞ্জিনীয়ার রয়েছেন। দপ্তরভিত্তিক হিসাব **'সংযোজনী - ক'**-তে দেখানো হয়েছে।

**দপ্তরভিত্তিক হিসাব**

| দপ্তরের নাম | চীফ ইঞ্জিনীয়ার | সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার | এগ্জিকিউটিভ ইঞ্জিনীয়ার | এসিসটেন্ট ইঞ্জিনীয়ার | জুনিয়র ইঞ্জিনীয়ার | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|
| পূর্ত দপ্তর | ০২ | ১৬ | ৭৩ | ৩৩৩ | ৭২৪ | ক) সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার ঃ নিয়মিত - ০৭ জন, সি.ডি.সি. - ০৯ জন<br>খ) এগজিকিউটিভ ইঞ্জিনীয়ার ঃ নিয়মিত - সিভল - ৪৯জন, মেকানিক্যাল - ০২ জন, বিদ্যুৎ - ০১ জন, সি.ডি.সি. - সিভিল - ২১ জন |
| বিদ্যুৎ | ০১ | ০৫ | ২৪ | ১৪২ | ৪১৪ | |
| কৃষি | - | ০১ | ০৫ | ১৫ | ৯৬ | |
| নগর উন্নয়ন | - | - | ০১ | ০১ | - | |
| মৎস্য | - | - | ০১ | - | ১১ | |
| আর.ডি. | - | ০১ | ০৩ | ০৯ | ১২৩ | ক) সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার ঃ পূর্ত দপ্তর থেকে ডেপুটেশনে আছে<br>খ) এসিসটেন্ট ইঞ্জিনীয়ার ঃ ডেপুটেশনে আছে - ৩জন<br>জুনিয়র ইঞ্জিনীয়ার ঃ ডেপুটেশনে আছে - ৩৪ জন |
| শিক্ষা | - | - | - | - | ০৬ | |
| হস্ত তাঁত ও কারু শিল্প | - | - | - | ০১ | ০১ | |
| তথ্য, সংস্কৃতি | - | - | - | - | ০৬ | |
| **সর্বমোট** | ০৩ | ২৩ | ১০৭ | ৫০২ | ১৩৮১ | |

Admitted Un-starred Question No. : 39

Name of Member Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরা সরকারের অধীনে বিভিন্ন দপ্তরে বর্তমানে মোট কতজন গেজেটেড অফিসার রয়েছেন? (দপ্তরভিত্তিক আলাদা হিসাব এবং পদবীসহ আলাদা হিসাব)

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Un-starred Question No . 46

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরাতে টি-প্রসেসিং সেন্টার কতগুলি?

২। দক্ষিণ ত্রিপুরার চা উৎপাদকদের তথা রাজ্যে চা-শিল্পের উন্নতির স্বার্থে বগাফা ব্লকের অন্তর্গত যথার্থ স্থানে একটি টি প্রসেসিং সেন্টার নির্মাণ করা হবে কিনা?

৩। হলে কবে এবং না হলে এর কারণ কি?

উত্তর

১। বর্তমানে ত্রিপুরাতে ২৬টি টি প্রসেসিং সেন্টার আছে।

২। বর্তমানে এ ধরনের কোন পরিকল্পনা নেই।

৩। প্রশ্ন উঠে না। না হওয়ার কারণ নিম্নরূপ —

বিগত বৎসরে দক্ষিণ ত্রিপুরার উৎপাদিত সবুজ চা'পাতার পরিমাণ ছিল প্রায় ৫ লক্ষ কেজি। এর মধ্যে ক্ষুদ্র চা-চাষীদের উৎপাদিত পাতার পরিমাণ ছিল ৬০ হাজার কেজি সবুজ পাতা। অর্থনৈতিক দিক দিয়ে লাভজনক টি প্রসেসিং কারখানা স্থাপনের জন্য কমপক্ষে ১০ লক্ষ কেজি সবুজ চা পাতার প্রয়োজন।

গত ১৩-৬-২০০২ ইং তারিখে লীলাগড় সমবায় পরিচালিত চা বাগানে একটি ২ লক্ষ কেজি উৎপাদন ক্ষমতা সম্পন্ন অত্যাধুনিক টি প্রসেসিং কারখানা চালু করা হয়েছে। এই কারখানায় সমগ্র দক্ষিণ ত্রিপুরার ক্ষুদ্র চা-চাষীরা তাদের উৎপাদিত সবুজ পাতা বিক্রয় করার সুযোগ পেয়েছে। এমতাবস্থায় নূতন কোন কারখানা স্থাপন করার প্রশ্ন উঠে না।

*Admitted Un-starred Question No. : 47*

Name of M.L.A. : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

**প্রশ্ন**

১। আগরতলায় প্রতিষ্ঠিত ব্যাঙ্কগুলিতে ATM ব্যবস্থা শীঘ্রই চালু করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যাঙ্ক কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কিনা?

২। করা না হলে নাগরিকদের সুবিধার্থে উক্ত ব্যবস্থা চালু করার জন্য ব্যাঙ্ক কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করা হবে কিনা এবং করা না হলে এর কারণ কি?

**উত্তর**

১। বিষয়টি সম্পর্কে ব্যাঙ্কের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

২। ব্যাঙ্কসমূহ রাজ্য সরকারের অধীনে নয়। তবুও বিষয়টি নিয়ে লীড ব্যাঙ্ক বা ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়া এবং স্টেট্ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল। ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়া জানিয়েছেন যে তাদের UBI আগরতলা শাখায় ATM ব্যবস্থা চালু করার লক্ষ্যে একটি প্রস্তাব তাদের হেড্ অফিসের বিবেচনাধীনে রয়েছে। স্টেট্ ব্যাঙ্ক অব ইণ্ডিয়া জানিয়েছেন যে তাদের আগরতলা মেন ব্রাঞ্চে ইতিমধ্যেই মেসিন পত্র এসে গেছে। ব্যাঙ্ক কর্তৃপক্ষ আশাবাদী যে অল্প কিছুদিনের মধ্যেই তারা এই সুবিধা চালু করতে পারবেন।

Admitted Un-starred Questions No. : 48

Name of M.L.A. : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে, ভূকম্পন বিজ্ঞানীদের অভিমত অনুসারে ত্রিপুরাকে ভূমিকম্পপ্রবণ এলাকার অন্তর্ভুক্ত হিসাবে চিহ্নিত করা হয়েছে?

২। সত্য হলে কবে নাগাদ উক্ত ভূমিকম্প হতে পারে বলে ধারণা করা হচ্ছে?

৩। ভূমিকম্পে জীবন ও সম্পত্তিহানি লাঘবের জন্য রাজ্যবাসীকে সচেতন করতে রাজ্য সরকার কি ধরনের ব্যবস্থা নিয়েছে?

**উত্তর**

১। হ্যাঁ।

২। ভূমিকম্প কবে হবে নাগাদ হতে পারে তা সঠিকভাবে বলা সম্ভব নহে।

৩। রাজ্য সরকার দুটি কমিটি গঠন করেছেন — (i) দালানবাড়ীর ভূমিকম্প প্রতিরোধ কমিটি, (ii) প্রাকৃতিক দুর্যোগ ব্যবস্থাপনা কমিটি। এই দুই কমিটির রিপোর্ট অনুযায়ী সরকার যথোপযুক্ত ব্যবস্থা ইতিমধ্যেই গ্রহণ করতে চলেছে।

Admitted Un-starred Question No. : 49

Name of M.L.A. : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the PHE Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যের সমতল এলাকায় ভূগর্ভস্থিত জলের উৎসের বর্তমান অবস্থান কিরূপ?

উত্তর

১। সেন্ট্রাল গ্রাউণ্ড ওয়াটার বোর্ড (CGWB) ত্রিপুরা শাখা হইতে প্রাপ্ত তথ্য হইতে অনুধাবন করা যায় যে সারা ত্রিপুরায় ভূগর্ভস্থিত জলের উৎসের বর্তমান অবস্থা সন্তোষজনক। সারা ত্রিপুরায় ভূগর্ভস্থিত জলের উৎস হইতে এখনো প্রচুর জল উত্তোলন করা যাবে।

Admitted Un-starred Questions No : 50

Name of M.L.A. : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। পূর্ত দপ্তরের অন্তর্গত ডিভিশন অফিসগুলির অধীনে সচল ও অচল রোলারের সংখ্যা কত (ডিভিশন ভিত্তিক)?

২। ১৯৯৮ ইং সাল থেকে ১০-৬-২০০২ ইং পর্যন্ত কতগুলি রোলার ক্রয় করা হয়েছে এবং এতে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

উত্তর

১। পূর্ত দপ্তরের অধীনে সচল ও অচল রোলারের সংখ্যা যথাক্রমে ৭১টি এবং ৪৪টি। সচল ও অচল রোলারের ডিভিশন ভিত্তিক হিসাব সংযোজনী 'ক'-তে দেখানো হল।

২। ১৯৯৮ ইং সাল থেকে ১০-৬-২০০২ ইং পর্যান্ত মোট [illegible]টি রোলার ক্রয় করা হয়েছে এবং এতে মোট ব্যয়িত অর্থের পরিমাণ ১,৪[illegible],০৯,৬৩২ টাকা।

সংযোজনী - "ক"

সচল এবং অচল রোড রোলারের ডিভিশন ভিত্তিক হিসাব

| ডিভিশনের নাম | সচল রোলার | অচল রোলার | মোট সংখ্যা |
|---|---|---|---|
| সার্কেল নং - ১ | | | |
| কুমারঘাট ডিভিশন | ৩টি | ৭টি | ১০টি |
| নর্দান ডিভিশন | ৭টি | ৪টি | ১১টি |
| কৈলাশহর ডিভিশন | ২টি | ৫টি | ৭টি |
| কাঞ্চনপুর ডিভিশন | ৫টি | ৩টি | ৮টি |

| ডিভিশনের নাম | সচল রোলার | অচল রোলার | মোট সংখ্যা |
|---|---|---|---|
| আমবাসা ডিভিশন | ৮টি | ১টি | ৯টি |
| সার্কেল নং - ২ | | | |
| আগরতলা ডিভিশন নং - ১ | ৪টি | ১টি | ৫টি |
| আগরতলা ডিভিশান নং - ৩ | - | - | - |
| তেলিয়ামুড়া ডিভিশন | ৫টি | ৩টি | ৮টি |
| আই.ই. ডিভিশন | - | - | - |
| ষ্টোর ডিভিশন | - | - | - |
| সার্কেল নং - ৩ | | | |
| সাউদার্ন ডিভিশন নং - ১ | ৪টি | ২টি | ৬টি |
| সাউদার্ন ডিভিশন নং - ২ | ৪টি | ৪টি | ৮টি |
| সাউদার্ন ডিভিশন নং - ৩ | ৩টি | ৬টি | ৯টি |
| আর অণ্ড বি ডিভিশন নং সাব্রুম | ৩টি | ৩টি | ৬টি |
| অমরপুর ডিভিশন | ৩টি | ৫টি | ৮টি |
| সার্কেল নং - ৪ | | | |
| আগরতলা ডিভিশন নং - ২ | ৮টি | | ৮টি |
| ম্যাকানিকেল ডিভিশন | ৫টি | - | ৫টি |
| আগরতলা ডিভিশন নং - ৪ | ৭টি | - | ৭টি |
| আগরতলা ডিভিশন নং - ৫ | | | - |
| মোট | ৭১টি | ৪৪টি | ১১৫টি |

Admitted Un-starred Question No. : 51

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the department of Ind[illegible]ies & Commerce be pleased to state :

প্রশ্ন

১। বহিঃরাজ্যের যে সকল শিল্প সংস্থা ত্রিপুরাতে কাজ করছে এই সকল শিল্প সংস্থার নাম [illegible] উল্লিখিত সংস্থাগুলি যথাক্রমে কত টাকা করে এই রাজ্যে শিল্প ক্ষেত্রে লগ্নী করেছে

উত্তর

১। বহিঃরাজ্যের যে সকল শিল্প সংস্থা ত্রিপুরাতে কাজ করছে সেই সকল শিল্প সংস্থাগুলোর নাম এবং উক্ত সংস্থাগুলি শিল্পক্ষেত্রে যত টাকা লগ্নী করেছে তার হিসাব ক্রোড়পত্র 'ক'-তে দেওয়া হল।

**ক্রোড়পত্র - 'ক'**

বহিঃরাজ্যের যে সমস্ত শিল্প সংস্থা ত্রিপুরাতে কাজ করছে তাদের নাম এবং এই সকল শিল্প সংস্থাগুলো শিল্পক্ষেত্রে যত টাকা লগ্নী করেছে তার হিসাব নিম্নরূপ —

| ক্রমিক নং | শিল্প সংস্থাসমূহের নাম ও ঠিকানা | | লগ্নীকৃত টাকার পরিমান |
|---|---|---|---|
| ১। | মেসার্স ত্রিপুরা স্পানপাইপ কোম্পানী,<br>অরুন্ধতীনগর, আগরতলা | টাঃ | ৪৬,৪২,০০০ |
| ২। | মেসার্স ট্রিপকন,<br>ডুকলী শিল্পনগরী, মধুবন, বার্নীর খামার, পশ্চিম ত্রিপুরা | টাঃ | ১৫,৮১,০০০ |
| ৩। | মেসার্স হিমালয়ান ড্রাগস,<br>ডুকলী শিল্পনগরী, মধুবন, পোঃ বার্নীর খামার, পশ্চিম ত্রিপুরা | টাঃ | ১৪,৮৭,০০০ |
| ৪। | মেসার্স জৈন উদ্যোগ,<br>অরুন্ধতিনগর শিল্পনগরী, আগরতলা | টাঃ | ১৩,৪২,১০১ |
| ৫। | মেসার্স মহাঋষি উদ্যোগ,<br>ডুকলী শিল্পনগরী, পোঃ বার্নীর খামার, পশ্চিম ত্রিপুরা | টাঃ | ৪২,৪৮,০০০ |
| ৬। | মেসার্স সাই স্ট্রাকচারেল,<br>ডুকলী শিল্পনগরী, মধুবন, পশ্চিম ত্রিপুরা | টাঃ | ৩,৭৪,০০০ |
| ৭। | মেসার্স সাবিত্রী সল্ট সাপ্লায়ার্স,<br>গান্ধীগ্রাম, আগরতলা | টাঃ | ৩,৭৪,০০০ |
| ৮। | মেসার্স জৈন উদ্যোগ অটোমোবাইলস্,<br>অরুন্ধতিনগর, পশ্চিম ত্রিপুরা | টাঃ | ১,১৮,০৪,০০০ |
| ৯। | মেসার্স ইন্টেনশন স্যাইচ্ গিয়ার প্রাইভেট লিঃ,<br>সিনাইহানি, এয়ারপোর্ট | টাঃ | ১,২৫,৮৩,৬১১ |
| ১০। | মেসার্স জেমিনী ডিষ্টিলারিজ প্রাঃ লিমিটেড,<br>ইণ্ডাষ্ট্রিয়াল গ্রোথ্ সেন্টার | টাঃ | ১,১৫,১১,০০০ |
| ১১। | মেসার্স ধরমপাল প্রেমচাঁদ লিঃ,<br>অরুন্ধতিনগর শিল্পনগরী, আগরতলা | টাঃ | ২,০৯,৩৬,০০০ |
| ১২। | মেসার্স আনন্দ ইলেকট্রিক্যাল ইণ্ডাষ্ট্রিজ,<br>সিনাইহানী, এয়ারপোর্ট, আগরতলা | টাঃ | ২২,৭০,০০০ |

| ক্রমিক নং | শিল্প সংস্থাসমূহের নাম ও ঠিকানা | লগ্নীকৃত টাকার পরিমান |
|---|---|---|
| ১৩। | মেসার্স গ্লোবেল বিজনেস ইণ্ডিয়া প্রাঃ লিমিটেড, অরুন্ধতিনগর শিল্পনগরী, আগরতলা, পশ্চিম ত্রিপুরা | টাঃ ৪৭,০০,০০০ |
| ১৪। | মেসার্স এভারগ্রোয়িং আইরন এণ্ড ফাইনভেষ্ট লিমিটেড, বাধারঘাট শিল্পনগরী, আগরতলা, পশ্চিম ত্রিপুরা | টাঃ ৩৩,৫৪,০০ |
| ১৫। | রিমঝিম ভ্যালী প্রোডাক্টস্ প্রাইভেট লিমিটেড, বোধজংনগর | টাঃ ৯৭,৭৪,০০০ |
| ১৬। | ফ্রন্টিয়ার ষ্টীল ওয়ার্কস প্রাঃ লিমিটেড, বোধজংনগর | টাঃ ১৩,৫০,০০,০০০ |
| ১৭। | মেসার্স কনকাষ্ট ষ্টীলস্, বোধজংনগর গ্রোথ্ সেন্টার | টাঃ ১,৩৫,০০,০০০ |
| ১৮। | ট্রান্স ইণ্ডিয়া এগ্রোফুড প্রোডাক্টস্ প্রাঃ লিমিটেড, বোধজংনগর গ্রোথ্ সেন্টার | টাঃ ১১,৫৩,৪২,০০০ |
| ১৯। | ফটিকছড়া টি-এস্টেট, মোহনপুর, আগরতলা, পশ্চিম ত্রিপুরা | টাঃ ৫২,০০,০০০ |
| ২০। | গোপালগর টি এস্টেট, মোহনপুর, আগরতলা, পশ্চিম ত্রিপুরা | টাঃ ১,৪৬,৪১,৭৮২ |
| ২১। | মেসার্স হরিশনগর টি-এস্টেট, বিশালগড়, পশ্চিম ত্রিপুরা | টাঃ ৯৮,৩০,২৬০ |
| ২২। | নরেন্দ্রনগর টি-এস্টেট্, সিমনা, পশ্চিম ত্রিপুরা (সিধাই থানা) | টাঃ ৯০,৮৮,৬১৪ |
| ২৩। | গোলাকপুর টি এস্টেট্, কৈলাসহর, উত্তর ত্রিপুরা | টাঃ ৯০,৮৮,৬১৪ |
| ২৪। | মূর্তিছড়া টি-এস্টেট্, কৈলাসহর, উত্তর ত্রিপুরা | টাঃ ৯,৯১,০০০ |
| ২৫। | মনুভ্যালী টি-এস্টেট্, কৈলাসহর, উত্তর ত্রিপুরা | টাঃ ৮,৫০,০০০ |
| ২৬। | শোভা টি এস্টেট্, কৈলাসহর, উত্তর ত্রিপুরা | টাঃ ৭,০০,০০০ |

| ক্রমিক নং | শিল্প সংস্থাসমূহের নাম ও ঠিকানা | | লগ্নীকৃত টাকার পরিমান |
|---|---|---|---|
| ২৭। | হাফলং ছড়া টি-এস্টেট্, ধর্মনগর, উত্তর ত্রিপুরা | টাঃ | ৯,১৮,০০০ |
| ২৮। | মহেশপুর টি-এস্টেট্, ধর্মনগর, উত্তর ত্রিপুরা | টাঃ | ১৩,০০,০০০ |
| ২৯। | পেয়ারা ছড়া টি-এস্টেট্, ধর্মনগর, উত্তর ত্রিপুরা | টাঃ | ৪,৫০,০০০ |
| ৩০। | রাণীবাড়ী টি-এস্টেট্, ধর্মনগর, উত্তর ত্রিপুরা | টাঃ | ২৩,৯৬,০০০ |
| ৩১। | বাউড়ি প্লাইউড্ লিমিটেড, ধর্মনগর, উত্তর ত্রিপুরা | টাঃ | ১,১২,৫৮,০০০ |
| ৩২। | মহাবীর টি-এস্টেট্, কমলপুর, ধলাই | টাঃ | ৮৪,৯৬,০০০ |
| ৩৩। | রামদুর্লভ টি-এস্টেট্, কমলপুর, ধলাই | টাঃ | ১৫,৪৯,০০০ |
| ৩৪। | আদরিনী চা বাগান, সদর, পশ্চিম ত্রিপুরা | টাঃ | ১৩,৭৬,০০০ |

Admitted Un-starred Question No 53

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :

প্রশ্ন

১। কোন্ শিল্পে কতজন শ্রমিক থাকলে পরে তার ন্যূনতম মজুরি কার্যকরী হতে পারে?

২। ত্রিপুরা রাজ্যে মোট কয়টি শিল্পে বর্তমানে শ্রমিকদের ন্যূনতম মজুরি কার্যকর রয়েছে (শিল্পগুলির নামের তালিকা)?

উত্তর

১। *ন্যূনতম মজুরি আইন ১৯৪৮*এর *৩ (১-এ)* ধারা অনুযায়ী যে সমস্ত তালিকাভুক্ত শিল্প বা পেশায় রাজ্যে ১০০০ বা তার বেশী শ্রমিক নিয়োজিত আছে সে সমস্ত শিল্প বা পেশায় সরকার কর্তৃক ন্যূনতম মজুরি কার্যকরী হতে পারে।

২। ত্রিপুরা রাজ্যে মোট ১১টি পেশায় বর্তমানে শ্রমিকদের ন্যূনতম মজুরি কার্য্যকরী হয়েছে। পেশাগুলির নাম এবং পেশাগুলির অন্তর্গত সারা রাজ্যে শ্রমিকের সংখ্যা দেওয়া হল —

| | পেশা বা শিল্পের নাম | শ্রমিকের সংখ্যা |
|---|---|---|
| | ১ | ২ |
| ১। | দোকান ও সংস্থা | ১৭,৩৯০ |
| ২। | কৃষিকার্য | ১,৮৭,৫৩৪ |
| ৩। | চা বাগিচা | ১৩,০৮৭ |
| ৪। | চাউল কল | ১,৭৯১ |
| ৫। | বিড়ি তৈরী | ২,৮৫১ |
| ৬। | ইট তৈরী | ১০,১৬৫ |
| ৭। | রাস্তা ও গৃহ নির্মাণ ও রক্ষণাবেক্ষণ | ১৫,১৮০ |
| ৮। | বেসরকারী যান পরিবহন | ১৬,৮৭৪ |
| ৯। | রাবার বাগিচা | ১০,০০০ |
| ১০। | পাথর ভাঙ্গা/চূর্ণ করা | ১,৪৭০ |
| ১১। | পেট্রোল পাম্প | ১,০০০ |

Admitted Un-starred Question No. : 54

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state .

**প্রশ্ন**

১। রাজ্যে হস্ততাঁত ও হস্তকারু শিল্পে নিযুক্ত শ্রমিকদের বর্তমানে ন্যূনতম দৈনিক মজুরী কত?

**উত্তর**

১। বর্তমানে রাজ্যে হস্ততাঁত, হস্তকারু শিল্পে নিযুক্ত শ্রমিকদের নির্ধারিত ন্যূনতম দৈনিক মজুরি নেই। শ্রমিকেরা দৈনিক ৪০.০০ (চল্লিশ) টাকা থেকে ৮০.০০ (আশি) টাকা পর্য্যন্ত রোজগার করতে পারেন। হস্তকারু শিল্পে নিযুক্ত কারুশিল্পীদের ন্যূনতম মজুরি এখনো ধার্য্য করা হয়নি।

Admitted Un-starred Question No. : 55

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the department of Industries & Commerce be pleased to state :

**প্রশ্ন**

১। ইহা কি সত্য ১৯৯৭ ইং সনে ত্রিপুরাতে হ্যাণ্ডলুম মার্কেটিং কমপ্লেকস্ -এর ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে?

২। যদি সত্য হয়ে থাকে তবে কবে নাগাদ উক্ত কমপ্লেকস্ -এর কাজ শুরু করা হবে? এবং

৩। কবে নাগাদ কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়? এবং

৪। কবে উক্ত কম্‌প্লেকস্‌-এর দ্বার উদ্‌ঘাটন করা হবে?

উত্তর

১। না, ইহা সত্য নহে। তবে ১৯৯৮ ইং সনে শকুন্তলা রোডের পশ্চিম পার্শ্বে আইতরমার নিকটে ত্রিপুবাতে হ্যাণ্ডলুম মার্কেটিং কম্‌প্লেক্‌সের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে।

২। ২০০১ ইং সন থেকে উক্ত কম্‌প্লেক্‌সের কন্‌স্ট্রাকশনের কাজ পুরো দমে চলছে।

৩। ২০০৩ ইং সাল নাগাদ উক্ত কম্‌প্লেক্‌সের কন্‌স্ট্রাকশনের কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

৪। ২০০৩ ইং সনে উক্ত কন্‌স্ট্রাক্‌শনের কাজ সম্পন্ন হলে দ্বার উদ্‌ঘাটন করার ব্যবস্থা গ্রহণ করা হবে।

Admitted Un-starred Question No. : 56

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরাতে বর্তমানে কতজন তাঁতশিল্পী, কতজন হস্তকারু শিল্পী এবং কতজন রেশম শিল্পের সাথে যুক্ত শ্রমিক রয়েছে (আলাদা আলাদা হিসাব এবং এস.টি. - এস.সি. আলাদা আলাদা হিসাব)?

২। উপরিউক্ত শিল্পীদের মধ্যে কতজন বাণিজ্যিকভাবে কাজ করছেন (তাঁত, হস্তকারু এবং রেশম শিল্পে এস.টি. - এস.সি. সহ আলাদা হিসাব)?

৩। এদের মধ্যে কতজন ফুল টাইম এবং পার্ট টাইম কাজ করছেন (তাঁত, হস্তকারু এবং রেশম শিল্পে পৃথক পৃথক হিসাব এবং পুরুষ, মহিলা ও শিশুর আলাদা হিসাব)?

উত্তর

১। হস্ততাঁত শিল্পী, হস্তকারু শিল্প ও রেশম শিল্পের সাথে নিযুক্ত শিল্পীর বিবরণ নিম্নরূপ ঃ

ক) তাঁত শিল্প ঃ ত্রিপুরাতে বর্তমানে ১,৩৬,৩৩৪ জন তাঁত শিল্পী, তাঁত শিল্পের সাথে যুক্ত রয়েছেন। এর মধ্যে —

| | | |
|---|---|---|
| এস.টি. | - | ৯০,২৫০ জন |
| এস.সি. | - | ৭,১০০ জন |
| জেনারেল এবং ও.বি.সি. | - | ৩৮,৯৮৪ জন |

খ) হস্তকারু শিল্প ঃ ১৯৯৫-৯৬ সনের কেন্দ্রীয় সমীক্ষা অনুযায়ী এই শিল্পের সাথে যুক্ত শিল্পীর সংখ্যা ২,৪৪,৪৯৫ জন। এর মধ্যে —

| | | |
|---|---|---|
| এস.টি. | - | ১,০১,০৪৯ জন |
| এস.সি. | - | ৫১,৪৪৩ জন |
| জেনারেল ও অন্যান্য | - | ৯২,০০৩ জন |

গ) রেশম শিল্প ঃ ত্রিপুরাতে বর্তমানে রেশম শিল্পের সাথে যুক্ত রেশম শিল্পীর সংখ্যা ৬,৯১১ জন। এর মধ্যে —

| | | |
|---|---|---|
| এস.টি. | - | ৩,০৭০ জন |
| এস.সি. | - | ২,১৯৯ জন |
| জেনারেল ও অন্যান্য | - | ১,৬৪২ জন |

২। ত্রিপুরায় বর্তমানে হস্ততাঁত, হস্তকারু ও রেশম শিল্পের সাথে বাণিজ্যিকভাবে যুক্ত শিল্পীর বিবরণ নিম্নরূপ —

ক) তাঁত শিল্প ঃ বাণিজ্যিকভাবে যুক্ত তাঁত শিল্পীর সংখ্যা ৩০,০০০ জন। এর মধ্যে —

| | | |
|---|---|---|
| এস.টি. | - | ৫০০ জন |
| এস.সি. | - | ৫০০ জন |
| জেনারেল ও ও.বি.সি. | - | ২৯,০০০ জন |

উল্লিখিত ৩০,০০০ জন বাণিজ্যিকভাবে যুক্ত তাঁত শিল্পীদের মধ্যে ১১,০০০ জন শিল্পী রাজ্যের বিভিন্ন ক্লাস্টার সোসাইটির মাধ্যমে কাজ করছেন।

খ) হস্তকারু শিল্প ঃ বাণিজ্যিকভাবে যুক্ত হস্তকারু শিল্পীর সংখ্যার তথ্যচিত্র দপ্তরের জানা নাই।

গ) রেশম শিল্প ঃ রেশম শিল্পের সাথে যুক্ত শিল্পী সকলেই বাণিজ্যিকভাবে রেশম গুটি উৎপাদন করে থাকেন। এদের মধ্যে —

| | | |
|---|---|---|
| এস.টি. | - | ৩,০৭০ জন |
| এস.সি. | - | ২,১৯৯ জন |
| জেনারেল ও অন্যান্য | - | ১,৬৪২ জন |

৩। ত্রিপুরায় বর্তমানে হস্ততাঁত, হস্তকারু ও রেশম শিল্পের সাথে ফুলটাইম এবং পার্ট টাইম ভাবে কাজ করছেন এমন শিল্পীর বিবরণ নিম্নরূপ ঃ

| | | | | |
|---|---|---|---|---|
| ক) হস্ততাঁত ঃ | (১) | ফুলটাইম কাজ করছেন | - | ২৬,১৬১ জন |
| | (২) | পার্ট টাইম কাজ করছেন | - | ১,০৯,১৭৩ জন |
| | (৩) | পুরুষের সংখ্যা | - | ৩৬,২৭৪ জন |
| | (৪) | মহিলার সংখ্যা | - | ১,০০,০৬০ জন |
| খ) হস্তকারু ঃ | (১) | ফুলটাইম কাজ করছেন | - | ৫,০০০ জন |
| | (২) | পার্ট টাইম কাজ করছেন | - | ৬,০০০ জন |
| | (৩) | পুরুষের সংখ্যা | - | ৪,০০০ জন |
| | (৪) | মহিলার সংখ্যা | - | ১,[illegible]০০ জন |

গ) রেশম শিল্প ঃ রেশম শিল্পের সাথে যুক্ত সবাই সারা বৎসর গুটি পোকার চাষ ও নিজেদের তাঁত বাগানের পরিচর্যা ইত্যাদি কাজে নিযুক্ত থাকেন। রাজ্যের রেশম শিল্পীগণ সবাই মহিলা। রাজ্যের রেশমচাষীর সংখ্যা - ৬,৯১১ জন।

Admitted Un-starred Question No. 60

Name of M.L.A. Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the PHE Department be pleased to state :

**প্রশ্ন**

১। রাজ্যবাসীর পানীয় জলের সংস্থানের জন্য Central Water Mission এখন পর্য্যন্ত ত্রিপুরা সরকারকে কি পরিমাণ অর্থ বরাদ্দ করেছে?

২। উক্ত বরাদ্দকৃত অর্থে কোথায় কোথায় কি পরিমাণ অর্থ ব্যয়ে কি কাজ হয়েছে (বৎসরভিত্তিক হিসাব)?

১। ১৯৮৬-৮৭ ইং অর্থ বছর হইতে ২০০১-২০০২ ইং অর্থবছর পর্য্যন্ত ১৩,৪৭২.১৩৬ লক্ষ টাকা বরাদ্দ করেছে। তাহা সংযোজনী 'ক'-তে দেওয়া হল।

২। ১৯৮৬-৮৭ সাল থেকে ২০০১-২০০২ সালের বছরভিত্তিক তথ্য সংগ্রহ করা সময় সাপেক্ষ ব্যাপার। দপ্তর তথ্য সংগ্রহের উদ্যোগ নিয়েছে।

**সংযোজনী 'ক'**

| | | |
|---|---|---|
| ১। | ১৯৮৬-৮৭ | ৩৫০.০০ টাকা |
| ২। | ১৯৮৭-৮৮ | ৩১৫.০০ টাকা |
| ৩। | ১৯৮৮-৮৯ | ৪৩০.০০ টাকা |
| ৪। | ১৯৮৯-৯০ | ৩২৯.৫০ টাকা |
| ৫। | ১৯৯০-৯১ | ৩৪০.০০ টাকা |
| ৬। | ১৯৯১-৯২ | ৩৫০.০০ টাকা |
| ৭। | ১৯৯২-৯৩ | ৩০৩.৩৪ টাকা |
| ৮। | ১৯৯৩-৯৪ | ৩৫০.০০ টাকা |
| ৯। | ১৯৯৪-৯৫ | ৯০৯.০০ টাকা |
| ১০। | ১৯৯৫-৯৬ | ৭৬০.০০ টাকা |
| ১১। | ১৯৯৬-৯৭ | ৮৬০.০০ টাকা |
| ১২। | ১৯৯৭-৯৮ | ৭৭২.০০ টাকা |
| ১৩। | ১৯৯৮-৯৯ | ২,১৪৪.৯৫ টাকা |
| ১৪। | ১৯৯৯-২০০০ | ১,৬৭২.০০ টাকা |
| ১৫। | ২০০০-২০০১ | ১,৫৪২.৯৩৬ টাকা |
| ১৬। | ২০০১-২০০২ | ২,০৪৩.৪১ টাকা |
| | **মোট —** | **১৩,৪৭২.১৩৬ লক্ষ টাকা** |

টেনটেটিভ এলোকেশন ফর দি ইয়ার ২০০২-২০০৩ — ১,৭৩৪ ০০ টাকা।

Admitted Un-starred Question No. : 61

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state

**প্রশ্ন**

১। ২০০১ ২০০২ ইং অর্থবৎসরে [illegible] দপ্তরে মোট কত অর্থ বরাদ্দ করা হয়েছিল (দপ্তরভিত্তিক হিসাব)?

২। এর মধ্যে উক্ত অর্থ বৎসরে কত টাকা ব্যয়িত হয়েছে (দপ্তরভিত্তিক হিসাব)? এবং

৩। কত টাকা অব্যয়িত [illegible] হিসাব)?

**উত্তর**

২০০১ ২০০২ ইং অর্থবৎসরে [illegible] দপ্তরভিত্তিক বরাদ্দকৃত অর্থের পরিমাণ ও ব্যয়িত অর্থের পরিমাণ এবং অব্যয়িত অর্থের পরিমাণ নিম্নে দেওয়া হল

| ক্রমিক নং | দপ্তরের নাম | বরাদ্দকৃত অর্থের পরিমান | মন্তব্য |
|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 |
| 1 | Assembly Secretariat | 424.45 | |
| 2 | Governor's Secretariat | 116 78 | |
| 3 | Sectt. Administration | 1231.86 | |
| 4 | Election | 536 46 | |
| 5 | Law | 968.59 | |
| 6 | Revenue | 4180.06 | |
| 7 | Administrative Reforms | 62.68 | |
| 8 | T.P.S.C | 106.53 | |
| 9 | Siparu | 115 35 | |
| 10 | Statistical | 265.79 | |
| 11 | Police | 23582.08 | |
| 12 | Transport | 1205 72 | |
| 13 | Co-operation | 1565.60 | |
| 14 | Public Works (R & B) | 26305.28 | |
| 15 | Power | 25200.37 | |
| 16 | P.W (WR) | 7487.00 | |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 17 | Health | 4192.39 | |
| 18 | I.C.A.T. | 1022.27 | |
| 19 | Political | 60.44 | |
| 20 | Tribal Welfare | 9084.00 | |
| 21 | S.C. Welfare | 1750.22 | |
| 22 | Food & Civil Supplies | 1120.54 | |
| 23 | Releif & Rehabilitation | 1032.13 | |
| 24 | Panchayati Raj | 7915.64 | |
| 25 | Industries | 3476.00 | |
| 26 | H.H. & Sericulture | 1301.89 | |
| 27 | Fisheries | 1365.73 | |
| 28 | Agriculture | 6262.19 | |
| 29 | Horticulture | 2121.25 | |
| 30 | Animal Resource Development | 2391.31 | |
| 31 | Forest | 4243.21 | |
| 32 | Rural Development | 8226.37 | |
| 33 | TRP & PGP | 463.00 | |
| 34 | Science & Technology | 194.01 | |
| 35 | Planing & Coordination | 438.00 | |
| 36 | Urban Development | 1862.89 | |
| 37 | Jail | 629.94 | |
| 38 | Labour Organisation | 180.39 | |
| 39 | Printing & Stationary | 478.56 | |
| 40 | Higher Education | 3788.54 | |
| 41 | School Education | 38864.33 | |
| 42 | Social Education | 5716.02 | |
| 43 | Sports & Youth Programme | 1309.66 | |
| 44 | Finance | 47665.16 | |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 45 | Institutional Finance | 206.67 | |
| 46 | Taxes & Excise | 286.70 | |
| 47 | Treasuries | 230.62 | |
| 48 | C.M.'s Secretariat | 44.94 | |
| 49 | High Court | 219.99 | |
| 50 | Fire Service | 902.31 | |
| 51 | Civil Defence | 32.87 | |
| 52 | P.W. (PHE) | 5612.89 | |
| 53 | Family Welfare & P.M. | 8098.78 | |
| 54 | Tribal Welfare Research | 32 79 | |
| 55 | Factories & Boilers Organisation | 46.89 | |
| 56 | Employment | 151.20 | |
| 57 | Information Technology | 240.00 | |
| | **Total** | **266687.61** | |

২। ২০০১-২০০২ অর্থ বছরে ব্যয়িত টাকার দপ্তরভিত্তিক চূডান্ত হিসাব A.G. Tripura অফিস হইতে পাওয়া যায় নাই; এই জন্য A.G. Tripura অফিস হইতে চূড়ান্ত হিসাবের তথ্য জানার পর এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হইবে।

৩। যেহেতু ২০০১-২০০২ অর্থবছরে ব্যয়িত টাকার চূড়ান্ত হিসাব A.G. Tripura হইতে এখনও পাওয়া যায় নাই সেই জন্য উক্ত বছরের অব্যয়িত টাকার দপ্তরভিত্তিক আলাদা হিসাব এখন দেওয়া সম্ভব নয়।

Admitted Un-starred Question No. : 62

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

**প্রশ্ন**

১। ত্রিপুরা সরকারকে কেন্দ্রীয় সরকার কর্তৃক ২০০১-২০০২ ইং এবং ২০০২-২০০৩ ইং আর্থিক বছরের ১২ই জুন পর্য্যন্ত কেন্দ্রীয় প্রকল্পে কত টাকা মজুরী দিয়েছে?

২। উক্ত কেন্দ্রীয় প্রকল্পগুলিতে কোন্ কোন্ দপ্তর যথাক্রমে ৩১.০৩.২০০২ ইং তারিখ এবং ১২.০৬.২০০২ ইং তারিখ পর্য্যন্ত কি পরিমাণ টাকা কি কি কাজে ব্যয় করেছে (তারিখ সহ দপ্তরভিত্তিক হিসাব)?

**উত্তর**

১নং ও ২নং প্রশ্নের উত্তর নিম্নে দেওয়া হল — **(Rs. in thousand)**

| Sl. No. | Name of Department | Name of scheme | Fund Received | | Expenditure | | |
|---|---|---|---|---|---|---|---|
| | | | 2001-02 | 2002-03 | 31.03.02 | 12.06.02 | |
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
| 1 | Food and Civil Supplies and consumers Affairs, Agartala | Annapurna Scheme | 1,24,46,001 | - | 1,24,46,001 | - | |
| | | Jagriti Shibir Joyoha | 50,000 | - | 50,000 | - | |
| | | Const. of Godowns | 35,06,900 | - | - | 35,06,900 | |
| 2 | Revenue Department | AIY (New Construction) | 3,63,81,000 | 1,36,43,000 | 3,63,81,000 | - | |
| | | IAY Up-Gradation | 5,64,52,100 | 30,12,000 | 5,64,52,100 | 30,12,000 | |
| | | EAS | 8,78,97,000 | - | 8,78,97,000 | - | |
| | | TSC | 3,70,55,000 | 1,88,000 | 78,26,700 | 1,31,492 | |
| | | SGSY | 3,67,24,300 | 39,98,000 | 3,47,11,000 | 11,47,000 | |
| | | SGRY | 3,03,53,000 | 17,34,54,000 | 3,03,53 000 | 6,21,54,000 | |
| | | JGSY (SGRY) | 71,41,9,000 | - | 71,419,000 | - | |
| | | PMGSY | 9,85,00,000 | - | 1,14,54 000 | - | |
| | | JGSY | 3,31,91,000 | - | 3 31,91,000 | - | |
| | | IWDP | 61,74,000 | - | 61,74,000 | - | |
| | | JGSR | 3,95,57,000 | - | 3,95,57,000 | - | |
| | | EAS (SGRY) | 8,28,67,000 | - | 8,28,67,000 | - | |
| | | IAY (Construction) | 7,79,14,300 | - | 7,79,14,300 | - | |
| | | IAY | - | 3,10,17,000 | - | - | |
| | | Computerisation of Land records | 1,30,00,000 | - | - | - | |
| | | Agri. Census | 9,58,000 | - | - | - | |
| | | Strengthening of Land revenue of up-gradation | 0,000 | 1,47,00,000 | - | 6,500,000 | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| 3 | Urban Development | IDSMT | 1,13,00,000 | 1,45.00,000 | 95,02,000 | 53,39,235 | |
| 4 | Evolution & Statistics | Census | 37,45,284 | - | - | 37,45,285 | |
| 5 | GA (P & T) DEptt (SIPARD) | Grand in Aid | 83,39,000 | 14,30,000 | 83,39,000 | 71,970 | |
| | | Training | 4,32,000 | 28 000 | 4,32,000 | 28,000 | |
| 6 | Horticulture Department | Technology Mission | 5,12,40,000 | - | - | - | Total received Rs. 10,91,29,790 & total expenditure Rs. 7,30,52,790 |
| | | National watershed development project raindedfed area | 3,19,41,000 | - | - | - | |
| | | Watershed development project in shifting cultivation areas | 1,96,00,000 | - | - | - | |
| | | State land use board | 13,04,879 | - | - | - | |
| | | Addl Financial Assistance | 50,00,000 | - | - | - | |
| 7 | Agriculture Department | National Pulses Development Project | 63,00,000 | 28,98,000 | - | 63,00,000 | |
| | | Accelarated Scheme for Production of Productivity of Jhum Crop. | 25,00,000 | - | - | 25,00,000 | |
| | | Oil seed Production Programme | 1,15,00,000 | - | - | 1,15,00,000 | |
| | | Special Jute Development Programme | 17,69,000 | - | - | 1,15,00,000 | |
| | | Sustainable Development of Sugar cane based cropping | 12,11,000 | - | - | 12,11,000 | |
| | | Integrated Cereal Development Programme | 1,28,30,000 | - | - | 1,28,30,000 | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| | | Jhum | 89,90,000 | - | - | 89,90,000 | |
| | | Market Dev. (for Agri) | 10,00,000 | - | - | 89,90,000 | |
| | | Pesticides Testing | | | | | |
| | | Laboratories | - | 30,00,000 | - | - | |
| 8 | Social welfare & Social Education | General Component | 10,47,27,889 | 5,53,07,000 | 7,38,68,882 | 9,88,02,000 | |
| | | Balika Samriddhi Yojana | 10,25,000 | 25,00,000 | 10,25,000 | - | |
| | | Training | 47,64,300 | - | 47,64,300 | - | |
| | | Sawayan Sidha | 2,41,000 | 7,25,000 | 2 41,000 | - | |
| | | Construction | - | 3,25,000 | - | - | |
| 9 | Relief & Rehabilitation | Relief for Reang Refugee | 10,00,00,000 | - | 8,68,36,000 | - | |
| 10 | Tribal Research Institute | Research Training and Language dev. scheme | 10,00,000 | 15,00,000 | 10,00,000 | 12,28,000 | |
| 11 | Fisheries Deptt. | Fisheries Training & extension | 9,00,000 | - | 9,00,000 | - | |
| | | Dev. of Inland fisheries | 6,50,000 | - | 6,33,000 | - | |
| | | Fish Farmers Development Agency | 71,68,000 | - | 49,45,000 | - | |
| | | National Welfare for Fishermen Families | 9,60,000 | - | 9,60,000 | - | |
| | | Fresh water prawn seed hatchery at state level | - | 20,50,000 | - | 20,50,000 | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| 12 | Forest Deptt | Integrated Afforestation and Fodder Project | 79,55,000 | - | 79,26,002 | - | |
| | | Area Oriented Fuel wood and Fodder project | 57,48,000 | - | 57,60,884 | - | |
| | | Non. Timber Forest Produce | 37,02,200 | - | (-)37.85,1456 | - | |
| | | Eco Dev. | 47,20,086 | - | 45,22,441 | - | |
| | | National Parks and Sanctuaries | 45,25,000 | - | (-)47,76,434 | - | |
| | | ASTRP | 19,72,400 | - | 15,02,686 | - | |
| | | FFCM | 49.48,700 | - | 49.43,301 | - | |
| | | Tree and Pasture seed Development | 15,29,200 | - | 15,29,200 | - | |
| | | Elephant Project | 3,00,000 | - | 3,35.618 | - | |
| | | River Valley Project | 44;43,000 | - | 36,38.838 | - | |
| | | Bridge infrastructure in Forestry, Tripura | 5,76,71.000 | - | 5,74,25,979 | - | |
| 13 | Economics & Statistics | Census | 37,45,284 | - | - | 37,45,285 | |
| 14 | Higher Education | Stiphns | 1,70,00,000 | - | - | 17,000 | |
| | | NSS | 51,00,000 | - | - | 51,00,000 | |
| | | ..nlapsable Pool | 5,30,00,000 | - | - | 5,30,00,000 | |
| | | AICTE | 15,00,000 | - | - | 15,00,000 | |
| 15 | Urban Dev. Deptt. | Swarna Jayanti Shahari Rojgar Yojana | 84,99,000 | - | - | 84,99,000 | |
| | | Small & Medium Urban Development Project | 1,29,00,000 | - | - | 1,29,00,000 | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| 16 | Animal Resource Development | Foot & Mouth Disease | 24,18,876 | 30,00,000 | 23,22,237 | 14,96,000 | |
| | | Animal Disease Surveilience | 9,00,000 | 13,00,000 | 9,47,807 | - | |
| | | Systematic Control of Livestock Diseases | 18,96,154 | 12,98,000 | 18,96,210 | - | |
| | | Integrated Sample Survey | 1,00,000 | 3,00,000 | 1,00,556 | - | |
| | | Professional Efficiency Development | 23,00,000 | 5,69,000 | 22,99,997 | - | |
| | | National Project for Rinder Pest Eradication | 20,81,363 | 14,33.000 | 20,99,997 | - | |
| | | Integrated Pigary Development Programme | 56,34,991 | 26,30,000 | 28 32,130 | - | |
| | | National Bull Production Programme | 6,81,408 | - | 6,82 148 | - | |
| | | Frozen Semen Technology | 3,44,986 | - | 3,43,809 | - | |
| | | Life Stock Census | 2,00,000 | - | 2,01,747 | - | |
| | | Integrated Diary Development | 1,07,28,049 | 56,51,000 | 1,07.28,049 | - | |
| | | National Ram Bak Production Programme | - | 17,29,000 | - | - | |
| | | A H. Extension Programme | - | 11,50,000 | - | - | |
| | | Establishment of State Duck Farm | - | 41,00,000 | - | - | |
| | | Feeds & Fodder Development | 12,80,000 | - | 12,80,000 | - | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| 17 | Sports & Youth Programme | Promotion of National Integration Scheme | 1,36,428 | - | - | - | |
| | | District Level Youth Festival | 1,00,000 | - | - | - | |
| | | Prize Money | 4,00,000 | - | - | - | |
| | | World Population Day | 2,50,00,000 | - | - | - | |
| | | Promotion of Adventure | 2,10,00,000 | - | - | - | |
| | | National Youth Festival | 1,13,000 | - | - | - | |
| 18 | School Education | District Institute Educational Training | 34,00,000 | 97,50,000 | 32,00,000 | - | |
| | | Operation Black Board | 3,00,90 000 | - | 3,00,90,000 | - | |
| | | TFG (Mid-day-meal) | 30,83,000 | - | 30,83,000 | - | |
| | | SSA | 46,20,000 | 4 45 37,000 | 46 20,000 | - | |
| | | Computer Literacy Studies | 18,54 000 | 1,25,00,000 | 18,54,000 | - | |
| | | Improvement of Science Education in Schools | 1,01,16,000 | - | 99,06,000 | - | |
| | | New Educational Technology Scheme | 3,45,000 | - | 3,435 000 | - | |
| | | Grants to Madrassa | 38,54,000 | - | 38,54,000 | - | |
| | | Special Central Assistance to RK Mission | 1,00,00,000 | 1,50,00 000 | 1,00,00,000 | - | |
| | | Financial Assistance to Sanskrit Pandit | 4,26,000 | - | 3,60,000 | - | |
| | | Promotion/Modernisation of Sanskrit Languages for State Govt. own Programme | 2,80,00,000 | - | 28,000 | - | |
| | | Education Grantee & Alter-native & Innovation Education | 5,00,000 | - | 5,00,000 | - | |
| | | RK Mission (Non-lapsable pool) | 77,00,000 | - | 77,00,000 | - | |
| | | Nonlapsable Pool (Resources) | 9,10,00,000 | - | 9,10,00,000 | - | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| 19 | PWD (WR) | BADP | 1,55,00,000 | - | 1,55,00,000 | - | |
| | | AIBP (MI) | 12.23,80.000 | 11,75.00.000 | 12.23,80.000 | 5,50,00,000 | |
| | | MI (Statistics) | 8,08,600 | - | 8 08 600 | - | |
| | | Non-lapsable (central pool for MI) | 4 78,00,000 | - | 4,77 44 000 | - | |
| | | AIBP (Med) | 3 26,50,000 | 18 [illegible] | 3.3[illegible] 50 00[illegible] | - | |
| | | 3rd Census (MI) | 1,14,000 | | [illegible] | - | |
| 20 | Co-operative Society | Dev of Co-operative | 8,00,000 | | | 8,00,000 | |
| | | Development of Weaker Section Co-operative | 7,00,000 | | - | 7 00,000 | |
| | | Spl Asst for ST/SC member | 10 00,000 | [illegible] | - | [illegible],00 000 | |
| 21 | Welfare of SCs & OBCs | Post-matric scholarship | 1,38 71,000 | | [illegible] | - | |
| | | Pre-matric scholarship | 3 07,850 | - | [illegible] | - | |
| | | Upgradation of merit | 1.20,000 | | | - | |
| | | Book grant | 1,86,350 | | | - | |
| | | Boys hostel | 18,57,850 | | | - | |
| | | Girls Hostel | 9,45 500 | | - | - | |
| | | Spl Central assistance to spl Compnend plan | 83,45,000 | 74 [illegible] | - | - | |
| 22 | PWD (PHE) | ARWSP | 15 81,32.000 | 4 37 70,000 | 15,8[illegible] 51 000 | 4 34,00.000 | |
| | | AUWSP | 1 87,08.000 | [illegible] 32 58 [illegible] | 1,87 00,000 | 15,00,000 | |
| 23 | RD | SGSY | 6 22,08.000 | 1 99 80,000 | - | 3 [illegible],96 000 | |
| | | DRDA Admission | 1,36,71,000 | 62 61,000 | - | 1,99,32 000 | |
| 24 | H H. & Sericulture | Handloom | 20,81,725 | - | - | 16,38,655 | |
| | | Handicraft | 17,03,000 | 31,27.622 | - | - | |
| | | Silk Industries | 10,00,000 | 89,00,000 | - | 18,00,000 | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| 25 | Home Deptt. | Modernisation of Police Force | - | - | - | - | No fund was released by the F.D during 2001-02. This fund has been released during 2002-03 |
| 26 | Power Department | Transmission Scheme (12 No ) | 15,35,00,000 | 5,00,00,000 | 15,35,00,000 | 5,00,00,000 | |
| | | 21 MW GT Set (Ext.) Rokhia | 20,50,00,000 | 5,00,00,000 | 20,50,00,000 | 5,00,00,000 | |
| | | PMGY | 4,25,00,000 | 5,66,00,000 | 4,25,00,000 | - | |
| | | PMs Package | 72,00,000 | - | 72,00,000 | - | |
| | | 21 MW GT Set (Ext.) Baramura | 30,00,00,000 | - | 30,00,00,000 | - | |
| | | ARDP | - | 7,67,00,000 | - | - | Works start in JUne 2002 & in progress |
| 27 | ICAT Department | - | - | - | - | - | (Central Finance Assistance) |
| | | | 1,50,000 | - | 1,50,000 | - | (-do-) |
| | | Pilak Festival | 1,64,000 | - | 1,64,000 | - | (-do-) |
| | | Tourist Lodge at Kalacherra | 31,50.000 | - | - | - | (-do-) Work in progress |
| | | Information Technology | 24,00,000 | - | - | - | (-do-) Work in progress |
| 28 | Health Services | Establishment of New Nursing Sheme | 37,500,000 | - | - | - | |
| | | Strengthening of Super Speciality Block at GB | 50,00,00,000 | - | - | - | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| | | Strengthening of Emergency Faculty at TS Faculty at Udaipur | - | - | 53,88,000 | - | |
| | | National Central Programme | - | - | 30,00,000 | - | |
| | | Establishment of New Nursing School at BRAM Hospital | - | - | 11,29,000 | - | |
| | | Strengthening of Civil Upgradation (CSS) | - | - | 4,10,000 | - | |
| 29 | Family welfare & Preventive Medicine | Family Welfare programme | 16,779,900 | - | 192,026,000 | 28,978,000 | |
| | | NPCB | 6,665,000 | - | 5,979,000 | 730,000 | Rs 25 Lakhs is alloted to PWD for Construction |
| | | Anti TB Programme | 66,00,000 | - | 66,00,000 | - | |
| | | NAMP (Rural & Urban) | 2,14,83,000 | - | 1,64,04,000 | 19,16,000 | |
| | | Goiter Control Programme | 2,54,000 | - | 4,38,000 | 40,000 | |
| | | PH Pub | - | - | 2,17,000 | - | |
| | | PH Labs | - | - | 9,95,000 | - | |
| 30 | TRP & PGP | Primitive Tribal Community Development Programme | 83,37,590 | 86,31,400 | - | 64,66,900 | |
| 31 | Tribal Welfare Deptt. | Special Central Assistance | 10,41,03,000 | - | 10,28,23,000 | - | |
| | | Centrally Sponsered Schemes | 1,96,01,800 | - | 1,93,19,000 | - | |
| | | Block Grant | 5,62,50,000 | - | 37,00,000 | - | |
| | | Minor Forest Produce Operation | 62,06,000 | - | - | 62,06,000 | |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
|---|---|---|---|---|---|---|---|
| 32 | Industries & Commerce | Construction of Marketing Complex at Golchakkar, Agartala | 93,95,000 | - | 25,00,000 | - | |
| | | PMRY | 21,44,320 | - | 11,14,000 | - | |
| | | Technichal Assistance under the CSS of Establishment of Industrial Training Instt. in NES & Sikkim | 1,96,000 | - | 20,000 | - | |
| | | Disbursement of CA to Industrial Growth Centre at Bodhjung Nagar | 2,70,00,000 | - | 2,70,00,000 | - | |
| | | Sanction of Grant-in-Aid under the Scheme of Streng-thening of Nodal is Agency | 1,00,000 | - | Not yet spent the matter under process | - | |
| | | Installation of High Power Sodium Vapour Street Light from TRTC to Agartala LCS | 35,23,000 | - | do | - | |
| | | Release of fund for training and related travel expenses for 3rd Census of SSI | 6,000 | - | do | - | |
| | | Release of 1st installment of Central Grant to Govt. of Tripura for development of infrastructural facilities at the EPIP at Bodhjungnagar. | 300,00,000 | - | do | - | |
| | | Sanction of Grant to TIDC under th scheme ASIDE | - | 1,50,00,000 | - | - | Sanction letter receive but fund not yet released by GOI |
| | | TOTAL | 358,10,19,363 | 91,83,18,025 | 252,21,24,165 | 67,39,60,721 | |

Admitted Un-starred Question No. : 63

Name of M.L.A. : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

প্রশ্ন

১। আগরতলা-কমলপুর, আগরতলা-ধর্মনগর, আগরতলা-কৈলাশহর এবং আগরতলা-শিলচর রুটে হেলিকপ্টার সার্ভিস চালু করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কোন প্রস্তাব পাঠানো হয়েছে কিনা?

২। যদি পাঠানো হয়ে থাকে তবে প্রস্তাবটি বর্তমানে কি পর্য্যায়ে রয়েছে?

৩। কবে নাগাদ এইসব রুটে হেলিকপ্টার সার্ভিস চালু হবে?

উত্তর

১। হ্যাঁ, ২৯-৮-২০০০ ইং তারিখে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকার তথা কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রণালয়ে আগরতলার সাথে কমলপুর, কৈলাশহর, ধর্মনগর এবং শিলচরে হেলিকপ্টার সার্ভিস চালুর জন্য একটি প্রস্তাব পাঠান।

২। গত ১৪-৬-২০০২ ইং তারিখে স্বরাষ্ট্র মন্ত্রণালয় জানিয়েছে যে Pawan Hans Helicopter Ltd. দ্বারা ত্রিপুরায় হেলিকপ্টার সার্ভিস চালুর ব্যাপারে অনুমোদন দেওয়া হয়েছে নিম্নোক্ত শর্তমূলে —

ক) সার্ভিস চালুর খরচ কেন্দ্রীয় সরকার ৭৫% এবং রাজ্য সরকার ২৫% বহন করবে। রাজ্য সরকার Pawan Hans -এর বিল অনুযায়ী মাসিক ভাড়া প্রদান করবে। পরবর্তীকালে রাজ্য সরকারের reimbursement claim অনুযায়ী কেন্দ্রীয় সরকার তার ৭৫% রাজ্য সরকারকে প্রদান করবে।

খ) মাসে ৪০ ঘন্টার বেশী উক্ত সার্ভিস চলবে না। ৪০ ঘন্টার বেশী চলতে হলে পূর্বে স্বরাষ্ট্র মন্ত্রণালয়ের অনুমোদন নিতে হবে।

গ) রাজ্য সরকার ও M/s. Pawan Hans Helicopter Ltd. এর মধ্যে একটি চুক্তিপত্র করতে হবে।

ঘ) কোন্ কোন্ স্থানে হেলিকপ্টার চলবে তার রুট রাজ্য সরকার নির্ধারিত করবে ভ্রমণকারীর প্রয়োজন অনুযায়ী।

ঙ) হেলিকপ্টার সার্ভিস শুধু কর্মচারীর জন্য হবে না জনসাধারণের কাছে উন্মুক্ত থাকবে।

তদানুসারে Pawan Hans Helicopter Ltd. একটি খসড়া চুক্তিপত্র রাজ্য সরকারের নিকট পাঠিয়েছে যা বর্তমানে পরীক্ষাধীন আছে।

চ) হেলিকপ্টার সার্ভিস চালু করার তারিখ এখনও ঠিক করা হয়নি। চুক্তিপত্রে উভয় পক্ষের স্বাক্ষর হলে পরে হেলিকপ্টার সার্ভিস চালুর দিন (তারিখ) নির্ধারিত করা হবে।

Admitted Un-starred Question No. : 71

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য কেন্দ্রীয় সরকার প্রতি ছয়মাস অন্তর অন্তর কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের ডি.এ. প্রদান করে থাকেন?

২। যদি সত্য হয়ে থাকে তবে কেন্দ্রীয় সরকারের মতো রাজ্য সরকারও প্রতি ছয়মাস অন্তর অন্তর রাজ্য সরকারী কর্মচারীদের ডি.এ. প্রদান করবেন কিনা?

৩। না করলে এর কারণ কি?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য কেন্দ্রীয় সরকার প্রতি ছয়মাস অন্তর অন্তর কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের ডি.এ. প্রদান করে থাকেন। তবে এ বছর ১লা জুলাই থেকে প্রদেয় মহার্ঘভাতার কিস্তি মঞ্জুরির ঘোষণা কেন্দ্রীয় সরকার এখনও করেনি।

২। রাজ্য সরকার নীতিগতভাবে সিদ্ধান্ত নিয়েছিল যে রাজ্যের আর্থিক সঙ্গতি সাপেক্ষে রাজ্য সরকারী কর্মচারীগণকেও কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দেওয়া হবে। সেই হিসেবে রাজ্য সরকারী কর্মচারীগণ নীতিগতভাবে তাদের মূল বেতনের ১৭ শতাংশ মহার্ঘভাতা পাওনা হয়েছেন। (বর্তমানে কেন্দ্রীয় সরকারী কর্মচারীগণ ৪৯ শতাংশ মহার্ঘভাতা পাচ্ছেন এবং রাজ্য সরকারী কর্মচারীগণ ৩২ শতাংশ হারে মহার্ঘভাতা পাচ্ছেন)।

৩। আর্থিক অসঙ্গতির কারণে এখনই ডি.এ. দেওয়া সম্ভব হচ্ছে না।

Admitted Un-starred Question No. : 74

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে সরকারের অর্থবিধি সম্পর্কে প্রশিক্ষণ প্রাপ্ত ড্রয়িং এণ্ড ডিসবার্সমেন্ট অফিসারের সংখ্যা কত?

২। ২০০১-২০০২ ইং অর্থবছরের শেষ সময়ে রাজ্য সরকারের কোন কোন দপ্তর কি পরিমাপ করে অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল (দপ্তরভিত্তিক হিসাব)?

৩। দপ্তরগুলির আর্থিক ব্যবস্থাকে সুশৃঙ্খল করতে তথা বিভিন্ন দপ্তরের আর্থিক অনিয়ম, অপব্যয়, অতিরিক্ত ব্যয় ইত্যাদি রোধ করা সহ অর্থবছরের শেষ সময়ে পি.এল. একাউন্ট ব্যবহার রোধে দপ্তরগুলির ডি.ডি. ও.-দের সতর্ক করার পাশাপাশি ট্রেজারীগুলিকে ঢেলে সাজানো হবে কিনা? এবং

৪। করা না হলে এর যথার্থ কারণ কি?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে রাজ্য সরকারের অর্থবিধি সম্পর্কে প্রশিক্ষণপ্রাপ্ত ড্রয়িং এণ্ড ডিসবার্সমেন্ট অফিসারের সংখ্যা ৯৯৭ জন (নয়শত সাতানব্বই জন)।

২। ২০০১-২০০২ ইং অর্থবছরের শেষ সময়ে রাজ্য সরকারের নিম্নলিখিত দপ্তরগুলির কি পরিমাণ করে অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল নিম্নে ট্রেজারী/সাব ট্রেজারী হিসাব দেওয়া হইল --

ক) ট্রেজারী নং ২

ল্যাণ্ড রেকর্ডস এণ্ড সেটেলম্যান্ট : বিগত ২০০১-২০০২ ইং অর্থবছরের শেষ সময় মোট ৪,৫৫,৬৯৭ (চার লক্ষ পঞ্চান্ন হাজার ছয়শত সাতানব্বই) অর্থ এন.সি.পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

খ) সাব ট্রেজারী, খোয়াই : (১) খোয়াই নগর পঞ্চায়েতে ২০০১-২০০২ ইং অর্থবছরের শেষ সময়ে মোট ১৩,৪৩,৬৭০ টাকা (তের লক্ষ তেতাল্লিশ হাজার ছয়শত সত্তর) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(২) তেলিয়ামুড়া নগর পঞ্চায়েতে ২০০১-২০০২ ইং অর্থবছরের শেষ সময়ে মোট ৫৮,৮৭,০০০ /- (আটান্ন লক্ষ সাতাশি হাজার) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট আরবান)

গ) ডিস্ট্রিক ট্রেজারী, কৈলাশহর : (১) কৈলাশহর নগর পঞ্চায়েতে মোট ১২,৩৭,৫০০ /- (বার লক্ষ সাঁইত্রিশ হাজার পাঁচশত) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট আরবান)

(২) কুমারঘাট নগর পঞ্চায়েতে মোট ৮,২৫,০০০ /- (আট লক্ষ পঁচিশ হাজার) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট আরবান)

(৩) এফ.এফ.ডি.এ. কুমারঘাট মোট ৮,০০,০০০ /- (আট লক্ষ) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট মৎস্য দপ্তর)

ডিস্ট্রিক্ট ট্রেজারী : ল্যাণ্ড অ্যাকুজিট কালেক্টর নর্থ মোট ৮,০৩,৪০০ /- (আট লক্ষ তিন হাজার চারশত) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

ঘ) সাব ট্রেজারী, কমলপুর : (১) কমলপুর নগর পঞ্চায়েতে মোট ৩৯,৩৩,৪৫০ /- (মোট উনচল্লিশ লক্ষ তেত্রিশ হাজার চারশত পঞ্চাশ) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট আরবান)

(২) চীফ একজীকিউটিভ অফিসার, এফ.এফ.ডি.এ. আমবাসা মোট ৭২,৫০০ /- (বাহাত্তর হাজার পাঁচশত) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট মৎস দপ্তর)

ঙ) সাব ট্রেজারী, ধর্মনগর : ধর্মনগর নগর পঞ্চায়েতে মোট ৩০,৬৩,০৯৮.৮৮ /- (মোট ত্রিশ লক্ষ তেষট্টি হাজার আটানব্বই টাকা অষ্টাশি পয়সা) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট মৎস্য দপ্তর)

চ) ডিস্ট্রিক্ট ট্রেজারী : দক্ষিণ ত্রিপুরা মৎস্যচাষী উন্নয়ন সংস্থা উদয়পুর মোট ৩,০০,০০০ /- (তিন লক্ষ) অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

(নোডাল ডিপার্টমেন্ট মৎস্য দপ্তর)

ল্যাণ্ড এ্যাকুজিট কালেক্টর সাউথ, মোট ৭,৭১,০২২ /- (সাত লক্ষ একাত্তর হাজার বাইশ টাকা) পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

ছ) ট্রেজারী নং ১
কৃষি দপ্তর : রাজ্য সরকারের কৃষি দপ্তর ২০০১-২০০২ ইং অর্থ বছরের শেষ সময়ে সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার (কৃষি) পি.এল. একাউন্টে পুলিশ দপ্তরের ১,০০,০০০,০০ /- (মোট এক কোটি) টাকা জমা ছিল এবং মোহনপুর কৃষি তত্ত্বাবধায়কের পি.এল. একাউন্টে ৪,২৮,৭১৩ /- (চার লক্ষ আটাশ হাজার সাতশত তের) অর্থ জমা রাখা ছিল। কৃষি দপ্তরে মোট ১,০৪,২৮,৭১৩ /- (এক কোটি চার লক্ষ আটাশ হাজার সাতশত তের) টাকা পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

জ) ল্যাণ্ড এ্যাকুজিট কালেক্টর
ডি.এম. ওয়েস্ট : মোট ২,১০,৭০,০২২ /- অর্থ পি.এল. একাউন্টে জমা রেখেছিল।

৩। দপ্তরগুলির আর্থিক ব্যবস্থাকে সুশৃঙ্খল করতে তথা বিভিন্ন দপ্তরের আর্থিক অনিয়ম, অপব্যয়, অতিরিক্ত ব্যয় ইত্যাদি রোধ করা সহ অর্থবছরের শেষ সময়ে পি.এল একাউন্ট ব্যবহার রোধে দপ্তরগুলির ডি.ডি.ও.-দের সতর্ক করার পাশাপাশি ( ট্রেজারীগুলিতে computerisation এর কাজ শুরু হইয়াছে এবং আগরতলা ২নং ট্রেজারীতে computerisation চালু করা হয়েছে।

৪। যেহেতু সমস্ত ট্রেজারীগুলিতে computerisation করার কাজ শুরু হইয়াছে, সেইজন্য এই প্রশ্নের উত্তর অপ্রয়োজনীয়।

Admitted Un-starred Question No. : 83

Name of M.L.A : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যে জোত ভূমি এবং খাস ভূমির পরিমাণ কত?

২। ২০০১ ইং সালে কি পরিমাণ খাস ভূমি বন্দোবস্ত দেওয়া হয়েছে? এবং

৩। ২০০২ ইং সালে কি পরিমান খাস ভূমি বন্দোবস্ত দেওয়ার পরিকল্পনা আছে?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে জোত এবং খাস ভূমির পরিমাণ নিম্নরূপ

জোত ভূমি = ৭,৩৪,৮৪৪.৫৪১ একর

খাস ভূমি = ৩,২৯,৬৮২.১৯৪ একর

২। ২০০০-২০০১ ইং সালে মোট ১,১২২.০৭ একর খাসভূমি ১,২১৬ জনকে বন্দোবস্ত দেওয়া হয়েছে।

৩। রাজ্য সরকার অবশিষ্ট খাস ভূমির ৪০% সরকারী প্রয়োজনে রেখে বাকী সমস্ত খাস ভূমি বন্দোবস্ত দেওয়ার পরিকল্পনা নিয়েছেন। যার জন্য মৌজা ভিত্তিক বন্দোবস্ত কাজ চলছে।

Admitted Un-starred Question No . 90

Name of M.L.A. Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Water Resource Department be pleased to state :

প্রশ্ন

১। খোয়াই নদীর ভাঙ্গন থেকে সোনাতলা গ্রাম পঞ্চায়েতের ভবতোষপাড়া ও বাজার এলাকাকে রক্ষার স্বার্থে বোল্ডার নির্মাণের জন্য কতবার দরপত্র আহ্বান করা হয়েছে? এবং

২। কাজটি করার দায়িত্ব বন্টন করা হয়েছে কিনা?

উত্তর

১। ভবতোষপাড়া এবং তৎসংলগ্ন বাজার এলাকা রক্ষার স্বার্থে চারবার (১৪-৯-২০০০, ২৩-১২-২০০০, ৭-৮-২০০১ এবং ৯-৭-২০০২) দরপত্র আহ্বান করা হয়েছে।

২। প্রথম তিন ক্ষেত্রে দরপত্র উপযুক্ত বিবেচিত না হওয়ায় কাজটি রূপায়ণের নিমিত্ত আদেশ পত্র দেওয়া যায়নি। চতুর্থবার দরপত্র আহ্বান করার জবাবে ১৪-৮-০২ এ জমা পড়া দরপত্রগুলো বর্তমানে পরীক্ষা-নিরীক্ষার স্তরে আছে।

Admitted Un-starred Question No 91

Name of M.L.A Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the PWD (PHE) Department be pleased to state :

প্রশ্ন

১। পাইপ লাইনের মাধ্যমে বাড়ী বাড়ী (Domestic) পানীয় জল সরবরাহের ক্ষেত্রে কোন্ নগর পঞ্চায়েত এলাকার লক্ষ্যমাত্রা গত ২০০০-২০০১ ইং এবং ২০০১-২০০২ ইং অর্থবর্ষে কত ছিলো এবং তন্মধ্যে কোন্‌টিতে কতটি বাড়ীতে কানেকশান দেয়া হয়েছে? এবং

২। বর্তমান অর্থবর্ষে নগর পঞ্চায়েত ভিত্তিক Domestic connection দেবার লক্ষ্যমাত্রা কত?

**উত্তর**

১। কোন লক্ষ্যমাত্রা ছিল না। তবে ডিপ টিউবওয়েলের এবং পাইপ লাইনের জল সরবরাহের ক্ষমতার উপর ভিত্তি করে এবং নগর পঞ্চায়েতের অনুমোদন সাপেক্ষে নিম্নলিখিত অর্থ বছরে বাড়ী বাড়ী (Domestic) পানীয় জল সরবরাহের কানেকশান দেওয়া হয়েছে।

| নগর পঞ্চায়েতের নাম | কানেকশান দেওয়ার অর্থ বছর | |
|---|---|---|
| | ২০০০-২০০১ ইং | ২০০১-২০০২ ইং |
| ১। উদয়পুর | ৪৫০ | ৪৭০ |
| ২। অমরপুর | - | ১৬৯ |
| ৩। বিলোনীয়া | - | ৩০০ |
| ৪। সাব্রুম | - | ১০০ |
| ৫। খোয়াই | ২৭০ | ১৩৮ |
| ৬। তেলিয়ামুড়া | ১০৪ | ৭৮ |
| ৭। সোনামুড়া | ৫০ | ৯০ |
| ৮। ধর্মনগর | - | ২২২ |
| ৯। কৈলাসহর | - | ৪৫ |
| ১০। কমলপুর | | ৩৮ |
| | **৮৭৪টি** | **১৬৫০টি** |

২। পানীয় জলের প্রকল্পগুলির তৎসহ পাইপ লাইনগুলির জল সরবরাহের ক্ষমতার উপর ভিত্তি করে এবং নগর পঞ্চায়েতগুলির সঙ্গে আলোচনা করে বর্তমান অর্থবর্ষে Domestic connection দেবার লক্ষ্যমাত্রা ধার্য্য হবে।

Admitted Un-starred Question No. : 92

Name of M.L.A. : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the PWD (PHE) Department be pleased to state :

**প্রশ্ন**

১। খোয়াই ব্লকের অন্তর্গত পূর্ব রামচন্দ্রঘাট, পহড়মুড়া, অজ[illegible], বারবিল, উত্তর সিঙ্গিছড়া, জাম্বুরা গ্রামে পানীয় জলের জন্য DTW খননের কাজ কোন্ অর্থবর্ষে সম্পন্ন হয়েছিলো? এবং

২। কোন্ প্রকল্পে এখন অব্দি কতটুকু পাইপ লাইন সম্প্রসারণ করা হয়েছে?

**উত্তর**

১। নিম্নলিখিত অর্থ বছরে পানীয় জলের জন্য ডিপ টিউবওয়েল খননের কাজ সম্পন্ন হয়েছে।

| | | |
|---|---|---|
| ১। | পূর্ব রামচন্দ্রঘাট | ১৯৯৭-১৯৯৮ |
| ২। | পহড়মুড়া | ১৯৯৯-২০০০ |
| ৩। | পশ্চিম সোনাতলা (অজগরটিলা) | ২০০০-২০০১ |
| ৪। | বারবিল | ২০০০-২০০১ |
| ৫। | উত্তর সিঙ্গিছড়া | ২০০০-২০০১ |
| ৬। | জাম্বুরা | ২০০০-২০০১ |

২। নিম্নলিখিত প্রকল্পের পাইপ লাইন সম্প্রসারণের হিসাব দেওয়া হল —

| | | |
|---|---|---|
| ১। | পূর্ব রামচন্দ্রঘাট | ২.৫২ কি.মি. |
| ২। | পশ্চিম সোনাতলা (অজগরটিলা) | ৪.৮৫ কি.মি. |
| ৩। | উত্তর সিঙ্গিছড়া | ২.৭৪ কি.মি. |
| ৪। | পহড়মুড়া | ৬.৯৫ কি.মি. |
| ৫। | বারবিল | ১.৬৫ কি.মি. |
| ৬। | জাম্বুরা | ১.৪৭ কি.মি. |

Admitted Un-starred Question No. : 93

Name of M.L.A. : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the PHE Department be pleased to state :

**প্রশ্ন**

১। খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় বিশুদ্ধ পানীয় জল সরবরাহের স্বার্থে কোন্ কোন্ পাড়ায় এখনো পাইপ লাইন সম্প্রসারণ হয়নি (পাড়া ও ওয়ার্ড ভিত্তিক হিসাব)?

২। গত ২০০০-২০০১ ইং এবং ২০০১-২০০২ ইং অর্থবর্ষে খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় পাইপ লাইন সম্প্রসারণের লক্ষ্যমাত্রা কত ছিলো? এবং

৩। তন্মধ্যে কত পরিমাণ কাজ হয়েছে? এবং

৪। বর্তমান অর্থ বর্ষে লক্ষ্যমাত্রা কত?

**উত্তর**

১। খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় নিম্নলিখিত পাড়া ও ওয়ার্ডে এখনো পানীয় জল সরবরাহের জন্যে পাইপ লাইন সম্প্রসারিত হয়নি।

| ওয়ার্ড নং | পাড়া |
|---|---|
| ১নং | পূর্ণিমা স্কুল হইতে রূপচরণ দেবনাথের বাড়ী পর্য্যন্ত এবং খোয়াই নদীর বাঁধ সংলগ্ন মুসলীম পাড়া পর্য্যন্ত। |
| ২নং | পূর্ণিমা স্কুল হইতে লালমোহন সিং এর বাড়ী পর্য্যন্ত। |
| ৪নং | খোয়াই উধ্বা রাস্তা হইতে হঠাৎ কলোনী ভায়া প্রফুল্ল বণিকের বাড়ী পর্য্যন্ত। |
| ৫নং | খোয়াই উধ্বা রাস্তা হইতে মনু ভঞ্জন কুফির বাড়ী ভায়া উমেশ পালের বাড়ী পর্য্যন্ত। |

২। ২০০০-২০০১ ইং অর্থ বছরে পাইপ লাইন সম্প্রসারণের জন্য লক্ষ্যমাত্রা ১ কি.মি. ছিল। ২০০১-২০০২ ইং অর্থবর্ষে পাইপ লাইন সম্প্রসারণের জন্য লক্ষ্যমাত্রা ১.৫০ কি.মি. ছিল।

৩। ২০০০-২০০১ ইং অর্থ বছরে ১ কি.মি. পাইপ লাইন সম্প্রসারিত হয়েছে এবং ২০০১-২০০২ অর্থ বছরে ১.২ কি.মি. পাইপ লাইন সম্প্রসারিত হয়েছে।

৪। বর্তমান অর্থ বছরে আনুমানিক ১.৫ কি.মি. পাইপ লাইন সম্প্রসারণের লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছে।

Admitted Un-starred Question No. : 98

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে সংগঠিত শ্রমিক ক্ষেত্র কতটি এবং কোন্ কোন্টি?

২। সংগঠিত ক্ষেত্রে মোট কতজন শ্রমিক কাজ করেন?

উত্তর

১। রাজ্যে সংগঠিত শ্রমিক ক্ষেত্র ৫টি। শ্রমিক ক্ষেত্রগুলির নাম নিম্নে উল্লেখ করা হল —

ক) চা বাগিচা
খ) রাবার বাগিচা
গ) মোটর পরিবহন
ঘ) চটকল
ঙ) বিড়ি তৈরী

২। সংগঠিত ক্ষেত্রে মোট ৪৪,৩০৬ জন শ্রমিক কাজ করেন।

Admitted Un-starred Questions No. : 99

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে দোকান কর্মচারীদের সংখ্যা কত (মহকুমাভিত্তিক হিসাব)?

২। দোকান কর্মচারীদের নিয়োগ পত্র দেওয়ার ক্ষেত্রে বাধ্যবাধকতা আছে কিনা?

৩। বেশীর ভাগ দোকান কর্মচারীদের আট ঘন্টার বেশী কাজ করানো হয় এ সম্পর্কে দপ্তর অবগত আছেন কিনা?

উত্তর

১। রাজ্যে মোট দোকান কর্মচারীদের সংখ্যা — ১৭,৩৯০ জন। মহকুমাভিত্তিক দোকান কর্মচারীদের সংখ্যা নিম্নে দেওয়া হল —

পশ্চিম ত্রিপুরা

| | | | |
|---|---|---|---|
| (ক) | সদর | - | ৬,৫৩৭ জন |
| (খ) | বিশালগড় | - | ৬৯০ জন |
| (গ) | সোনামুড়া | - | ৪৫০ জন |
| (ঘ) | খোয়াই | - | ৬২০ জন |
| | **মোট** | - | **৮,২৯৭ জন** |

দক্ষিণ ত্রিপুরা

| | | | |
|---|---|---|---|
| (ক) | উদয়পুর | - | ১,১৫৬ জন |
| (খ) | অমরপুর | - | ৩৭২ জন |
| (গ) | বিলোনীয়া | - | ৭৮৩ জন |
| (ঘ) | সাব্রুম | - | ২৯৩ জন |
| | **মোট** | | **২,৬০৪ জন** |

উত্তর ত্রিপুরা

| | | | |
|---|---|---|---|
| (ক) | কৈলাশহর | - | ১,২২১ জন |
| (খ) | ধর্মনগর | - | ৩,৪১৪ জন |
| (গ) | কাঞ্চনপুর | - | ১,১২৮ জন |
| | **মোট** | - | **৫,৭৬৩ জন** |

ধলাই

| | | | |
|---|---|---|---|
| (ক) | আমবাসা | | ১০৭ জন |
| (খ) | গণ্ডাছড়া | | ৫১ জন |
| (খ) | কমলপুর | | ৫০৭ জন |
| (ঘ) | লংতরাইভ্যালী | | ৬১ জন |
| | **মোট** | - | **৭২৬ জন** |

২। ত্রিপুরা দোকান ও সংস্থা আইন, ১৯৭০ -এর ধারা ১৮ এবং ত্রিপুরা দোকান ও সংস্থা নিয়মবিধি, ১৯৭০ -এর বিধি ৪৫ (ii) অনুযায়ী কোন দোকান ও সংস্থায় কোন শ্রমিক নিয়োগ করার পূর্বেই নিয়োগ কর্তা ঐ শ্রমিককে নিয়োগ পত্র দিতে বাধ্য।

৩। শ্রম পরিদর্শকরা সময়ান্তরে দোকান ও সংস্থা পরিদর্শন করেন। পরিদর্শনকালে ঐ রকম কোন অভিযোগ থাকলে সেটা দূর করার জন্য আইনানুগ ব্যবস্থা নেন এবং অতিরিক্ত কাজের অতিরিক্ত মজুরি প্রদানের ব্যবস্থা করেন।

Admitted Un-starred Question No. : 101

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। ১৯৯৯-২০০০ ইং, ২০০০-২০০১ ইং এবং ২০০১-২০০২ ইং অর্থবর্ষে খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় কত কি.মি. সড়ক মেটেলিং ও কার্পেটিং করা হয়েছে?

২। ২০০২-২০০৩ ইং অর্থবর্ষে খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় মেটেলিং ও কার্পেটিং -এর লক্ষ্যমাত্রা কত ছিল এবং এ পর্য্যন্ত কতটুকু কাজ হয়েছে?

উত্তর

১। ১৯৯৯-২০০০ ইং, ২০০০-২০০১ ইং এবং ২০০১-২০০২ ইং অর্থবর্ষে খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় মোট ৩.৩৪৪ কি.মি. মেটেলিং এবং ৪.২৯৪ কি.মি. কার্পেটিং করা হয়েছে। বছরভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল —

| বছর | মেটেলিং | কার্পেটিং |
|---|---|---|
| ১৯৯৯-২০০০ ইং | ১.১৭৭ কি.মি. | ১.২২৭ কি.মি. |
| ২০০০-২০০১ ইং | - | - |
| ২০০১-২০০২ ইং | ২.১৬৭ কি.মি. | ৩.০৬৭ কি.মি. |
| **মোট** | **৩.৩৪৪ কি.মি.** | **৪.২৯৪ কি.মি.** |

২। ২০০২-২০০৩ ইং অর্থবর্ষে খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় মোট ২.০০ কি.মি. রাস্তা মেটেলিং এবং ২.০০ কি.মি. রাস্তা কার্পেটিং -এর লক্ষ্যমাত্রা ছিল এবং এ পর্য্যন্ত ০.৯০০ কি.মি. মেটেলিং এবং ০.৯০০ কি.মি. কার্পেটিং -এর কাজ সম্পন্ন হয়েছে।

Admitted Un-starred Question No. : 108

Name of Members : Shri Joy Gobinda Deb Roy
Shri Subodh Nath and
Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে বর্তমানে তাঁত সমবায় সমিতি এবং হস্ততাঁত, হস্তকারু এবং রেশম শিল্পের কয়টি ক্লাস্টার এরিয়া রয়েছে (বিভাগভিত্তিক পৃথক পৃথক হিসাব)?

২। এই ক্লাস্টারগুলির উন্নয়নে কি কি ধরনের পদক্ষেপ নেওয়া হয়েছে?

৩। Quality Dyeing Unit কয়টি স্থাপন করা হয়েছে?

৪। কত বর্গ কিলোমিটার এলাকা উক্ত কোয়াটারগুলির মাধ্যমে কভার হচ্ছে (হস্ততাঁত, হস্তকারু এবং রেশম শিল্পের আলাদা আলাদা হিসাব)?

৫। উৎপাদক তাঁত সমিতি বা Wearing Cluster Village এ কত পরিমান ও কি কি প্রকার কাপড় বৎসরে উৎপাদন হয়?

**৬। ইহা কি সত্য যে, প্রয়োজনীয় সরবরাহের অভাবে রাজ্যের পূর্বাশার বিক্রয়কেন্দ্রে বিক্রির হার কমে গেছে? এবং**

**৭। প্রয়োজনীয় কাপড় উৎপাদনের দপ্তর কি কি ব্যবস্থা নিয়েছেন?**

উত্তর

১। রাজ্যে বর্তমানে হস্ততাঁত, হস্তকারু এবং রেশম শিল্পের মোট ৪৩টি ক্লাস্টার রয়েছে। এর মধ্যে হস্ততাঁত শিল্পের অধীনে ২৪টি। হস্তকারু শিল্পের অধীনে ৯টি এবং রেশম শিল্পের অধীনে ১০টি।

**ক) হস্ততাঁত শিল্পের ক্লাস্টারগুলির অবস্থান যথাক্রমে ঃ**

(১) তাঁরানগর, (২) বামুটিয়া, (৩) নতুননগর, (৪) দুর্জয়নগর, (৫) আগরতলা, (৬) জিরানীয়া (নওগাঁও), (৭) যোগেন্দ্রনগর, (৮) অরুন্ধতীনগর, (৯) গকুলনগর, (১০) নবীনগর, (১১) চড়িলাম, (১২) নলছড়, (১৩) গণকী (খোয়াই) (১৪) তেপানীয়া, (১৫) দুধ পুস্করনী, (১৬) শিলাঘাটি, (১৭) অমরপুর, (১৮) করবুক, (১৯) বারচন্দ্রনগর, (২০) মুহুরীপুর, (২১) ভাউলিয়াবস্তী (আমপাশা), (২২) গোবিন্দপুর, (২৩) দেওছড়া-রামনগর এবং (২৪) বিলাশপুর।

**(খ) হস্তকারু শিল্পের ক্লাস্টারগুলির অবস্থান যথাক্রমে ঃ**

**(গ) রেশম শিল্পের ক্লাস্টারগুলির অবস্থান যথাক্রমে ঃ**

(১) চম্পকনগর, (২) বিশ্রামগঞ্জ, (৩) টাকারজলা, (৪) উদয়পুর (গকুলনগর), (৫) অমরপুর, (৬) শান্তিরবাজার, (৭) পানিসাগর, (৮) হুরুয়া, (৯) কাঞ্চনপুর এবং (১০) হালাহালি।

২। এই ২৪টি ক্লাস্টারের উন্নয়নের জন্য বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। যেমন —

হস্ততাঁত ঃ (ক) প্রজেক্ট প্যাকেজ স্কীম, (খ) ইন্টিগ্রেটেড হ্যাণ্ডলুম ভিলেজ ডেভলেপমেন্ট স্কীম, (গ) থ্রিপট্ ফাণ্ড স্কীম, (ঘ) গ্রুপ ইনসিওরেন্স স্কীম, (ঙ) মার্জিন মানি স্কীম, (চ) হাউজিং স্কীম ফর ডেস্টিটিউট উইভার্স, (ছ) কোয়ালিটি ডাইং ইউনিট স্কীম (জ) এইচ.ডি সি. স্কীম, (ঝ) দীনদয়াল হস্ত চরখা প্রোৎসাহন যোজনা (ডি.ডি.এইচ.পি.ওয়াই.) (ঞ) স্বাস্থ্য সেবা প্রকল্প ইত্যাদি।

হস্তকারু ঃ হ্যাণ্ডিক্র্যাফট্স ক্লাস্টার ভিত্তিক কারুশিল্পীদের উন্নতি কল্পে ত্রিপুরা মহিলা হস্তকারু প্রকল্পের আওতায় নিম্নলিখিত পদক্ষেপ নেওয়া হয়েছে —

| | বিষয় | পরিবারের সংখ্যা | মোট খরচ |
|---|---|---|---|
| ১। | প্রশিক্ষণ দেওয়া হয়েছে | ৮০৫ জন কারুশিল্পী | ১৩,৫০ লক্ষ টাকা |
| ২। | যন্ত্রপাতি ক্রয় করার জন্য | ৮০৫ জন কারুশিল্পী | ৪,০২৫ লক্ষ টাকা |
| ৩। | কার্যকারী মূলধনের জন্য | ৮০৫ জন কারুশিল্পী | ৬,০৩ লক্ষ টাকা |
| ৪। | অফিস কাম গো-ডাউন তৈরীর জন্য | ৫টি ক্লাস্টার অফিস তৈরী | ১০,০০ লক্ষ টাকা |
| ৫। | কর্মশালা তৈরীর জন্য | ৮০৫ জন কারুশিল্পী | ২৯,৭৮৫ লক্ষ টাকা |
| ৬। | সু-চেতনা শিবির | ৮০৫ জন কারুশিল্পী | ১২,০০ লক্ষ টাকা |

উপরোক্ত প্রকল্পে ৯ (নয়)টি ক্লাস্টার মোট ২৫০০ জন (দুই হাজার পাঁচশত) জন কারুশিল্পীকে আওতাধীন করা হবে।

রেশম ঃ ত্রিপুরায় মোট ১০(দশ)টি গুচ্ছ এলাকা বা ক্লাস্টারের মাধ্যমে রেশম চাষ প্রকল্পগুলি রূপায়িত হচ্ছে। পশ্চিম ও দক্ষিণ ত্রিপুরায় ক্লাস্টারগুলির মাধ্যমে বিশেষ মহিলা রেশম প্রকল্প রূপায়িত হয় এবং এই প্রকল্পের মাধ্যমে ৩০০০ জন মহিলাকে রেশমচাষের আওতায় আনা সম্ভব হয়েছে। অনুরূপ, একটি প্রকল্প ধলাই ও উত্তর ত্রিপুরা জেলায় বর্তমানে চালু রয়েছে যার মাধ্যমে প্রকল্পের শেষে ৩০০০ জন মহিলা রেশমচাষীকে তুঁত রেশমচাষের আওতায় আনা হবে। বর্তমানে পশ্চিম ত্রিপুরা জেলায় দারিদ্রসীমার নীচে বসবাসকারী জনসাধারণের জন্য একটি বিশেষ এস.জি.এম.ওয়াই. প্রকল্প হাতে নেওয়া হয়েছে যার মাধ্যমে দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী ১৫০০ জন বেনীফিসিয়ারীকে তুঁত রেশমচাষের আওতায় আনার লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছে।

৩। এখন পর্য্যন্ত রাজ্যে মোট ১০টি কোয়ালিটি ডাইং ইউনিট স্থাপন করা হয়েছে। এইগুলি নিম্নে দেওয়া হল —

ক) পশ্চিম ত্রিপুরা জেলায় ঃ— ৭টি। যেমন —

১) নতুননগর তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, নতুননগর।

২) আদর্শ তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, গকুলনগর, বিশালগড়।

৩) মহর্ষি বিবেকানন্দ তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, নোয়াগাঁও।

৪) সুরভী তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, ইন্দ্রনগর।

৫) সুকান্ত তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, চড়িলাম।

৬) নলছড় অঞ্চল তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, নলছড়।

৭) মিলন তন্তুবায় সমবায় সমিতি লিঃ, খোয়াই।

খ) উত্তর ত্রিপুরা জেলায় — ১টি। যেমন —

৮) গোবিন্দপুর তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, ধর্মনগর।

গ) দক্ষিণ ত্রিপুরা জেলায় — ২টি। যেমন —

৯) মুহুরীপুর তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, বিলোনীয়া।

১০) বীরচন্দ্রনগর গাঁওসভা তাঁতশিল্প সমবায় সমিতি লিঃ, মনপাথার, বিলোনীয়া।

৪। উক্ত ক্লাস্টারগুলির আওতাভুক্ত অঞ্চলের পরিমান যথাক্রমে —

ক) হস্ততাঁতশিল্প অধীনে ৫ বর্গ কিলোমিটার ব্যাধ।

খ) হস্তকারু শিল্পের অধীনে ৭০৭.১৪ বর্গ কিলোমিটার।

গ) রেশম শিল্পের অধীনে ৯০০ বর্গ কিলোমিটার।

৫। উক্ত সমিতিগুলিতে বছরে প্রায় ৮ লক্ষ বর্গ মিটার কাপড় তৈরী হয়।

বিভিন্ন ধরনের শাড়ী, ধুতী, লুঙ্গী, তোয়ালে, বেডসীট, বেড কভার, অ্যার্কলিক সার্টিং, মণিপুরী চাঁদর।

৬। ইহা সত্য যে, পূর্বাশার বিক্রয়কেন্দ্রগুলি হইতে কোন কোন ক্ষেত্রে তাঁতশিল্পজাত বস্ত্রের বিক্রয় কমে গেছে। কিন্তু ইহা সরবরাহের কারণে নহে।

৭। প্রয়োজনীয় কাপড় উৎপাদনে দপ্তর নিম্নলিখিত ব্যবস্থা নিয়েছে —

ক) উন্নতমানের বস্ত্র উৎপাদনের জন্য ট্রেনিং এর ব্যবস্থা।

খ) পাকা রং -এর সূতা ব্যবহারের জন্য রং ঘর স্থাপন।

গ) কমন ফেসিলিটি সেন্টার স্থাপন।

ঘ) উন্নতমানের তাঁত সরঞ্জামের জন্য আর্থিক সাহায্য প্রদান।

ঙ) মিল-হেট স্কীমে সূতা সরবরাহ, ইত্যাদি।

Admitted Un-starred Question No : 113

Name of Members : Shri Ratan Lal Nath and
Shri Jawahar Saha

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state

প্রশ্ন

১। রাজ্য সরকারী কর্মচারীরা বর্তমানে কত শতাংশ বকেয়া মহার্ঘ ভাতা পাওনা রয়েছেন?

২। উক্ত মহার্ঘ ভাতা মিটিয়ে দেওয়ার মত অর্থ চলতি অর্থবছরে বাজেটে সংস্থান রয়েছে কিনা?

৩। থাকিলে, কি পরিমান অর্থের প্রয়োজন?

৪। কর্মচারীদের জন্য বাজেটে salary and wages বাবদ বরাদ্দকৃত অর্থ থেকে শীঘ্রই বকেয়া মহার্ঘ ভাতা মিটিয়ে দেওয়া হবে কিনা? এবং

৫। দেওয়া না হলে উক্ত খাতের বরাদ্দকৃত টাকা বেতন ভাতা ছাড়া অন্য কি কি খাতে খরচ করা হবে?

উত্তর

১। রাজ্য সরকার নীতিগত ভাবে সিদ্ধান্ত নিয়েছিল যে রাজ্যের আর্থিক সঙ্গতি সাপেক্ষে রাজ্য সরকারী কর্মচারীগণকেও কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়া হবে, সেই হিসাবে রাজ্য সরকারী কর্মচারীগণ ১৭ শতাংশ মহার্ঘ ভাতা কম পাচ্ছেন কেন্দ্রীয় কর্মচারীদের তুলনায়। বর্তমানে রাজ্য সরকারী কর্মচারীগণ ৩২ শতাংশ হারে মহার্ঘ ভাতা পাচ্ছেন এবং কেন্দ্রীয় সরকারের কর্মচারীগণ ৪৯ শতাংশ হারে তা পাচ্ছেন।

২নং এবং ৩নং

২০০২-০৩ ইং অর্থবছরে বাজেটে রাজ্য সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতা প্রদানের জন্য আলাদা ভাবে কোন ব্যয় বরাদ্দ ধরা হয়নি।

৪নং এবং ৫নং

২০০২-০৩ ইং অর্থবছরে কর্মচারীদের বেতন ভাতা প্রদান খাতে মোট 1075.80 কোটি টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। এর মধ্যে ৩২ শতাংশ মঞ্জুরীকৃত মহার্ঘ ভাতাও ধরা আছে।

উক্ত বরাদ্দকৃত অর্থ শুধুমাত্র বেতন ভাতা এবং মঞ্জুরীকৃত ৩২ শতাংশ মহার্ঘ ভাতার জন্যই ধরা আছে। সুতরাং অন্য খাতে খরচ করার প্রশ্ন উঠে না।

Admitted Un-starred Question No. : 116

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

প্রশ্ন

১। ক্রেতা স্বার্থ সুরক্ষায় বিক্রেতারা বর্তমানে ওজন ও পরিমাপক হিসাবে যে ধরনের দাড়িপাল্লা ব্যবহার করছে সেটা পরিবর্তন করে আধুনিক ধরনের ওজন পরিমাপক যন্ত্র ব্যবহার করানোর ব্যাপারে দপ্তর কি ব্যবস্থা নিচ্ছে?

২। নেওয়া না হলে ক্রেতা স্বার্থ সুরক্ষার স্বার্থে দপ্তর কি পদক্ষেপ নিচ্ছে?

উত্তর

১। বর্তমানে ওজনের পরিমাপক যন্ত্র হিসাবে দাড়িপাল্লা ও অন্যান্য আধুনিক ওজনের যন্ত্র উভয়ই বাজারে ব্যবহার করা আইনত বৈধ। কাজেই বর্তমানে ওজন ও মাপ আইন অনুযায়ী কোন পরিবর্তন করার প্রয়োজন নাই।

২। প্রশ্ন ওঠে না।

Admitted Un-starred Question No. : 120

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে বর্তমানে ডি.এইচ.এইচ.এস. দপ্তরে কতজন কর্মচারী রয়েছে (টেক্‌নিকেল, নন্-টেকনিকেল সহ অন্যান্য আলাদা আলাদা হিসাব)?

২। উক্ত কর্মচারীদের জন্য বর্তমানে মাসিক বেতন ভাতা বাবদ কত অর্থ ব্যয়িত হচ্ছে?

উত্তর

১। হস্ততাঁত, হস্তকারু এবং রেশম শিল্প দপ্তরে বর্তমানে মোট ৬৭৮ (ছয়শত আটাত্তর) জন কর্মচারী আছে। এর মধ্যে টেক্‌নিকেল ৩০১ জন। নন্-টেকনিকেল ২২১ জন এবং অন্যান্য ১৫৬ জন।

২। উক্ত কর্মচারীদের জন্য বর্তমানে মাসিক বেতন ভাতা বাবদ ৪৩,৭৫,০০০ (তেতাল্লিশ লক্ষ পঁচাত্তর হাজার) টাকা খরচ হয়।

Admitted Un-starred Question No. : 121

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state :

প্রশ্ন

১। Tripura Apex Weavers Cooperative Society Ltd. বর্তমানে কতজন কর্মচারী রয়েছে (Technical, Non-Technical সহ আলাদা আলাদা হিসাব)?

২। উক্ত কর্মচারীদের জন্য বর্তমানে মাসিক বেতন ভাতা বাবদ কত অর্থ ব্যয়িত হচ্ছে?

উত্তর

১। Tripura Apex Weavers Cooperative Society Ltd. এ বর্তমানে মোট ১৫৭ জন কর্মচারী রয়েছে। উক্ত কর্মচারীদের বিবরণ নিম্নে দেওয়া হল —

| | | | |
|---|---|---|---|
| ১) | টেকনিকেল (নিয়মিত) | — | ৪ জন। |
| ২) | নন্-টেকনিকেল (নিয়মিত) | — | ১০৪ জন। |
| ৩) | ডি.আর.ডব্লিউ | — | ৮ জন। |
| ৪) | ক্যাজুয়েল | — | — |
| ৫) | ফিক্স্ট পে | — | ৪১ জন |
| | **মোট** | — | **১৫৭ জন** |

২। উক্ত কর্মচারীদের জন্য বর্তমানে মাসিক বেতন ও ভাতা বাবদ মোট ৭,০৭,৪১৫০০ টাকা ব্যয়িত হয়।

Admitted Un-starred Question No. : 122

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state :

প্রশ্ন

১। ১৯৯৮ ইং সন হইতে ১০ই জুন, ২০০২ ইং পর্য্যন্ত ডি.এইচ.এইচ.এস. দপ্তরের আওতায় কত পরিমান সিল্ক কোবন এবং কত পরিমান সিল্ক সূতা উৎপাদিত হয়েছে (সিল্ক কোবন সিল্ক সূতার আলাদা আলাদা এবং বৎসরভিত্তিক হিসাব এবং কেজির অংকের হিসাব)?

২। প্রতি কেজি সিল্ক সূতার মূল্য কিভাবে নির্ধারিত হয়?

৩। রাজ্যে বর্তমানে প্রতি কেজি সিল্ক সূতার মূল্য কত?

উত্তর

১। ১৯৯৮ ইং সন হইতে ১০ই জুন, ২০০২ ইং পর্য্যন্ত ডি.এইচ.এইচ.এস. দপ্তরের আওতায় উৎপাদিত কোরন (রেশম গুটির) বৎসরভিত্তিক হিসাব নিম্নরূপ —

| | | |
|---|---|---|
| ১৯৯৮-৯৯ ইং | — | ৩০,০০০ কেজি |
| ১৯৯৯-২০০০ ইং | — | ৩৫,০০০ কেজি |

| | | |
|---|---|---|
| ২০০০-২০০১ ইং | — | ৩৮,০০০ কেজি |
| ২০০১-২০০২ ইং | — | ৩৯,৫০০ কেজি |
| ২০০২-২০০৩ ইং ১০ই জুন পর্য্যন্ত | — | ১১,৫০০ কেজি |
| | — | ১৫৪,০০০ কেজি |

(সিল্ক সূতার বৎসরভিত্তিক হিসাব)

| | | |
|---|---|---|
| ১৯৯৮-৯৯ ইং | — | ৩,০০০ কেজি |
| ১৯৯৯-২০০০ ইং | --- | ৩,৫০০ কেজি |
| ২০০০-২০০১ ইং | — | ৩,৮০০ কেজি |
| ২০০১-২০০২ ইং | — | ৩,৯০০ কেজি |
| ২০০২-২০০৩ ইং ১০ই জুন পর্য্যন্ত | — | ১,১০০ কেজি |
| | | ১৫,৩০০ কেজি |

২। প্রতি কেজি সিল্ক সূতার মূল্য নির্ধারিত হয় নিম্নরূপ —

১ কেজি সিল্ক সূতা তৈরী করতে প্রয়োজনীয় গুটির (কোকন) ক্রয়মূল্য, জ্বালানী খরচ ও সূতা উৎপাদনকারীর পারিশ্রমিক।

৩। বর্তমানে রাজ্যে প্রতি কেজি সিল্ক সূতার মূল্য — ১,১৭০ টাকা (১৪/১৬ ডিনিয়ার বিশিষ্ট)। ১,১৪০ টাকা (ভ ২০/২২ ডিনিয়ার বিশিষ্ট)।

Admitted Un-starred Question No. : 123

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state :

**প্রশ্ন**

**১। টি.এইচ.এইচ.এস. লিমিটেড এ ১৯৯৮ ইং সন হইতে ২০০২ ইং সনের ১০ই জুন পর্য্যন্ত উৎপাদিত সামগ্রীর মোট মূল্য কত (বৎসরভিত্তিক হিসাব)?**

**২। টি.এ.ডব্লিও.সি.এস লিমিটেড এ ১৯৯৮ ইং সন হইতে ২০০২ ইং সনের ১০ই জুন পর্য্যন্ত উৎপাদিত সামগ্রীর মোট মূল্য কত (বৎসরভিত্তিক হিসাব)?**

**উত্তর**

**১। উক্ত বৎসরভিত্তিক টি.এইচ.এইচ.ডি.সি. লিমিটেড কর্তৃক বস্ত্র সামগ্রীর ক্রয়ের মূল্য নিম্নে দেওয়া হল —**

| | | | |
|---|---|---|---|
| ক) | ১৯৯৮ ইং (এপ্রিল হইতে মার্চ) | — | ২,০৮,৪৩,৬৮২.৭৭ |
| খ) | ১৯৯৯-২০০০ | — | ১,৫২,২৩,৯২৫.৬৫ |
| গ) | ২০০০-২০০১ | — | ১,৩১,৬৮,২৭০.০১ |
| ঘ) | ২০০১-২০০২ | -- | ১,১২,০৭,৮৬৫.১৫ |
| ঙ) | ২০০২-২০০৩ (১০ই জুন পর্য্যন্ত) | — | ১৪,৯৩,৭৪১.৯০ |
| | সর্বমোট | — | ৬,১৯,৩৭,৪৮৫.৪৮ |

উক্ত বৎসরভিত্তিক টি.এইচ.এইচ.ডি.সি. লিমিটেড কর্তৃক কারুশিল্প সামগ্রীর ক্রয়ের মূল্য নিম্নে দেওয়া হইল —

| | | | |
|---|---|---|---|
| ক) | এপ্রিল হইতে মার্চ - ১৯৯৯ ইং | — | ৬৩,২৭,১৩২.৪৫ |
| খ) | এপ্রিল ১৯৯৯ - মার্চ ২০০০ ইং | — | ৭০,৪২,৮০৯.৮০ |
| গ) | এপ্রিল ২০০০ - মার্চ ২০০১ ইং | — | ৭০,১১,৮২২.০০ |
| ঘ) | এপ্রিল ২০০১ - মার্চ ২০০২ ইং | — | ৫৩,০০,০২২.০০ |
| ঙ) | এপ্রিল ২০০২ - জুন ২০০২ ইং | — | ১৭,১৮,২৭৮.০০ |
| | সর্বমোট | — | ২৭১,০০,০৬৪.৯৫ |

২। ত্রিপুরা এ্যাপেক্স উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড -এ ১৯৯৮ ইং সন হইতে ২০০২ ইং সনের ১০ইং জুন পর্য্যন্ত উৎপাদিত সামগ্রীর মোট ক্রয়ের মূল্য ৬,৬৫,২২,১৮৭.০০ টাকা।

নিম্নে বৎসরভিত্তিক হিসাব উপস্থাপন করা হল —

| | | | |
|---|---|---|---|
| ক) | ১৯৯৭-১৯৯৮ ইং (অর্থ বৎসর) | — | ১,৪২,৬৪,১৪১.০০ |
| খ) | ১৯৯৮-১৯৯৯ ইং | — | ১,৫৬,৫০,৭২৫.০০ |
| গ) | ১৯৯৯-২০০০ ইং | — | ১,২১,১৪,৬০৯.০০ |
| ঘ) | ২০০০-২০০১ ইং | — | ১,১৪,২৩,১৮৫.০০ |
| ঙ) | ২০০১-২০০২ ইং | — | ১,৩০,৬৯,৫২৭.০০ |
| চ) | ২০০২-২০০৩ ইং (বৎসর শেষ হয় নাই) | — | |
| | সর্বমোট | — | ৬,৬৫,২২,১৮৭.০০ |

Admitted Un-starred Question No. : 126

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১। গত পাঁচটি অর্থ বৎসরে রাজ্য সরকার কর্তৃক বৎসরভিত্তিক বিভিন্ন ক্ষেত্রে রাজস্ব আদায়ের পরিমাণ কত (বৎসরভিত্তিক, দপ্তরভিত্তিক ও অর্থ বৎসরভিত্তিক)?

২। গত অর্থ বৎসরে রাজ্য সরকারের কোন্ দপ্তর সবচেয়ে বেশী রাজস্ব আদায় করছেন এবং কত?

৩। বর্তমান অর্থ বৎসরে এখন পর্য্যন্ত ক্ষেত্রভিত্তিক রাজস্ব আদায়ের পরিমান কত?

**উত্তর**

১। তথ্য সংগ্রহাধীন।

২। তথ্য সংগ্রহাধীন।

৩। তথ্য সংগ্রহাধীন।

Admitted Un-starred Question No. : 129

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :

**প্রশ্ন**

১। ইহা কি সত্য বর্তমান উত্তর ত্রিপুরা জেলা পরিবহন আধিকারিক মোটর ভ্যাহিকেলস্ আইন কানুনকে তোয়াক্কা না করে উৎকোচ নিয়ে ড্রাইভিং লাইসেন্স, গাড়ীর রেজিস্ট্রেশন এবং রোড পারমিট সম্পূর্ণ বে-আইনীভাবে ইস্যু করছেন?

২। ইহাও কি সত্য উক্ত আধিকারিক উৎকোচ নিয়ে ট্রাক গাড়ীর বা বাৎসরিক রোড টেকস্ এর হার ৪,২০০ টাকার পরিবর্তে ২,১০০ টাকা আদায় করে রাজ্য সরকারের লক্ষ লক্ষ টাকা রাজস্ব ক্ষতি করেছেন এবং ক্রমিক নম্বর ভেঙ্গে পছন্দ মত বে-আইনীভাবে গাড়ীর নাম্বার দিয়ে দিচ্ছেন?

৩। যদি সত্যি হয়ে থাকে তবে অবিলম্বে উক্ত দুর্নীতির নিরপেক্ষ তদন্তের ব্যবস্থা করা হবে কিনা? এবং

৪। না করা হলে এর কারণ?

**উত্তর**

১। ইহা সত্য নহে।

২। না, ইহাও সত্য নয়।

৩। ১ এবং ২ নং উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

৪। ১ এবং ২ নং উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

Admitted Un-starred Question No. : 130

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। উগ্রপন্থী হামলায় নিহত পরিবারের সরকারী চাকুরী প্রাপক ব্যক্তিদের সরকারী আবাসন বন্টন করার ক্ষেত্রে এস.টি. এস.সি. শারীরিক প্রতিবন্ধীদের মত অগ্রাধিকার দেওয়ার বিষয়টি সহানুভূতির সঙ্গে বিবেচনা করা হবে কিনা?

২। অগ্রাধিকার দেওয়া না হলে এর কারণ কি?

উত্তর

১। সাধারণতঃ উগ্রপন্থী হামলায় নিহত পরিবারের সরকারী চাকুরী প্রাপকদের পোষ্টিং নিজ বাড়ী এলাকাতেই দেয়া হয়। তবু কিছু কিছু ক্ষেত্রে Home Town -এর বাইরে পোষ্টিং দেয়া হলে তারা যদি সরকারী আবাসনের জন্য দরখাস্ত করেন তাহলে সরকারী নিয়ম অনুসারে কোয়াটার বন্টনের বিষয়টি বিবেচনা করা হয়।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Un-starred Question No . 131

Name of Member Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the PHE Department be pleased to state .

প্রশ্ন

১। রাজ্যে মোট কয়টি ডিপ টিউবওয়েল এবং কয়টি মিনি ডিপ টিউবওয়েল রয়েছে (ব্লকভিত্তিক আলাদা আলাদা হিসাব)?

২। এর মধ্যে কয়টি ব্যবহারযোগ্য (ব্লকভিত্তিক আলাদা আলাদা হিসাব)?

৩। বর্তমান অর্থ বছরে সারা রাজ্যে কয়টি ডিপ টিউবওয়েল এবং কয়টি মিনি ডিপ টিউবওয়েল স্থাপনের পরিকল্পনা রয়েছে এবং কোথায় কোথায়?

উত্তর

১। রাজ্যে মোট ৬৩৮টি ডিপ ডিউবওয়েল আছে। তন্মধ্যে ৫৬১টি গ্রামীণ অঞ্চলে এবং ৭৭টি শহরাঞ্চলে। ব্লকভিত্তিক ৫৬১টি গ্রামীণ অঞ্চলস্থিত ডিপ টিউবওয়েলের হিসাব নিম্নে দেওয়া হল।

মিনি ডিপ টিউবওয়েল জন স্বাস্থ্য কারিগরী দপ্তর ও গ্রামীণ উন্নয়ন দপ্তর নির্মাণ করে নাই।

| | ব্লকের নাম | ডিপ টিউবওয়েলের সংখ্যা |
|---|---|---|
| ১। | মেলাঘর | ১৯টি |
| ২। | খোয়াই | ১৫টি |
| ৩। | জিরানীয়া | ৩৩টি |
| ৪। | পদ্মবিল | ২টি |
| ৫। | মান্দাই | ৭টি |
| ৬। | তলাশিখর | ৬টি |

| ব্লকের নাম | ডিপ টিউবওয়েলের সংখ্যা |
|---|---|
| ৭। তেলিয়ামুড়া | ১৬টি |
| ৮। কল্যাণপুর | ৬টি |
| ৯। মোহনপুর | ৪৭টি |
| ১০। হেজামারা | ৮টি |
| ১১। বিশালগড় | ৩৪টি |
| ১২। ডুকলী | ৪৫টি |
| ১৩। জম্পুইজলা | ৮টি |
| ১৪। কাঁঠালিয়া | ১৩টি |
| ১৫। বক্সনগর | ৮টি |
| ১৬। সাতচাঁদ | ২৫টি |
| ১৭। রূপাইছড়ি | ৬টি |
| ১৮। বগাফা | ৩১টি |
| ১৯। রাজনগর | ১৯টি |
| ২০। ঋষ্যমুখ | ১১টি |
| ২১। অমরপুর | ১৭টি |
| ২২। করবুক | ৮টি |
| ২৩। মাতাবাড়ী | ২৫টি |
| ২৪। কিল্লা | ৪টি |
| ২৫। কাকড়াবন | ২২টি |
| ২৬। পেচারথল | ৪টি |
| ২৭। দশদা | ১১টি |
| ২৮। পানিসাগর | ২৪টি |
| ২৯। গৌরনগর | ১২টি |
| ৩০। কদমতলা | ১৮টি |
| ৩১। কুমারঘাট | ১৫টি |
| ৩২। আমবাসা | ১০টি |
| ৩৩। ডম্বুরনগর | ৭টি |
| ৩৪। মনু | ১০টি |
| ৩৫। সালেমা | ১১টি |
| | **৫৬১টি** |

২। প্রতিটি ডিপ টিউবওয়েলই ব্যবহারযোগ্য এবং সামগ্রিকভাবে চালু আছে। ইহার ব্লকভিত্তিক হিসাব ১নং প্রশ্নের উত্তরে দেওয়া হয়েছে।

৩। বর্তমান অর্থ বছরে ৮১টি ডিপ টিউবওয়েল খননের পরিকল্পনা রয়েছে এবং তালিকা সংযোজনী 'এ' -তে দেওয়া হল। মিনি ডিপ টিউবওয়েল নির্মানের কোন পরিকল্পনা নেই।

## PROGRAMME FOR DRILLING OF DEEP TUBEWELL DURING 2002-2003

**ĀNNEXURE - A**

| Districtwise name of Block | Schemes under PMGY | Date of Sinking | Schemes under ARWSP | Date of Sinking |
|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 |
| **SOUTH TRIPURA DISTRICT** | | | | |
| 1. Rupaichari | 1. Chalita Bankul | | 1 West Ludhua | |
| | | | 2. Dasram Khamar | |
| 2. Satchand | 2. Harbatali | | 3 Taichama | |
| | | | 4 Sakbari | |
| | | | 5 Poangbari | |
| 3. Hrishyamukh | 3. Krishnapur | | 6. Gajaria | |
| | | | 7 Nalua | |
| 4 Bagafa | 4. Patichari (near drop gate) | | 8. Padmamohanpara | |
| | | | 9 Takma Chara | |
| | | | 10. Ramraibari | |
| | | | 11. Bamanchara (near Fishery Firm) | |
| 5. Karbook | 5. Bhagaban Tilla | | 12. Jatanbari ITI | |
| | | | 13. Bairagi Dokan | |
| 6. Rajnagar | 6. Mundapara | | 14. Gauranga Bazar | |
| | | | 15. Bhairabnagar | |
| 7. Amarpur | - | | 16 Burburia | |
| | | | 17. Purba Dalua | |
| | | | 18. South Taidu | |
| | | | 19. Ampi-II | |
| 8. Killa | 7. East Kupilong | | 20. Uttar Brajendranagar | |
| | | | 21. Raisyabari | |
| | | | 22. Bagma (Khamarbari) | |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| 9. Kakrabon | 8. Dakshin Murapara | | 23. Basichandra Murasing para | |
| | | | 24. Jamjuri (near Market) | |
| 10.Matabari | 9. Simsima | | 25. Adhipur | |
| | | | 26. Laxmipati | |
| | | | 27. Karaiyamura | |
| **DHALAI DISTRICT** | | | | |
| 1. Ambassa | 1. Kamalachara-II | | 1. Harinamura | |
| | 2 Ganganagar-II | | 2. Raipasha | |
| 2. Salema | 3. Chankap | | 3. Kartikgram | |
| | 4. West Daluchara | | 4. Panbua | |
| | | | 5. Bishalcharra | |
| 3. Manu | 5 Sudhan Kumarpara | | 6. Marachara | |
| 4. Chawmanu | - | | 7. Kshetrichara | |
| 5. Dumburnagar | 6. Pancharatan | | 8. Raima | |
| | 7 Dalapati | | 9. Laxmipur | |
| | | | 10. Tuichakma | |
| | | | 11 Ramnagar | |
| **NORTH TRIPURA DISTRICT** | | | | |
| 1. Panisagar | 8. Pekuachara | | 12. Rajnagar | |
| | 9 Indurail | | 13. Lalchara colony | |
| | | | 14. Balidrum | |
| | | | 15. Padmabil (Nutanbazar) | |
| 2. Kadamtala | 10. East Huruah | | 16. Balichara | |
| | | | 17. East Ichail[illegible]ara | |
| | | | 18. Fulbari | |
| | | | 19. Rajkandi | |
| 3. Pecharthal | 11. South Machmara | | 20. Laxmipur | |
| 4. Gournagar | 12. Devipur S.C. Colony | | 21. Ichabpur-II | |
| | | | 22. Coldapur | |
| | | | 23. Rangauti | |
| | | | 24. Jamthaibari | |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| 5. Kumarghat | 13. Ratanchara | | 25. Ambedkarnagar<br>26. Chandrakapur<br>27. Krishnanagar<br>28. Laljuri | |
| 6. Dasda | 14 Dakshin Dasda | | 29 Dashamanipara | |
| 7. Damchara | 15. Khedachara | | 30. Bahadurpara | |

**Total of All District : 24 57**

Admitted Un-starred Question No. : 132

Name of M.L.A. : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য বর্তমান জেলাশাসকগণ বিশেষ ক্ষমতাবলে বিবাহ রেজিষ্ট্রী করে থাকেন?

২। ইহাও কি সত্য জেলাশাসকগণ বর্তমানে সপ্তাহে মাত্র দুইদিন এই রেজিষ্ট্রী করে থাকেন?

৩। ইহাও কি সত্য জেলাশাসকগণ হিন্দু বিবাহ আইনে এবং স্পেশাল ম্যারেজ এ্যাক্ট মোতাবেক এই রেজিষ্ট্রী করে থাকেন?

৪। জনগণের সুবিধার জন্য পশ্চিমবঙ্গসহ অন্যান্য রাজ্যের মত ত্রিপুরাতে অবিলম্বে ম্যারেজ রেজিষ্ট্রার নিয়োগ করা হবে কিনা?

৫। না হলে, এর কারণ?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য যে, বর্তমান জেলাশাসকগণ বিশেষ ক্ষমতাবলে বিবাহ রেজিষ্ট্রী করে থাকেন।

২। রেজিষ্ট্রী ম্যারেজ সপ্তাহের সমস্ত কাজের দিনেই হয়।

৩। হ্যাঁ, ইহা সত্য যে, জেলাশাসকগণ হিন্দু বিবাহ আইন এবং স্পেশাল ম্যারেজ এ্যাক্ট মোতাবেক এই রেজিষ্ট্রী করে থাকেন।

৪। হ্যাঁ, এই ধরনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

৫। প্রশ্ন ওঠে না।

Admitted Un-starred Question No. : 134

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১। রাজ্যে কতটি ধর্মীয় প্রতিষ্ঠানের কতজন যাজক, পুরোহিত, সেবক ও অন্যান্য কাজে ব্রতীদের সরকার থেকে ভাতা প্রদান করা হয় (প্রতিষ্ঠানসমূহের নামসহ)?

২। আগরতলা মিউনিসিপ্যাল করপোরেশনসহ অন্যান্য নগর পঞ্চায়েত সমূহ থেকে মোট কতটি ধর্মীয় প্রতিষ্ঠানের কতজনকে ভাতা দেয়া হয় (প্রতিষ্ঠানসমূহের নামসহ হিসাব)?

**উত্তর**

১। রাজ্যে মোট ১০টি ধর্মীয় প্রতিষ্ঠানের ৪৫ জন যাজক, পুরোহিতসহ অন্যান্য কাজে ব্রতী ব্যক্তিদের সরকার থেকে মাসিক মোট ৫৬,৯৫০ টাকা ভাতা প্রদান করা হয়।

| ক্রমিক নং | প্রতিষ্ঠানের নাম |
|---|---|
| ১ | চতুর্দশ দেবতা বাড়ী, পুরানো আগরতলা |
| ২ | দুর্গাবাড়ী মন্দির, আগরতলা |
| ৩ | লক্ষ্মীনারায়ণ দেবতা বাড়ী, আগরতলা |
| ৪ | নৃসিংহ দেবতা বাড়ী, আগরতলা |
| ৫ | বুদ্ধ মন্দির, আগরতলা |
| ৬ | রাধামাধব দেবতা বাড়ী, রাধানগর, আগরতলা |
| ৭ | কমলেশ্বরী কালিমাতা বাড়ী, কমলাসাগর |
| ৮ | নবগ্রহ দেবতা বাড়ী, আগরতলা |
| ৯ | মাতাবাড়ী, উদয়পুর |
| ১০ | মহাদেববাড়ী, উদয়পুর |

২। ধর্মীয় প্রতিষ্ঠানগুলি আগরতলা মিউনিসিপ্যাল করপোরেশন ও নগর পঞ্চায়েতের সাথে যুক্ত নয়।

Admitted Un-starred Question No. : 135

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১। খোয়াই চম্পাহাওড় (ভায়া জাম্বুরা) সড়কটি সম্প্রসারণের জন্য সড়কের উভয় পার্শ্বের মালিকদের L.A. Notice দেওয়া হয়েছে কিনা?

২। দেওয়া হয়ে থাকলে কবে নাগাদ জমি অধিগ্রহণের কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। খোয়াই চম্পাহাওড় (ভায়া জাম্বুরা) সড়কটি সম্প্রসারণের জন্য সড়কের উভয় পার্শ্বের জমির মালিকদের L.A. Act এর 9নং ধারানুযায়ী L.A. Notice কিছুদিনের মধ্যেই দেওয়া হবে।

২। আগামী তিন মাসের মধ্যে জমি অধিগ্রহণের কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

Admitted Un-starred Question No. : 137

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। খোয়াই মহকুমার পাব্লিক লাইব্রেরীর জন্য বাড়ী তৈরীর কাজ কবে শুরু হয়েছিলো? এবং

২। কবে নাগাদ কাজটি সম্পন্ন হবে বলে আশা করা যায়?

উত্তর

১। খোয়াই মহকুমার পাব্লিক লাইব্রেরীর জন্য বাড়ী তৈরীর কাজ গত ২৫-৬-২০০০ ইং তারিখে শুরু হয়েছিলো।

২। কাজটি অক্টোবর, ২০০২ ইং নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

Admitted Un-starred Question No. : 138

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। খোয়াই মহকুমার লালছড়া গার্লস হাইস্কুল এর পাকা বাড়ী নির্মাণের জন্য দরপত্র আহ্বান শেষে কাজ বন্টন করা হয়েছে কিনা?

২। বন্টন করা হয়ে থাকলে কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ। ইতিমধ্যেই ৫০ (পঞ্চাশ) শয্যাবিশিষ্ট ছাত্রাবাসের কাজ ঠিকাদারকে বন্টন করা হয়েছে।

২। অতি শীঘ্রই কাজটি শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Un-starred Question No. : 139

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। খোয়াই সরকারী ইংলিশ মিডিয়াম স্কুল -এর পাকাবাড়ী নির্মাণের কাজ কবে শুরু হয়েছিল?

২। কবে নাগাদ কাজটি সম্পন্ন হবে বলে আশা করা যায়?

উত্তর

১। খোয়াই সরকারী ইংলিশ মিডিয়াম স্কুল -এর পাকা বাড়ী নির্মাণের কাজ গত ১৭-৬-২০০০ ইং তারিখে শুরু হয়েছিল।

২। কাজটি ২০০২ ইং সনের অক্টোবর মাস নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

Admitted Un-starred Question No. : 140

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। খোয়াই শহরে ডি. কে. রোড এর উপর লালছড়া গ্রামে মানিক সাহার বাড়ীর নিকট কালভার্ট নির্মাণের কাজ কবে শুরু হয়েছিল?

২। কবে নাগাদ কাজটি সম্পন্ন হবে আশা করা যায়?

উত্তর

১। খোয়াই শহরে ডি. কে. রোড -এর উপর লালছড়া গ্রামে মানিক সাহার বাড়ীর নিকট কালভার্ট নির্মাণের কাজ গত ১০-১২-২০০১ ইং তারিখে শুরু হয়েছিল।

২। কাজটি ডিসেম্বর, ২০০২ ইং নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

Admitted Un-starred Questions No. : 141

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। খোয়াই মহকুমার তাঁত চৌমুহনী শেওড়াতলী রাস্তাটি মেটেলিং ও কার্পেটিং এর জন্য টেণ্ডার ডাকা হয়েছে কিনা?

২। হয়ে থাকলে, কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ।

২। প্রথম কলে উঁচু দরপত্র এবং দ্বিতীয় কলে কোন টেণ্ডার পাওয়া যায়নি। তাই তৃতীয় বার টেণ্ডার কল করা হয়েছে এবং এই কলে ন্যায্য দরপত্র পাওয়া গেলে কাজটি শীঘ্রই শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Un-starred Question No. : 142

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

**প্রশ্ন**

১। চলতি আর্থিক বছরে তেলিয়ামুড়া-খোয়াই সড়কটি প্রশস্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

২। থাকিলে এ ব্যাপারে প্রয়োজনীয় ল্যাণ্ড সার্ভে করার কাজে হাত দেওয়া হয়েছে কিনা?

**উত্তর**

১। প্রশস্ত করার কোন পরিকল্পনা নাই। তবে রাস্তাটির উন্নতির জন্য প্রয়োজনীয় কাজ হাতে নেয়া হবে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Un-starred Question No. : 144

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে বে-আইনী দখলকৃত উপজাতিদের জমি ফেরৎ দেবার পর অউপজাতি গরীব, ভূমিহীনদের সরকার থেকে যে আর্থিক সাহায্য দেবার কথা ছিল দীর্ঘ দিন যাবত বেশ কিছু ব্যক্তি মহকুমা শাসকদের অফিসে যোগাযোগ করেও তা পাচ্ছে না?

২। সত্য হলে, মহকুমাভিত্তিক কতজন প্রাপক এবং টাকার পরিমাণ কত?

**উত্তর**

১। হ্যাঁ, সত্য।

২। মহকুমাভিত্তিক প্রাপকের নাম এবং টাকার পরিমান নিম্নরূপ ঃ

| মহকুমার নাম | প্রাপকের সংখ্যা | টাকার পরিমান |
|---|---|---|
| সদর | ৮৯ জন | ৭,১০,০০০ টাকা |
| খোয়াই | ১৩১ জন | ৩,৪২,৩৬০ টাকা |
| কৈলাশহর | ২ জন | ১৬,০০০ টাকা |
| ধর্মনগর | ২ জন | ১৬,০০০ টাকা |
| কাঞ্চনপুর | ৫ জন | ৩৬,০০০ টাকা |
| উদয়পুর | ৬০ জন | ৪,৩২,০০০ টাকা |
| অমরপুর | ২৯ জন | |
| | **৩১৮ জন** | **১৫,৫২,৩৬০ টাকা** |

Admitted Un-starred Question No. : 145

Name of Member : Shri Samir Deb Sarkar

*Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state :*

<u>প্রশ্ন</u>

১। *ইহা কি সত্য যে, নির্মাণ কার্য্য বেড়ে যাবার কারণে রাজ্যে ইটের চাহিদা মারাত্মক বৃদ্ধি পাওয়ায় ইট ভাট্টার মালিকগণও অস্বাভাবিক দাম বৃদ্ধি করে ইট বিক্রি করছেন ?*

<u>উত্তর</u>

১। হ্যাঁ, ইহা সত্য।

Admitted Un-starred Question No. : 146

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

<u>প্রশ্ন</u>

১। ১৯৯৫-৯৬ ইং অর্থ বৎসর থেকে অদ্য পর্যন্ত Calamity Relief Fund (প্রাকৃতিক দুযোর্গ ত্রাণ তহবিল) -এ কেন্দ্রীয় সরকার ত্রিপুরাকে কত অর্থ দিয়েছে (অর্থ বছর ভিত্তিক হিসাব) ?

২। উক্ত সময়ের মধ্যে রাজ্য সরকার কত অর্থ উক্ত তহবিলে জমা দিয়েছে এবং কি পরিমাণে অর্থ ব্যয়িত হয়েছে (বছরভিত্তিক হিসাব) ?

<u>উত্তর</u>

১। ১৯৯৫-৯৬ ইং অর্থ বৎসর থেকে অদ্য পর্যন্ত Calamity Relief Fund (প্রাকৃতিক দুর্যোগ ত্রাণ তহবিল) -এ কেন্দ্রীয় সরকার ত্রিপুরাকে মোট ২৫৭৫.০০ লক্ষ টাকা দিয়েছে।

বছরভিত্তিক হিসাব দেয়া হল —

| | বৎসর | অর্থের পরিমাণ |
|---|---|---|
| ক) | ১৯৯৫-৯৬ | ৩১৮.০০ লক্ষ |
| খ) | ১৯৯৬-৯৭ | ৩৩৭.০০ লক্ষ |
| গ) | ১৯৯৭-৯৮ | ৩৫৬.০০ লক্ষ |
| ঘ) | ১৯৯৮-৯৯ | ৩৭৪.০০ লক্ষ |
| ঙ) | ১৯৯৯-২০০০ | ৩৯০.০০ লক্ষ |
| চ) | ২০০০-২০০১ | ৩৯০.০০ লক্ষ |
| ছ) | ২০০১-২০০২ | ৪১০.০০ লক্ষ |
| | **মোট** | **২৫৭৫.০০ লক্ষ** |

২। রাজ্য সরকার কর্তৃক উক্ত তহবিলে বরাদ্দকৃত অর্থের বৎসরভিত্তিক হিসাব নিম্নরূপ —

| | বৎসর | অর্থের পরিমান |
|---|---|---|
| ক) | ১৯৯৫-৯৬ | ১০৬.০০ লক্ষ |
| খ) | ১৯৯৬-৯৭ | ১১২.০০ লক্ষ |
| গ) | ১৯৯৭-৯৮ | ১১৯.০০ লক্ষ |
| ঘ) | ১৯৯৮-৯৯ | ১২৫.০০ লক্ষ |
| ঙ) | ১৯৯৯-২০০০ | ১৩০.০০ লক্ষ |
| চ) | ২০০০-২০০১ | ১৩০.০০ লক্ষ |
| ছ) | ২০০১-২০০২ | ১৩৭.০০ লক্ষ |
| | মোট | ৮৫৯.০০ লক্ষ |

অর্থাৎ, মোট বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৮৫৯.০০ লক্ষ।

বৎসরভিত্তিক ব্যয়িত অর্থের পরিমাণ নিম্নরূপ —

| | বৎসর | ব্যয়িত অর্থের পরিমান |
|---|---|---|
| ক) | ১৯৯৫-৯৬ | ১৩৭.৮৫০ লক্ষ |
| খ) | ১৯৯৬-৯৭ | ৬০.১৪০ লক্ষ |
| গ) | ১৯৯৭-৯৮ | ৬০.৭৫০ লক্ষ |
| ঘ) | ১৯৯৮-৯৯ | ১৩২১.৭২৩ লক্ষ |
| ঙ) | ১৯৯৯-২০০০ | ৮১৯.৯১৭ লক্ষ |
| চ) | ২০০০-২০০১ | ১৩৯.৭৮৫ লক্ষ |
| ছ) | ২০০১-২০০২ | ১১০.০০০ লক্ষ |
| | মোট | ২৬৫০.১৬৫ লক্ষ |

অর্থাৎ, উক্ত সময়ের মধ্যে রাজ্য সরকার মোট ২৬৫০.১৬৫ লক্ষ টাকা ব্যয় করেছেন।

Admitted Un-starred Question No. : 149

Name of Member : Shri Prakash Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে কোন্ কোন্ দপ্তরে কতগুলি কি ধরনের গাড়ী ভাড়া করে ব্যবহার করা হচ্ছে?

২। এই সমস্ত দপ্তরগুলিতে ভাড়া করা গাড়ী ব্যবহারের জন্য ২০০১-০২ ইং অর্থ বছরে কত টাকা করে ব্যয় হয়েছে? এবং

৩। কি ধরনের শর্তাবলীর ভিত্তিতে গাড়ীগুলি ভাড়া নেওয়া হয়েছিল?

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন।

২। তথ্য সংগ্রহাধীন।

৩। রাজ্য সরকারের অর্থ দপ্তর কর্তৃক অনুমোদিত নিম্নলিখিত শর্তাবলীর ভিত্তিতে গাড়ীগুলি ভাড়া নেওয়া হয়।

| Sl. No. | Type of vehicle | Upper ceiling of rates |
|---|---|---|
| a) | For Jeep (Commander) | Detention charge : Rs. 210/- per day and Rs. 2.25 per km run |
| b) | For Maruti Van (Omni) | Detention charge is Rs. 200/- per day and Rs. 2.25 per km run |
| c) | For Ambassador Car | Detention charge is Rs. 210/- per day and Rs. 3.00 per km run |

উপরিউক্ত ভাড়া থেকে ১০ শতাংশ বেশী ভাড়া দক্ষিণ ত্রিপুরা এবং ধলাই জেলার জন্য এবং ২০ শতাংশ বেশী গণ্ডাছড়া, কাঞ্চনপুর, লংতরাইভ্যালী এবং অমরপুর মহকুমার জন্য ধরা হয়েছে।

Admitted Un-starred Question No. : 150

Name of Member .: Shri Kajal Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে সরকারী আবাসনের সংখ্যা কত (প্রতিটি মহকুমায় টাইপ ভিত্তিতে সরকারী আবাসনের সংখ্যা সহ বিস্তৃত বিবরণ)?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে সরকারী আবাসনের সংখ্যা ৭৬০২টি। মহকুমা এবং টাইপ ভিত্তিক আবাসনের সংখ্যা সংযোজনী 'ক' -তে দেখানো হল।

সংযোজনী 'ক'

রাজ্যের মহকুমাগুলিতে সরকারী আবাসনের টাইপ ভিত্তিক বিবরণ

| মহকুমা | সরকারী আবাসনের সংখ্যা | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | টাইপ-১ | টাইপ-২ | টাইপ-৩ | টাইপ-৪ | টাইপ-৫ | টাইপ-৬ | নন্ টাইপ | মোট |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| সদর | ৪২৩ | ৭৪২ | ৪৪৯ | ৩৪৩ | ৫৯ | ৩২ | ৫৬ | ২১০৪ |
| উদয়পুর | ২৬০ | ১৮৬ | ১২৩ | ৫৮ | ৩ | — | ২০ | ৬৫০ |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
|---|---|---|---|---|---|---|---|---|
| বিলোনীয়া | ১২৩ | ১৩১ | ৭৭ | ৩০ | — | — | ১২ | ৩৭৩ |
| সোনামুড়া | ৯৪ | ৮২ | ২২ | ১৯ | — | — | ৬ | ২২৩ |
| খোয়াই | ১০০ | ১৫৫ | ৬৪ | ২২ | ১ | — | ১৭ | ৩৫৯ |
| ধর্মনগর | ১০২ | ১৫৫ | ৪৭ | ২২ | ১ | — | ৭২ | ৩৯৯ |
| কৈলাশহর | ৩০৬ | ৩৩৫ | ১৭০ | ৯৫ | ৬ | ২ | ১৭ | ৯৩১ |
| কাঞ্চনপুর | ১৪৩ | ১৬৮ | ৫৩ | ৪০ | ৪ | — | ৪ | ৪১২ |
| লংতরাই ভেলী | ৬২ | ৩৬ | ৩১ | ৩ | — | — | ৫ | ১৩৭ |
| আমবাসা | ১২০ | ১৯৬ | ৭৭ | ৩৩ | ১ | — | ১২ | ৪৩৯ |
| গণ্ডাছড়া | ৭৩ | ৪৪ | ২৪ | ১১ | — | — | — | ১৫২ |
| কমলপুর | ১৪৯ | ১৯৯ | ৪২ | ১৭ | ২ | — | — | ৪০৯ |
| বিশালগড় | ১১৪ | ১৭৫ | ৪৩ | ১৮ | ১ | — | ২৬ | ৩৭৭ |
| সাব্রুম | ১০২ | ১১৯ | ৩০ | ১৭ | — | — | ৩ | ২৭১ |
| অমরপুর | ৯১ | ১৩৯ | ৪৮ | ৩২ | ১ | — | ৫৫ | ৩৬৬ |
| **সর্বমোট** | **২২৬২** | **২৮৬২** | **১৩০০** | **৭৬০** | **৭৯** | **৩৪** | **৩০৫** | **৭৬০২** |

Admitted Un-starred Question No. : 153

Name of Member : Shri Prakash Ch Das

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১। আগরতলা পুর পরিষদ কর্তৃপক্ষ কি কি কারণে গত এক বছরে কতগুলি জলাশয় ভরাটের ব্যাপারে অনুমতি প্রদান করেছে তাহার কারণ কি ?

**উত্তর**

১। তথ্য সংগ্রহাধীন।

Admitted Un-starred Question No. : 157

Name of Member : Shri Kajal Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

**প্রশ্ন**

*১। রাজ্য সরকারের তৃতীয় শ্রেণীর কর্মচারীদের জন্য সর্বনিম্ন বেতন ক্রম কত?*

**উত্তর**

১। ১৯৯৯ বেতন বিন্যাস অনুসারে রাজ্য সরকারের অধীনস্থ তৃতীয় শ্রেণী কর্মচারীদের সর্বনিম্ন বেতনক্রম হল ৩০৫০-৮০-৪০১০-৯০-১০০-৫৯১০।

Admitted Un-starred Questions No. : 160

Name of Member : Shri Prakash Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

**প্রশ্ন**

১। বর্তমান অর্থ বছরে বামুটিয়া এলাকায় কোন্ কোন্ রাস্তাগুলির জন্য প্রয়োজনীয় মেরামত ও সংস্কারের কাজ করা হবে এবং কোথায় কোথায় নতুন রাস্তা নির্মাণ করা হবে?

**উত্তর**

১। বর্তমান অর্থ বছরে বামুটিয়া এলাকায় যে যে রাস্তাগুলির জন্য প্রয়োজনীয় মেরামত ও সংস্কারের কাজ করা হবে তা সংযোজনী 'ক'-তে দেখানো হল। উক্ত এলাকায় বর্তমান অর্থ বছরে কোন নতুন রাস্তা নির্মাণ করার পরিকল্পনা নাই।

**সংযোজনী 'ক'**

ক) সংস্কারের কাজ চলছে ঃ—

১। বামুটিয়া ---- কলকলিয়া রাস্তা।

২। শান্তিপাড়া — বরজুষ রাস্তার ড্রেইন এবং বক্স কালভার্টের কাজ।

৩। কামালঘাট তহশীল কাছারি থেকে ছেছুরিয়া বাজার (৪.৩০ কি.মি.) পর্য্যন্ত রাস্তার সলিং এবং প্যাচ রিপেয়ারিং এর কাজ।

৪। শান্তিপাড়া থেকে নোয়াগাঁও, কালিবাজার হয়ে বরজুষ পর্য্যন্ত রাস্তায় নোয়াগাঁও-এ (Ch. 4.50 k.m.) এস.পি.টি. ব্রিজটিকে আর.সি.সি. বক্স কালভার্টে রূপান্তরিত করা।

৫। বামুটিয়া থেকে ফটিকছড়া রাস্তার ৩.৫০ কি.মি. থেকে ৭.০০ কি.মি. অংশ।

৬। শালবাগান - বামুটিয়া রাস্তার ৬.৫০ কি.মি. থেকে ১২.০০ কি.মি. অংশ।

৭। শালবাগান - বামুটিয়া রাস্তার ৪.০০ কি.মি. থেকে ৬.৫০ কি.মি. অংশ।

৮। বামুটিয়া - ফটিকছড়া রাস্তার ০.০০ কি.মি. থেকে ৩.৫০ কি.মি. অংশ।

খ) টেণ্ডারের কাজ চলছে ঃ—

১। দাস চৌমুহনী — কৃষ্ণনগর বি.এস.এফ. ক্যাম্প রাস্তা।

২। ছেছুরিয়া — কলকলিয়া ভায়া ইন্দিরা বিকাশ নগর রাস্তা।

গ) ইষ্টিমেট তৈরীর কাজ চলছে ঃ—

১। বামুটিয়া — ফটিকছড়া রাস্তার রিকার্পেটিং, গ্রাউটিং এবং সীল কোটের কাজ।

২। লেম্বুছড়া — ছেছুরিয়া রাস্তার সলিং -এর কাজ।

৩। কামালঘাট তহশীল — ছেছুরিয়া রাস্তার সলিং, মাটি ভরাট এবং ড্রেইনের কাজ।

ঘ) সংস্কারের কাজ হাতে নেওয়া হবে ঃ—

১। লেম্বুছড়া — কলকলিয়াা ভায়া নোয়াগাঁও, বাজালঘাট রাস্তা।

২। গান্ধীগ্রাম বাজার — পোলট্রি ফার্ম রাস্তার ০ কি.মি. থেকে ১.৮০ কি.মি. রাস্তার রিকার্পেটিং, গ্রাউটিং এবং ড্রেনের কাজ।

Admitted Un-starred Question No. : 161

Name of Members : Shri Prakash Ch. Das and Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১। দেশের কোন্ কোন্ রাজ্যের সচিবালয় প্রশাসনগুলির কর্মচারীরা ঐ সকল রাজ্যের অন্যান্য দপ্তরগুলির কর্মচারীদের তুলনায় উচ্চতর বেতনক্রম পাচ্ছে?

২। সচিবালয় প্রশাসনে কর্মরত কর্মচারীদের কাজের দায়িত্ব, কর্তব্য ইত্যাদি বিষয়গুলি গুরুত্ব সহকারে বিবেচনা করে রাজ্যের বিভিন্ন সচিবালয়ে কর্মরত কর্মচারীদের উচ্চতর বেতনক্রম দেওয়ার বিষয়টি কার্যকর করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হবে কিনা?

৩। নেওয়া না হলে এর কারণ কি?

উত্তর

১। দেশের কোন্ কোন্ রাজ্যের সচিবালয় প্রশাসনগুলির কর্মচারীরা ঐ সকল রাজ্যের অন্যান্য দপ্তরগুলির কর্মচারীদের তুলনায় উচ্চতর বেতনক্রম পাচ্ছে অর্থ দপ্তরের জানা নাই।

২ ও ৩ নং

সচিবালয় প্রশাসনের কাজের দায়িত্ব ও গুরুত্ব বিষয়গুলি বিবেচনা করে ১-১-৮৯ ইং থেকে মহাকরণ কর্মচারীদের জন্য "Tripura Secretariat Service Rules, 1989" নামে Cadre Service প্রবর্তন করা হয়। এই Service Rules এর Grade-III/IV (১৯৯৯ সংশোধিত) অর্থাৎ Accounts Officer/Section Officer/Administrative Officer পদ পর্য্যন্ত মহাকরণ ও রাজ্যের অন্যান্য ডাইরেক্টরিয়েট/জিলা প্রশাসনের নীচুস্তরের কর্মচারীদের বেতনক্রম এবং প্রমোশন পাওয়ার সুযোগ সমান হলেও মহাকরণ কর্মচারীরা এর উপরদিক অর্থাৎ অবর সচিব থেকে উপ-সচিব এবং উপ-সচিব থেকে যুগ্ম-সচিব পর্য্যন্ত প্রমোশন পেয়ে থাকেন এবং তার জন্য প্রতিটি পদের ক্ষেত্রে

আলাদা উচ্চতর বেতনক্রমের ব্যবস্থার রয়েছে। কিন্তু এই সুযোগটি রাজ্যের অন্যান্য ডাইরেকটরিয়েট বা জিলা প্রশাসনের মিনিষ্টারিয়াল কর্মচারীদের ক্ষেত্রে নেই। এদিক থেকে বিবেচনা করলে বলা যায় যে, পরোক্ষভাবে ১-১-৮৯ ইং থেকেই মহাকরণ কর্মচারীদের জন্য উচ্চতর বেতনক্রম চালু হয়েছে। সুতরাং নূতনভাবে মহাকরণ কর্মচারীদের জন্য উচ্চতর বেতনক্রম চালু করার কোন প্রশ্ন ওঠে না।

Admitted Un-starred Question No. : 166

Name of Member : Shri Bijoy Kumar Hrangkhawl

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

**Question**

1. What is the total number of S.T. Gazetted Officers under the State Government of Tripura, Departmentally and category wise ?

**Answer**

1. Information is under collection.

Admitted Un-starred Question No. : 167

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

**প্রশ্ন**

১। ইহা কি সত্যি আসাম-আগরতলা রাস্তার কাশীপুর থেকে বৃদ্ধিনগর পর্য্যন্ত এবং আগরতলা-সাব্রুম রাস্তার এ.ডি. নগর হইতে সাব্রুম পর্য্যন্ত রাস্তার যে কাজ হয়েছে তাহা অত্যন্ত নিম্নমানের?

২। ইহাও কি সত্য যে উক্ত কাজে মেটেলিং করা হয়েছে তা 10 x 12 MM পাথর দিয়ে করা হয়েছে যাহা specification অনুযায়ী কম?

৩। যদি সত্য হয়ে থাকে তবে উক্ত ঘটনা তদন্ত করা হয়েছে কিনা?

৪। না হলে এর কারণ? এবং

৫। উক্ত কাজগুলি সম্পন্ন করার দায়িত্ব কোন্ সংস্থাকে দেওয়া হয়েছে?

**উত্তর**

১। না, ইহা সত্য নয়।

২। না, ইহাও সত্য নয়। ৫০ মি.মি. থেকে ২০ মি.মি. সাইজের ঔভ্যার ব্রান্ট ঝামা ব্রিক্স দিয়ে মেটেলিং করা হয়েছে এবং ব্ল্যাক টপিং -এর টপ অয়েরিং কোসের জন্য ১৩.২ মি.মি. থেকে ১১.২ মি.মি. সাইজের স্টোন চিপ্‌স ব্যবহার করা হয়েছে যা কাজের চুক্তিপত্রে বর্ণিত কোয়ালিটি প্যারামিটার অনুযায়ী গ্রহণযোগ্য।

৩। ১নং এবং ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

৪। ১নং এবং ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন প্রযোজ্য নয়।

৫। উক্ত কাজগুলি সম্পন্ন করার দায়িত্ব সীমান্ত সড়ক সংস্থাকে দেওয়া হয়েছে।

Admitted Un-starred Question No. : 168

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য রাজস্ব দপ্তরের Commissioner's Cell-এ দীর্ঘ দিন ধরে অডিট হচ্ছে না?

২। যদি সত্য হয়ে থাকে, তবে কোন্ সাল থেকে অডিট হচ্ছে না? এবং

৩। অডিট না হওয়ার কারণ কি?

উত্তর

১। হ্যাঁ সত্য।

২। সেল -এর জন্ম লগ্ন থেকে অর্থাৎ ১৯৭৫ ইং সাল থেকে।

৩। প্রতি বৎসরই A.G.-এর সঙ্গে Reconciliation করা হচ্ছে তাতে কোন অসঙ্গতি পাওয়া যায়নি তাই অডিট হয়নি।

Admitted Un-starred Question No. : 171

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যের বিভিন্ন দপ্তরে যে সকল Monthly Rated Contingent Worker (Group-C & D) Daily rated Contingent Worker (Group-C & D) Contract Group D and Folk Artist রয়েছে, তাদের মধ্যে কত জনকে ২২শে মার্চ ২০০১ থেকে আজ পর্য্যন্ত নিয়মিত করা হয়েছে (দপ্তরভিত্তিক হিসাব)?

উত্তর

১। এখন পর্য্যন্ত ৩৮টি দপ্তর থেকে প্রাপ্ত তথ্য অনুযায়ী কোন Monthly Rated Contingent Worker (Group-C & D) Daily rated Contingent Worker (Group-C & D) ইত্যাদি কর্মচারী এখন পর্য্যন্ত নিয়মিত হয়নি। তবে কয়েকটি দপ্তর থেকে এখনও কিছু প্রয়োজনীয় তথ্য আসেনি। সে সব দপ্তরকে অবিলম্বে প্রয়োজনীয় তথ্য সরবরাহের জন্যে অনুরোধ করা হয়েছে।

Admitted Un-starred Question No. : 177

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :

প্রশ্ন

১। চলতি আর্থিক বছরে খোয়াই মহারাজগঞ্জ বাজার থেকে সিঙ্গিছড়া বি.এস.এফ. ক্যাম্প (ভায়া পূর্ণিমা হাই স্কুল) রাস্তায় সিঙ্গিছড়ার উপর বক্স কালভার্ট নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

২। থাকিলে কবে নাগাদ তা কার্য্যকরী হবে বলে আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ, সিঙ্গিছড়ার উপর একটি ৮.০০ মিটার দৈর্ঘ্য স্ল্যাব কালভার্ট নির্মাণের পরিকল্পনা সরকারের আছে।

২। উক্ত কাজের জন্য দরপত্র বর্তমানে বিবেচনাধীন আছে। ২০০২-২০০৩ আর্থিক বৎসরে কাজটি হাতে নেওয়া যাবে বলে আশা করা যায়।

Admitted Un-starred Question No. : 179

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Fisheries Department be pleased to state :

প্রশ্ন

১। গত অর্থ বৎসর এবং বর্তমান অর্থ বৎসরের ৩০শে জুন পর্য্যন্ত মৎস্য দপ্তরের আর্থিক সাহায্যে পঞ্চায়েতের মাধ্যমে সারা রাজ্যে কি কি প্রকল্পে কি কি কাজ হয়েছে (অর্থ বৎসর ভিত্তিক হিসাব)?

২। উক্ত সময়ে কত অর্থ ব্যয়িত হয়েছে (অর্থ বৎসর, প্রকল্প ভিত্তিক এবং পঞ্চায়েত ভিত্তিক হিসাব)?

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন।

২। তথ্য সংগ্রহাধীন।

Admitted Un-starred Question No. : 190

Name of Members : Shri Joy Gobinda Deb Roy and Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state

প্রশ্ন

১। রাজ্যে বর্তমানে রিক্সা শ্রমিকের মোট সংখ্যা কত (মহকুমা ও বিভাগভিত্তিক হিসাব)?

২। সমস্ত রিক্সা শ্রমিক পরিবার বি.পি.এল. -এর আওতায় এসেছে কিনা?

৩। তাদের মধ্যে কত পরিবারের নিজস্ব রিক্সা রয়েছে (মহকুমাভিত্তিক হিসাব)?

৪। রাজ্যে মোটর শ্রমিকের সংখ্যা কত?

৫। রাজ্যে বর্তমানে অসংগঠিত শ্রমিকের সংখ্যা কত (ট্রেড অনুযায়ী হিসাব)?

৬। এই শ্রমিকদের জন্য কি প্রকল্প ঘোষণা করা হয়েছে?

৭। এর ফলে তারা কি কি সুযোগ-সুবিধা পাবে?

উত্তর

১। রাজ্যে বর্তমানে রিক্সা শ্রমিকের মোট সংখ্যা ১৩,৩৭৬ (মহকুমা ও বিভাগভিত্তিক সংখ্যা নিম্নে দেওয়া হল) —

**পশ্চিম ত্রিপুরা**

| | | | |
|---|---|---|---|
| (ক) | সদর | - | ৪,৫৫৭ জন |
| (খ) | বিশালগড় | - | ১,৪০২ জন |
| (গ) | সোনামুড়া | - | ৩৫১ জন |
| (ঘ) | খোয়াই | - | ৭০১ জন |
| | মোট | - | ৭,০১১ জন |

**দক্ষিণ ত্রিপুরা**

| | | | |
|---|---|---|---|
| (ক) | উদয়পুর | - | ২,০০০ জন |
| (খ) | অমরপুর | - | ৩৫ জন |
| (গ) | বিলোনীয়া | - | ৬৯০ জন |
| (ঘ) | সাব্রুম | - | ১১ জন |
| | মোট | - | ২,৭৩৬ জন |

**উত্তর ত্রিপুরা**

| | | | |
|---|---|---|---|
| (ক) | কৈলাশহর | - | ৫৭৫ জন |
| (খ) | ধর্মনগর | - | ২,০১৬ জন |
| (গ) | কাঞ্চনপুর | - | ৯৫ জন |
| | মোট | - | ২,৬৮৬ জন |

**ধলাই**

| | | | |
|---|---|---|---|
| (ক) | কমলপুর | - | ৬১৩ জন |
| (খ) | আমবাসা | - | ৩৩০ জন |
| (গ) | গণ্ডাছড়া | - | - |
| (ঘ) | লংতরাইভ্যালী | - | - |
| | মোট | - | ৯৪৩ জন |

২। সমস্ত রিক্সা শ্রমিক পরিবার বি.পি.এল. -এর আওতায় আসে নাই।

৩। তাদের মধ্যে ৪,৩৪২ পরিবারের নিজস্ব রিক্সা রয়েছে। মহকুমাভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল —

**পশ্চিম ত্রিপুরা**

| | | | |
|---|---|---|---|
| (ক) | সদর | - | ১,১৬৫ জন |
| (খ) | বিশালগড় | - | ৫০৫ জন |
| (গ) | সোনামুড়া | - | ২০৫ জন |
| (ঘ) | খোয়াই | - | ৩৬০ জন |
| | মোট | - | ২,২৩৫ জন |

**দক্ষিণ ত্রিপুরা**

| | | | |
|---|---|---|---|
| (ক) | উদয়পুর | - | ৫৭৮ জন |
| (খ) | বিলোনীয়া | - | ৩৫৫ জন |
| (গ) | অমরপুর | - | ১৬ জন |
| (ঘ) | সাব্রুম | - | ৪ জন |
| | মোট | - | ৯৫৩ জন |

**উত্তর ত্রিপুরা**

| | | | |
|---|---|---|---|
| (ক) | কৈলাশহর | - | ৩৫০ জন |
| (খ) | ধর্মনগর | - | ৫১৮ জন |
| (গ) | কাঞ্চনপুর | - | ৬০ জন |
| | মোট | - | ৯২৮ জন |

**ধলাই**

| | | | |
|---|---|---|---|
| (ক) | কমলপুর | - | ১২৩ জন |
| (খ) | আমবাসা | - | ১০৩ জন |
| (গ) | গণ্ডাছড়া | - | - |
| (ঘ) | লংতরাইভ্যালী | - | - |
| | মোট | - | ২২৬ জন |

৪। রাজ্যে মোটর শ্রমিকের সংখ্যা ১৬,৮৭৪ জন।

৫। রাজ্যে বর্তমানে অসংগঠিত শ্রমিকের সংখ্যা ৫,৬১,২৭৮, ট্রেড অনুযায়ী হিসাব নিম্নে দেওয়া হল —

| | | | |
|---|---|---|---|
| ক) | দোকান ও সংস্থা | — | ১৭,৩৯০ |
| খ) | চাল কল | — | ১,৭৯১ |
| গ) | ইট ভাট্টা | — | ১০,১৬৫ |
| ঘ) | নির্মাণ কার্য | — | ১৫,১৮০ |
| ঙ) | পাথর ভাঙ্গা ও চূর্ণ করা | — | ১,৪৭০ |
| চ) | পেট্রোল পাম্প | — | ১,০০০ |
| ছ) | কাঠের মিল | — | ১৬৬ |
| জ) | রিক্সা শ্রমিক | — | ১৩,৩৭৬ |
| ঝ) | মাল বোঝাই ও খালাস করা | — | ৬০২ |
| ঞ) | অন্যান্য | — | ১,৫২,৮৯২ |
| ট) | কৃষিকার্য | — | ৩,৪৭,৬৯৬ |
| | **মোট** | — | **৫,৬১,২৭৮** |

৬। অসংগঠিত ক্ষেত্রে নিযুক্ত শ্রমিকদের জন্য রাজ্য সরকার "অসংগঠিত শ্রমিক সহায়িকা প্রকল্প" চালু করেছে।

৭। এই প্রকল্পের উপকৃত শ্রমিক প্রতি মাসে তার নির্দিষ্ট এ্যাকাউন্টে ২৫ টাকা জমা দেবেন রাজ্য সরকারও ঐ এ্যাকাউন্টে সমপরিমান অর্থ প্রদান করবে। ব্যাঙ্ক চাঁদা প্রদানকারীর জমানো মোট টাকার উপর সরকার কর্তৃক নির্ধারিত হারে বার্ষিক সুদ দেবে। ৫৫ বৎসর বয়স পূর্ণ হলে উপকৃত শ্রমিক সমস্ত টাকা সুদ সহ ফেরত পাবেন। ৫৫ বৎসর বয়স পূর্ণ হওয়ার আগে উপকৃত শ্রমিকের মৃত্যু ঘটলে অথবা দুর্ঘটনাজনিত কারণে সম্পূর্ণ রূপে শারীরিক অক্ষম হলে, কিংবা দুর্ঘটনায় দুটি চোখ বা দুটি পা নষ্ট হলে অথবা একটি চোখ বা একটি পা নষ্ট হলে অথবা চাঁদা প্রদানের ক্ষেত্রে দীর্ঘকাল দেয় চাঁদা দিতে না পারলে কর্মীকে বিভিন্ন সময়ের ঘোষিত সুদসহ তার জমানো মোট টাকা ফেরত দেওয়া হবে।

Admitted Un-starred Question No. : 191

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

<u>প্রশ্ন</u>

১। রাজ্যে বর্তমানে মোট কতজন সরকারী কর্মচারী রয়েছেন (নিয়মিত এবং অনিয়মিত আলাদা আলাদা হিসাব)? এবং

২। এদের মধ্যে Group A, B, C এবং D এর দপ্তরভিত্তিক আলাদা আলাদা হিসাব?

৩। রাজ্যে বর্তমানে সরকার অধিগৃহীত সংস্থাগুলিতে কতজন সরকারী কর্মচারী রয়েছেন (নিয়মিত এবং অনিয়মিত গ্রুপ এ, বি, সি এবং ডি এর দপ্তরভিত্তিক আলাদা আলাদা হিসাব?

উত্তর

১, ২ এবং ৩ নং প্রশ্নের উত্তর — তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Un-starred Questions No. : 197

Name of Member : Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :

প্রশ্ন

১। রাজ্যে বর্তমানে কোন্ কোন্ মহকুমায় কয়টি সিনেমা হল আছে (সিনেমা হলগুলির নামসহ মহকুমাভিত্তিক হিসবা)?

২। উক্ত সিনেমা হলগুলিতে নিযুক্ত নিয়মিত ও অনিয়মিত শ্রমিক কর্মচারীর সংখ্যা কত?

৩। ইহা কি সত্য যে, বিভিন্ন সমস্যাজনিত কারণে সম্প্রতি রাজ্যে কয়েকটি সিনেমা হল বন্ধ করে দেওয়া হয়েছে?

৪। যদি সত্য হয়ে থাকে তবে সিনেমা হলগুলি বন্ধ হয়ে যাওয়ার কারণ এবং সমস্যাগুলি কি কি? এবং

৫। জনগণের সাথে সিনেমা হলগুলির শ্রমিক কর্মচারীদের ও মালিকদের সমস্যাগুলি সমাধান করে পুনরায় খোলার জন্য কোন উদ্যোগ নেওয়া হবে কিনা?

উত্তর

১। রাজ্যে ২৩টি স্থায়ী সিনেমা হল ও ১১টি অস্থায়ী সিনেমা হল, মোট ৩৪টি সিনেমা হল আছে। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ —

| মহকুমা | স্থায়ী সিনেমা হলের সংখ্যা | স্থায়ী সিনেমা হলের নাম |
|---|---|---|
| সদর | ৪টি | রূপসী, রূপছায়া, চিত্রকথা ও সূর্য্যঘর |
| খোয়াই | ২টি | রাধা এবং জ্যোতি |
| কৈলাশহর | ৩টি | তারা, রাজলক্ষ্মী, জয়মা |
| ধর্মনগর | ৩টি | মায়া, প্রেমদা, উত্তরা |
| কাঞ্চনপুর | ১টি | মা রেণুকা |
| কমলপুর | ২টি | স্বপনপুরী, বাবা লোকনাথ |
| লংতরাই ভ্যালী | ১টি | সঙ্গীতা |
| আমবাসা | ১টি | আমবাসা |
| উদয়পুর | ৩টি | চিত্রঘর, প্রিয়া, মির্জ্জা |
| বিলোনীয়া | ৩টি | নিউ ইন্দ্রপুরী, সৈকত, মা-সুমতী |

২। নেওয়া না হলে এর কারণ কি?

উত্তর

১। বর্তমানে রাস্তাটি যান চলাচলের সম্পূর্ণ উপযোগী এবং ভালই।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Un-starred Question No. 310

Name of Member Shri Prakash Ch. Das

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state :

প্রশ্ন

১। আগরতলা বটতলাস্থিত যে শ্মশানটিতে ত্রিপুরার প্রাক্তন মহারাজা বীরবিক্রম বাহাদুর, মহারানী কাঞ্চন প্রভাদেবী সহ রাজ পরিবারের অন্যান্যদের অন্ত্যেষ্টিক্রিয়া সম্পন্ন হয়েছে সেই শ্মশানটিতে গ্যাসের চুল্লি বসানোর জন্য রাজ্য শিল্প ও বাণিজ্য দপ্তরের কাছে কোন প্রস্তাব বিবেচনাধীন রয়েছে কিনা?

উত্তর

১। প্রস্তাবটি রাজ্য সরকারের শিল্প ও বাণিজ্য দপ্তরের কাছে এখনো আসেনি।

## WRITTE STATEMENT LAID ON THE TABLE OF THE HOUSE
## (Reference cases)

**ANNEXURE - C**

**Reference Period notice raised by Shri Kajal Ch. Das, M.L.A. regarding -**

গত ১৮ই আগষ্ট ২০০২ ইং দৈনিক সংবাদ পত্রিকায় প্রকাশিত "ফর্ম-১১, স্পট্ কোটেশনের রমরমা তেলিয়ামুড়া পূর্ত সাব ডিভিশনে ৩ কোটি টাকার কেলেঙ্কারী" সংবাদটি বিভ্রান্তিমূলক, অতিরঞ্জিত, সত্যের অপলাপ ও ভিত্তিহীন।

তেলিয়ামুড়া পূর্ত সাব ডিভিশনে ১৯৯৯-২০০০ ইং থেকে ২০০১-২০০২ ইং পর্যন্ত তিন বছরে ৭৪,৩৬,০৭৩ টাকার কাজ ৪৩৭টি ফর্ম-১১ এর মাধ্যমে করা হয়। ফর্ম-১১ এ ওয়ার্ক অর্ডার দেওয়া প্রচলিত নিয়ম-নীতির মধ্যেই পড়ে। সাধারণত যেসব কাজ খুব জরুরী ভিত্তিতে করার প্রয়োজন হয় ও অন্যান্য প্রশাসনিক প্রয়োজনীয়তার জন্য টেণ্ডার কল করার পর কাজ বন্টন করা সম্ভব হয় না, সেই সব ক্ষেত্রে ফর্ম-১১ এর মাধ্যমে কাজ করানো হয়। ইহা ছাড়া ত্রিপুরার অসংখ্য বেকারদের কিছুটা কর্ম সংস্থানের জন্য পূর্ত দপ্তরের উপর ন্যস্ত হয়েছে এবং সেটা সম্ভব ফর্ম-১১ এ কাজ বন্টন করার মধ্য দিয়েই। প্রত্যন্ত অঞ্চলে উপজাতি বেকারদের কর্ম সংস্থানের জন্য ফর্ম-১১ এ কাজ দেওয়া হয়। ইহা ছাড়া বেকার ডিগ্রী ও ডিপ্লোমা প্রাপ্ত ইঞ্জিনীয়ারদের কিছু কিছু কাজ দেওয়া হয়। বিশেষ বিশেষ জরুরী প্রয়োজনানুসারে এবং বিশেষ কাজের অভিজ্ঞতা বিবেচনা করে কিছু কাজ ফর্ম-১১ এর মাধ্যমে করানো হয়।

সংবাদ স্পট্ কোটেশনের মাধ্যমে কাজ বিলি করাকে খুবই অতিরঞ্জিত করা হয়েছে। কারণ এই তিন বছরে স্পট্ কোটেশনের মাধ্যমে মাত্র ৬(ছয়)টি কাজ বিলি করা হয়েছে যার আর্থিক মূল্য ১,৬৬,৫৩৫ টাকা। এই কাজগুলোর প্রতিটির আর্থিক মূল্য নির্বাহী বাস্তুকারের ক্ষমতা ৩০ হাজার টাকার মধ্যেই ছিল। এই কাজগুলো করা হয়েছিল বইমেলা, বিজ্ঞানমেলা ও পুষ্প প্রদর্শনীর জন্য।

গত তিন বছরে তেলিয়ামুড়া পূর্ত সাব ডিভিশনে ফর্ম-১১ এর মাধ্যমে ওয়ার্ক অর্ডার ইস্যু করার বিবরণ নীচে দেওয়া হইল।

| | ১৯৯৯-২০০০ | | ২০০০-২০০১ | | ২০০১-২০০২ | |
|---|---|---|---|---|---|---|
| | নং | মূল্য | নং | মূল্য | নং | মূল্য |
| ১। উীড পার্টি | ৬৪ | ১১,৮০,০৪১.০০ | ৭৮ | ২২,৫৭,৮০৯.০০ | ৪২ | ১২,৩২,৩০২.০০ |
| ২। ট্রাইবেল বেনিফিট স্কীম (TBS) | ৯৮ | ৫,৪০,৮৬১.০০ | ৪৪ | ৪,১৪,৩২৩.০০ | ১৮ | ১,৬৫,১৯৮.০০ |
| ৩। বেকার ইঞ্জিনীয়ার | ১২ | ২,৪৮,২১৬.০০ | ০৫ | ১,২৮,৪৪২.০০ | ০৬ | ১,৭৯,৭৫৯.০০ |
| ৪। ইনডিভিজুয়াল | ২৭ | ২,৫১,৬৩৯.০০ | ২৫ | ৪,৪৯,২৯৭.০০ | ১২ | ২,২১,৬৫১.০০ |
| ৫। স্পট কোটেশন | — | — | — | — | ০৬ | ১,৬৬,৫৩৫.০০ |
| | ২০১ | ২২,২০,৭৫৭.০০ | ১৫২ | ৩২,৪৯,৮৭১.০০ | ৮৪ | ১৯,৬৫,৪৪৫.০০ |

এখানে উল্লেখ করা যেতে পারে যে ফর্ম-১১ এর মাধ্যমে সাধারণত ছোট ছোট কাজ যথা রাস্তা, কাঠের সেতু, বিল্ডিং ইত্যাদি মেরামত ও রাস্তার ড্রেইন, রাস্তার পাশে জঙ্গল কাটা, বন্যায় রাস্তা ও সেতু নষ্ট হয়ে গেলে যোগাযোগ ব্যবস্থাকে পুনঃস্থাপনের জরুরী ভিত্তিতে যেসব কাজ প্রয়োজন হয় সেসব কাজই ফর্ম-১১ এর মাধ্যমে করা হয়।

সংবাদে খোয়াই পূর্ত সাব ডিভিশন নং - ২ এর অধীনে নির্মিয়মান রামচন্দ্রঘাট টি.এস.আর. ব্যাটেলিয়ান হেড কোয়ার্টার নির্মাণের সঙ্গে যুক্ত আরো কিছু অসত্য সংবাদও পরিবেশিত হয়েছে, যথা - রাস্তায় মাটি ফেলা, গাছ কাটা, বাঁশের বেড়া নির্মাণ সম্বন্ধে। এখানে উল্লেখ করা যেতে পারে রামচন্দ্রঘাট টি.এস.আর. ব্যাটেলিয়ান হেড কোয়ার্টারে কোন বাঁশের বেড়া দেওয়া হয় নাই এবং বাঁশের বেড়া দেওয়ার জন্যে কোন ঠিকাদারকে কোন টাকা দেওয়া হয় নাই।

তেলিয়ামুড়া-খোয়াই রাস্তা হইতে টি.এস.আর ব্যাটেলিয়ান হেড কোয়ার্টাব পর্য্যন্ত রাস্তা নির্মাণের জন্য ১৫,৯৫,৫২৫ টাকা একটি টেণ্ডারের মাধ্যমে এগ্রিমেন্ট করা হয়। এই এগ্রিমেন্টে ২৯,৩৫০ কাম ম্যাকানিকেল ট্রান্সপোর্ট দ্বারা মাটি ফেলার সংস্থান রাখা হয়। এখন পর্য্যন্ত ২১,৩৭৮.৮৫ কাম মাটি ফেলা হয়েছে এবং ৩,৩৫,০০০.০০ টাকা ঠিকাদারকে আংশিকভাবে পেমেন্ট করা হয়েছে, যদিও এই কাজের বিল হয়েছিল ১৩,৮৮,৯৯০.০০। এই কাজে মাটি ফেলার পরিমান কারিগরি নিয়ম অনুসারে প্রোফাইল মেজারমেন্ট নিয়ে করা হয়েছে। এই কাজে রাস্তা নির্মাণের প্রয়োজনানুসারে কিছু গাছ কাটা হয় এবং এখন পর্য্যন্ত ৫৮টি গাছ কাটার পেমেন্ট করা হয়।

উপরের এইসব তথ্য থেকে বোঝা যাবে যে, সংবাদটি মনগড়া ও উদ্দেশ্যপ্র[illegible] যার কোন বাস্তব ভিত্তি নেই।

**International Community appealed to discuss Borok Nations problems - Shri Bijoy Kumar Hrankhawl demands "Right to self determination in [illegible]" সম্পর্কে —**

মাননীয়, বিধায়ক শ্রী বিজয় রাঙ্খল, প্রেসিডেন্ট ইণ্ডিজেনাস ন্যাশনালিস্ট পার্টি অফ ত্রিপুরা গত ২২শে জুলাই পর্য্যন্ত জেনেভায় অনুষ্ঠিত ওয়ার্কিং গ্রুপ অফ ইণ্ডিজেনাস পপুলেশন (W.G.I.P.) নামে একটি সংস্থার ২০তম অধিবেশনে যোগদান করেছেন বলে দাবী করেছেন। ঐ সম্মেলন থেকে ফিরে আসার পর সাংবাদিকদের সঙ্গে মিলিত হন এবং উনার

প্রদত্ত ভাষণের প্রতিলিপি সাংবাদিকদের নিকট বিতরণ করেন। সেই ভাষণের প্রতিলিপি আমাদের হাতে এসেছে।

জেনেভায় প্রদত্ত উক্ত ভাষণ থেকে দেখা যায় —

ত্রিপুরার অতীত ইতিহাস, জনসংখ্যা, বিভিন্ন জনগোষ্ঠীর হিসাব, উদ্বাস্তু আগমন ইত্যাদি নিয়ে তাঁর বক্তব্যের বিরাট অংশ জুড়ে শ্রী রাঙ্খল অনেক কথা বলেছেন। ইতিহাস বরাবরই বিতর্কিত এবং এই মর্মে শ্রী রাঙ্খলের বক্তব্য ও পরিবেশিত তথ্যাদি বিতর্কের উর্ধ্বে থাকবে বলে মনে করার কারণ নেই।

সঙ্কীর্ণ সাম্প্রদায়িক উদ্দেশ্য নিয়ে গঠিত 'সেংক্রাক' দলের সাথে এক সারিতে ফেলে গণমুক্তি পরিষদের দেশ ও জাতিগঠনের মহান উদ্দেশ্য ও কর্মধারাকে সম্পূর্ণ উদ্দেশ্যমূলকভাবে শ্রী রাঙ্খল তাঁর প্রদত্ত ভাষণে বিকৃত করার চেষ্টা করেছেন। নিজের সশস্ত্র সন্ত্রাসবাদী ও মানবতা বিরোধী অতীত কার্যকলাপ সম্পর্কে শ্রী রাঙ্খলের যে বিন্দুমাত্র অনুশোচনা নেই তা তাঁর ভাষণে TNV গঠনের গর্বভরা উল্লেখের মধ্যে স্পষ্ট।

উদ্বেগজনক হচ্ছে স্বাধীন ভারত রাষ্ট্রের সাথে ১৯৪৯ -এর ১৫ই অক্টোবর ত্রিপুরার সংযুক্তিকরনের বিষয়ে সুনির্দিষ্ট তথ্য ব্যতীত উপস্থাপিত শ্রী রাঙ্খলের বক্তব্য ও ব্যাখ্যা উস্কানীমূলক। এই বক্তব্য বিশেষ করে ত্রিপুরার জনগণের মধ্যে অবিশ্বাস ও বিদ্বেষ ছড়াতে এবং বিভাজন সৃষ্টিতে সাহায্য করতে পারে। রাজ্যের সামাজিক স্থিতিশীলতা বিনষ্ট করতে ইন্ধন যোগাতে পারে।

সর্বাধিক বিপদজনক হচ্ছে ভারত সরকার কর্তৃক বে-আইনী ঘোষিত NLFT এবং ATTF -এর আত্মনিয়ন্ত্রণের অধিকারের সাথে ত্রিপুরাকে ভারত রাষ্ট্র থেকে আলাদা করে নেবার বিচ্ছিন্নতাকামী দাবীকে শ্রী রাঙ্খলের ঢক্কা নিনাদে সমর্থন করে বক্তব্য রাখার বিষয়টি। পূবর্তন আই.পি.এফ.টি. বর্তমান আই.এন.পি.টি. নামধারী দলটি সংবিধানের ৬ষ্ঠ তপশীল মোতাবেক গঠিত ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদ এর বর্তমান শাসক দল। শ্রী রাঙ্খল হচ্ছেন সেই আই.এন.পি.টি. দলের সভাপতি। প্রদত্ত ভাষণ থেকে এটা দিনের আলোর মত পরিষ্কার যে শ্রী রাঙ্খল বাহ্যত সন্ত্রাসবাদের পথ পরিহার করে স্বাভাবিক জীবনে ফিরে আসলেও, ভারত রাষ্ট্রের সংবিধানের নামে শপথ নিয়ে বিধানসভায় প্রবেশ করলেও মনে প্রাণে তিনি পাকিস্তানের গুপ্তচর সংস্থা ISI -এর মদতপুষ্ট NLFT এবং ATTF এর দেশবিরোধী, রাষ্ট্রবিরোধী, বিচ্ছিন্নতাকামী, সশস্ত্র সন্ত্রাসবাদী হিংস্র কার্যকলাপকে সমর্থন করেন।

## Speech of Shri B. K. Hrankhawl, MLA, President of the Indigenous Nationalist Party of Tripura at the 20th meeting of the working group of Indigenous Population (WGIP) - 2002 held at Geneva, from 22nd July to 26th July, 2002

TRIPURA, a tiny state of federal India was perhaps oldest kingdom in world history, ruled by Borok nation. In the Sabha Parva, Chapter XXXI, the sixtieth verse of the Mahabharata, the great epics of the Aryan it has stated that, Sahadeva, the youngest brother of the Pandavas conquered the inmeasurably efflugent Tripura. In verse 9 to 11 of Chapter CCL-III (253) of Vana Parva of the Mahabharata it has been stated that, Karna, a bosom friend of Duryadhan conquered and subjugated kingdom like Moloana, Pattana, Tripura and Kolsala. In the Visma Parva, at Chapter LXX-IV (74) the 8th and the 9th verses says that, the General of the Tripura empire joined the ever biggest warfare of Kurukshetra in support of the Kurus.

Considering all above mention aspect Mr. E. F. Sandys, ICS and writer of the

HISTORY OF TRIPURA maintained that - "whether the great war of the Mahabharata took place or a merely Lunar myth, yet in kingdom of Tripura in exist before vyasa, who complied the great epics. That is before 600 B.C. otherwise he could not have mentioned it in his list of kings.

In the Ashoka Pillar, now preserved at the Allahabad cantonment, at the instant Emperor Akbar we find clear mention of Tripura alongwith Samatal (now Bengal) Nepalok (now Nepal) and Kamaruya (now Assam). The full versus of the inscriptions are as below - 'whose imperiors commands were fully gratified by the payment of taxes and execution of his (Ashoka) orders by the frontier kings are the Nepalok, Kamaruya, Samatal and Tripura and tribes namely Matavasa, Yadheyas, Ahiras and Kakas (now Kuki).

According to Rev. James Long, a historian, critic member of the Asiatic Society maintained in his ANALYSIS OF THE RAJMALA OR CRONICLES OF TRIPURA, that - 'A country little known to Europeans, Tripura, the highlands, the last country that yielded to the tide of Moslem invasion, and which it its mountain fastnesses retained for so long a period the tradition unmixed with views that might stream in from other countries. The people of Tripura (Borok) like the sikhs were a military race, and their soldiers often played the same part as the prictorian guards did in Rome.

The well known Chinese tourist Huen Tsang who travelled India from north to south and east to west also observed that the Brahmaputra valley was under the rule of the GR EAT BOROS ( BOROKS) in the first part of the 7th century who have rich cultural heritage.

The size of the Tripura kingdom started to reduce from the 14th century and present area of Tripura state was determined by way of Mughul assession in 1929. During British rule the question of independent Tripura arised several times before the rulers. The Commissioner of Chittagong wanted to annex Tripura state forcefully in 1861. But the Governor General instructed him to refrain from such action saying that the Raja has a large independent Territory since time immemorial. In a succession case the privy council also admitted that the Raja has Independent state beside zamindari and in his kingdom his word is law. Tripura was an independent state till 14 October, 1949 and joined the Indian dominion, the next day under the tre of INSTRUMENT OF ACCESSION signed between Lord Mountbaten, the Governor General of India and Maharani Kanchanprabha, Regent of Tripura on 13.1947. According to the Pact, Defence, External Affairs, Communication and Ancillary were supposed to remain with the Federal Government while remaining subjects shall be exercised by the state Government. But the Bengali employees and the intelligentia started giving presure to Maharani Kanchanprabha for merger with India. Accordingly merger agreement was signed on 9.9.1949 and came into being from the 15th October, 1949.

As soon the Marger Agreement came in force, influx of refugees from the than

East Pakistan was started. In a democratic country population of particular caste, creed and religion is a big factor. Infact, democracy means rule of majority people. Tripura was an oldest kingdom in India, perhaps in the world having cronicles of 184 kings without break. The Borok people has such a glorious history, second to none. The oldest ruling dynasty of India as believed by the historians is the Rajput. History says the Rajputs are decendent of Emperor Samudra Gupt, who ruled India during 3rd century. But Tripura kingdom existed 600 B.C. as hhas been revealed by Mr. E.F. Sandys.

How the refugees overpowered the indigenous people of Tripura is best example. In 1901, according to census report total population of Independent Tripura was 173,325 out of it caste / community / religious wise population was as below :-

| | | | |
|---|---|---|---|
| 1. | Borok People | - | 75,781 |
| 2. | Other indigenous people | - | 16,696 |
| 3 | Bengali Hindu | - | 15,072 |
| 4. | Muslims | - | 44,426 |
| 5. | Manipuri & Manipuri Muslims | - | 13,256 |
| 6. | Others | - | 3,000 |

It is noteable that, at that time the Bengali Hindu used to represent less than one percent After partition of India all the Muslims were compelled to leave Tripura and Bengali Hindus are ruling with absolute majority The population of Tripura during the last century are as below :-

| Year | Total Population | Indigenous Population | Other Population |
|---|---|---|---|
| 1901 | 173,325 | 92,477 | 80,848 |
| 1951 | 645,707 | 237,953 | 407,754 |
| 1961 | 11,42,005 | 360,070 | 781,935 |
| 1971 | 15,56,342 | 450,544 | 1,105,798 |
| 1981 | 20,53,058 | 583,920 | 1,469,138 |
| 1991 | 27.57,205 | 853,345 | 1,900,560 |
| 2001 | 31,97,000 | N.A. | N.A. |

It is clear that violating all norms including the UN charter on human rights and fundamental rights of the Indian constitution foreigners ruling our dear mother land and we the indigenous people are deprived of fundamental rights like right to self determination. The Borok people of Tripura, the sons of the soils are, in real scense refugees in their own country. This is a tragic feature of Tripura, the sole and serviving ruling dynasty of

India. Here I like to give an account of the refugees influx in Tripura, soon after merger, as per Govt. record.

| Year | | No. of infiltrators |
|---|---|---|
| 1950 | - | 67,151 |
| 1951 | - | 2,016 |
| 1952 | - | 80,000 |
| 1953 | - | 32,000 |
| 1954 | - | 4,700 |
| 1955 | - | 37,500 |
| 1956 | - | 50,700 |
| 1957 | - | 3,600 |

Thus within a span of 7 years the sons of the soil were outnumbered by the outsiders and the Government machinery was captured by the refugees. This is the reason behind extremism in Tripura. The first extremist organisation, the 'Sangkrak' was formed by the Royal family members in 1945, with a view to resisrt probable Bengali infiltration in Tripura, after achieving Independence of India. It did not worked because of isolation of the royal family members from the Borok community who live in villages and hills.

The second venture was initiated in 1948, led by Dasharath Deb forming Mukti Parishad, meaning Liberation Council. The idea behind the organisation was to drive away the Bengalee Refugees from Tripura. It became useless as soon the Mukti Parishad involved with the Communist Party of India in 1950.

In 1968, the third venture under the name of Sangkrak was organised by one Anant Reang with a target to drive away Bengali Refugees from a particular valley. The organisation was confined within a group of Borok people. Ultimately the outfits were compelled to surrender.

The forth initiative was ventured by Binand Jamatia under the nomenclature of All Tripura Peoples' Liberation Organisation (ATPLO). In 1980, the first communal riot took place in Tripura. Thousand of Borok people have been killed by the Bengalee Refugees. Nearly three lakhs indigenous people were compelled to take shelter in the camps. But Jamatia could not continue the fight and had to surrender

You will be astonished to know that, it was me to form Tripura National Volunteer (TNV) an arm outfits in 1978 with a view to fight for the Borok nation, sons of the soil of Tripura. My achievement was tremendous. The Government of India agreed to increase reserved seats for indigenous people in the state Legislative Assembly of Tripura

by way of Constitution ammendment. I agreed to sign. a Memorandum of understanding with the Govt. of India and returned home alongwith fi ve hundred volunteers on 12th August, 1988. The Govt. of India increased reserved seats of the Tripura Legislative Assembly of which is I am representing new. But the other aspect, related to development of indigenous people has remained neglected. The younger generation could not compromise with the increasing incidents of negligence and trechury upon the Borok people, the indigenous people of Tripura. Thus the National Liberation Front of Twipra (NLFT), the All Tripura Tiger Force (ATTF) came forward to fill up the gaps demanding fundamental, constitutional and human rights of the Borok people of Tripura. Their demand is right to self determination which is a born right of every man and woman. They are not cessessionist at all as Tripura was never an integral part of India from time immemorial to till India achieved independence.

The great pain that the suffering of the Borok people of Tripura is unexplainable. It is a matter of feeling. A nation starting from the age of Mahabharata survived till the British rule, honourably our is the only nation to have a list of 184 kings. The partition of India and merger of Tripura with India caused great miseries to Borok Nation. So, it requires discussion in the international Forum to formulate minimum human rights for the Borok nation for survival. I am greatful to the organisers of the WGIP for giving me scope to tell you about a deminishing nation, who ruled a big part of India-subcontinent from time immemorial.

With regards,

Yours

B. K. Hrankhawl

**PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY, ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA**

The Assembly met in the Assembly House,
Agartala on Wednesday, the 4th September, 2002 at 11 A.M.

**PRESENT**

Shri Jitendra Sarkar, Speaker in the Chair, The Deputy Speaker,
The Chief Minister, 16 Ministers and 38 Members

## QUESTIONS AND ANSWERS

**মিঃ স্পীকার** ঃ- আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদের নাম বলিলে তিনি তার নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রী রতন লাল নাথ।

**শ্রী রতনলাল নাথ** (মোহনপুর) ঃ- মিঃ স্পীকার স্যার, সর্ট নোটিশ কোয়েশ্চান নাম্বার ১।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, সর্ট নোটিশ কোয়েশ্চান নাম্বার ১।

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যে বর্তমানে হেপাটাইটিস-বি রোগে আক্রান্তের সংখ্যা কত এবং গত পাঁচ বছরে রাজ্যে উক্ত রোগাক্রান্তে মৃতের সংখ্যা কত।

২। উক্ত রোগের ব্যাপারে জন সচেতনতা বৃদ্ধির জন্য গত পাঁচ বছরে রাজ্য স্বাস্থ্যদপ্তর থেকে কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে।

৩। রাজ্যের সরকারী হাসপাতালগুলিতে উক্ত রোগের প্রতিষেধক বিনামূল্যে দেওয়ার ব্যবস্থা করা হবে কিনা এবং করা না হলে এর কারণ কি?

**উত্তর**

১। ২০০২ ইং সনে হেপাটাইটিস বি রোগে আক্রান্তের সংখ্যা ( জুলাই মাস ২০০২ পর্যন্ত) ১২৪ জন।

১৯৯৭ ইং থেকে এখন পর্যন্ত অর্থাৎ জুলাই মাস ২০০২ ইং পর্যন্ত উক্ত রোগে আক্রান্তের সংখ্যা ৭৯৩ জন।

গত ৫ বছরে উক্ত রোগে আক্রান্ত হয়ে রাজ্যের কোন হাসপাতালে কেউ মারা জাননি।

২। হেপাটাইটিস বি একটি ভাইরাস ঘটিত রোগ। যার সংক্রমনের ফলে যকৃত (লিভার) -এ ক্ষত দেখা দেয়। এইড্‌স -এর মত একই পদ্ধতিতে এই রোগ সংক্রমিত হয়। তাছাড়া রোগীর ঘাম ব্যবহৃত জামা কাপড় ইত্যাদি থেকেও এই রোগ সংক্রমিত হয়ে থাকে।

সরকার এই বিষয়ে জনচেতনা গড়ে তোলার জন্য এইডস্ সোসাইটির সঙ্গে বা এইডস্ কর্মসূচীর সঙ্গে এই রোগটিকে আমরা ব্যাপক প্রচারে নিয়ে গিয়েছি বা নিয়ে যাওয়া হচ্ছে। রাজ্যের প্রায় সর্বত্র আলোচনা সভা, পত্রিকায় বিজ্ঞাপন, বৈদ্যতিক প্রচার মারফৎ স্বাস্থ্য শিবির করে কর্মশালা ইত্যাদি সংগঠিত করেছে। সরকার ছাড়াও সরকারের সহযোগিতায় বিভিন্ন এন. জি. ও এই বিষয়ে প্রচার কর্মসূচী গ্রহন করেছেন।

রাজ্য সরকার স্বাস্থ্য শিক্ষার উপর জোড় দিয়ে কর্মসূচী নিয়ে অগ্রসর হচ্ছেন।

৩) এই রোগের প্রতিষেধক টীকা দেওয়ার কর্মসূচী রাজ্য সরকার গ্রহন করেন নি। আর্থিক অসংগতিই এই কর্মসূচী গ্রহন না করার প্রধান কারন।

ভারত সরকার বর্তমান বর্ষে এই কর্মসূচী গ্রহন করে। সারা দেশে মাত্র ৪০টি জেলায় করা হয়েছে। যার মধ্যে আমাদের রাজ্যের কোন জেলা ধরা নেই।

**শ্রী রতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, হেপাটাইটিস এ. বি. সি. ডি. ই পর্যাপ্ত আছে। এর মধ্যে এফ এখনও অজানা। মাননীয় মন্ত্রী এই মার্চ মাসের বিধানসভায় একটা প্রশ্নের উত্তরে বলেছিলেন ১৯৯৭ ইং সাল থেকে ২০০১ ইং সাল পর্যন্ত বিভিন্ন দপ্তরের পরিসংখ্যান অনুযায়ী মোট ১৪,৪৫১ জন এই রোগে আক্রান্ত হয়েছে। এখানে আবার উনি আজকে বলছেন ৭৯৩ জন। এটা মাননীয় মন্ত্রী কি বলছেন আমি বুঝলাম না এটা কি যাই হোক একই প্রশ্নের উত্তর সবগুলি আমার কাছে আছে। ২৯-৮-২০০১ ইং সনে মাননীয় মন্ত্রী আবার বলেছিলেন ৩৪৫ অথবা ৩৯২। পরিসংখ্যানটা যাতে বিভ্রান্ত না হয় এই ব্যাপারটা দেখলে ভাল হবে। এ জলবাহিত, বি এবং সি হল রক্তবাহিত, একর্ডিংলি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী উত্তরও দিয়েছেন। এই রোগ আমাদের রাজ্যে ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে তথ্য অনুযায়ী এটাই দেখা যাচ্ছে। ওয়ার্ল্ড হেলথ্ অর্গানাইজেশান ১৯৯৬-৯৭ ইং সালে একটা সমীক্ষায় বলছেন যে ৭৩টি দেশে এই হেপাটাইটিস গ্রুপ বি রোগ মারাত্বক ভাবে বৃদ্ধি পাচ্ছে এর মধ্যে ইনক্লুডিং ইন্ডিয়া এবং উনারা একটা রিকমানডেশান করেছেন যে, ভারতবর্ষে যেন এই রোগের প্রতিষেধক ব্যবস্থা করা হয়।

স্যার, এটা ভেরি ইমর্পটেন্ট বলে সর্ট নোটিশ উইদিন থ্রি ডেইস করতে হবে।

**মিঃ স্পীকার ঃ-** রতন বাবু ব্যাপারটা হচ্ছে কি আপনি আপনার ক্লগারিফিকেশন বলুন, এটাতো অন্য দেশের রেফারেন্স।

**শ্রী রতনলাল নাথ ঃ-** এখানে তিনটা প্রশ্নে তিনটা ক্ল্যারিফিকেশন হবে, আমি কি একসঙ্গে বলব নাকি?

**মিঃ স্পীকার ঃ-** হ্যাঁ, বলুন।

**শ্রী রতনলাল নাথ :-** ওয়ান্ড হেলথ অর্গানাইজেশান -এর সমিক্ষায় বলেছে ৭৩টা দেশে প্রতিষেধক ব্যবস্থা করার জন্য, ইনক্লুডিং ভারত। থাইল্যান্ডে টাইওয়ান সি অলরেডি দেওয়া শুরু করেছে। আমাদের রাজ্যে প্রচন্ডভাবে এটা বৃদ্ধি পাচ্ছে এবং ১৯৯৮ ইং সালের প্রথম শেসানে তৎকালীন প্রয়াত স্বাস্থ্যমন্ত্রী বিমল সিনহা ও মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ও এটা স্বীকার করেছিলেন তখন এন জি এস বি ছিল প্রতিষেধক। এখানে আমার প্রশ্নটা হচ্ছে, রাজ্যে যেহেতু এটা কেটা উদ্বেগজনক অবস্থায় আছে সেহেতু সরকারী উদ্যোগে ডি ডি টি এবং পলিওর মত বাধ্যতামূলক করা হবে কিনা, মানে যেমন ওটা বাধ্যতামূলক অ্যাপ্রভড্ হসপিট্যাল এ এবং বিভিন্ন জায়গায় অ্যাপ্রভূড পি এ সি করা হচ্ছে সরকারী উদ্যোগে সেরকম ভাবে করার ব্যবস্থা করা হবে কি না?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ –** স্যার, হেপাটাইটিস বিভিন্ন ধরনের আছে, আমি ১৪ হাজারের সংখ্যাটা বলেছি সেটা হল এ বি সি ডি ইত্যাদি মিলিয়ে সমস্ত এটা হয়েছে হেপাটাইটিস এ এবং বি সি ডি এগুলি হচ্ছে সবচেয়ে বেশী মারাত্বক আকারের, অন্যগুলি এতবেশী মারাত্বক নয় জলবাহিত রোগ, আমরা যাকে জন্ডিস বলে থাকি। হেপাটাইটিস বি হচ্ছে সবচেয়ে বেশী মারাত্বক এবং এতে যারা আক্রান্ত হন তাদের মধ্যে নাইনটি পারসেন্ট রোগী ভাল হয়ে যায়। আর টেন পারসেন্ট এর মত থাকে তারা এটাকে কেরিয়ার হিসাবে বহন করে এবং এগুলি অন্যদের শরীরে ছড়ায়। তাই এই ব্যাপারটাকে আমরা রাজ্যসরকার থেকে কেন্দ্রীয় সরকারের কাছে নেওয়ার চেষ্টা করছি। কেন্দ্রীয় সরকার এত দিন এই সম্পর্কে কোন ব্যবস্থা গ্রহন করেন নি, এবার তারা এটা করেছেন কিন্তু সব জায়গায় তারা তাদের এই প্রোগ্রামটা কার্য্যকরী করেন নি। আমরা যখন কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করি তখন কেন্দ্রীয় সরকার বলেছে যে, যেহেতু এই গ্রোগ্রামটা খুব কস্টলী তাই এটা সব জায়গায় দেওয়া যাচ্ছে না। যে সব জায়গায় বা রাজ্যে বা জেলায় এইডস রোগাক্রান্ত রোগীর সংখ্যা

বেশী সেই সব জায়গায় প্রাথমিকভাবে এই কর্ম সূচীটা নেওয়া হয়েছে। আমাদের রাজ্যে যেহেতু এইডস রোগাক্রান্ত রোগী মাত্র একজন আছে মানে কম সংখ্যাটা সেই জন্য আমাদের রাজ্যকে তারা বিবেচনায় আনেনি।

সেটা না আনলেও রাজ্য সরকারের তো একটা দায়িত্ব আছে। আমরা এই ব্যাপারে একটা স্কীম গ্রহন করি এবং স্কীমটা করতে গিয়ে আমরা এটাকে দুইভাগে ভাগ করি। একটা হচ্ছে, জিরো থেকে দশ বছর পর্যন্ত বাচ্চা যারা আছে তাদের জন্য, কারণ এদের মধ্যে ৭০ থেকে ৮০ ভাগ বাচ্চা কেরিয়ার হিসাবে এটাকে ব্যবহৃত করে। আর একটা হচ্ছে দশ বছরের উর্দ্ধে অন্যান্যদের জন্য। এভাবে দুটো ভাগ করে আমরা এই স্কীমটাকে তৈরী করতে চেষ্টা করি। এখন হেপাটাইটিস বির প্রতিষেধকটাকে চারটা ডোজে দিতে হয় এবং এই চারটার মধ্যে তিনটা ডোজ প্রথম অবস্থায় পর পর দিতে হয়, আর ৫ বছর পর আর একটা বোস্টার ডোজ দিতে হয়। এখন এই ডোজগুলি দেওয়ার ক্ষেত্রে বিভিন্ন লোক বিভিন্ন রকম দাম নিচ্ছে। আমরা এই ব্যাপারে কোম্পানীগুলির সঙ্গে আলোচনা করি, তাতে তারা বলেছে বাচ্চাদের জন্য পার ডোজ ৪০ টাকা আর বয়স্কদের জন্য ফুল ডোজ যেটা তাতে পার ডোজ ৯০ টাকা করে ওরা দিতে পারবে। এই হিসাবে আমরা হিসাব করে দেখেছি যে, জিরো থেকে দশ বছর পর্যন্ত বাচ্চাদের সংখ্যা হচ্ছে ৯ লক্ষ ৫৭ হাজার ৩৫০ জন, তাদেরকে এই স্কীমের আওতায় আনতে ১১ কোটি ৪৮ লক্ষ ৮২ হাজার টাকা আমাদের রাজ্যে দরকার। আর তার পরের অংশে যারা আছেন তাদের সংখ্যা হচ্ছে ২২ লক্ষ ৩৩ হাজার ৮১০ জন এবং তাদের জন্য দরকার হচ্ছে পার ডোজ ৯০ টাকা করে তিনটা ডোজ দিতে মোট ৬০ কোটি ৩১ লক্ষ ৩০ হাজার ৮০৭ টাকা।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** অম্পিনগর ঃ কলেরার টিকা যেভাবে দেওয়া হয় সেরকম ভাবে এটাকেও দেওয়ার ব্যবস্থা নেওয়া হবে কি না সেটা বলুন।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- সেটাইতো বলছি, আমরা রাজ্য সরকার কেন সেটা নিতে পারছি না আমি সেটাইতো বলছি।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ এই টিকাটা দেওয়ার ব্যাপারে বয়সের কোন ব্যাপার নেই। সকলের টিকা নেওয়া প্রয়োজন। যার জন্য টোটাল খরচ হবে ৭১ কোটি ৮০ লক্ষ ১২ হাজার ৮৬০ টাকা। যেটা বহন করা রাজ্য সরকারের পক্ষে খুবই দুরুহ ব্যাপার। আপনারা সকলেই জানেন আমরা একটা ডাইরেকটরেটের জন্য সমস্ত বাজেট প্রভিশানও এত কোটি টাকার হয় না। সেজন্য এই কর্মসূচী নেওয়া রাজ্য সরকারের পক্ষে সম্ভব হয়নি। আমরা অন্ততঃ শূন্য থেকে ১০ বৎসর অবদি চালু করতে পারি কিনা তার জন্য বিশেষভাবে কেন্দ্রীয় সরকারের কাছে জানাই যাতে অন্যান্য প্রোগ্রামের মত তারাও আমাদের এই ব্যাপারে সাহায্য করেন, যাতে আমরা এই ধরনের কর্মসূচী নিতে পারি।

**শ্রী রতনলাল নাথ ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, আগরতলা শহরে এবং শহরের আশেপাশে বিভিন্ন কোম্পানীগুলি একইদিনে ৪০-৪৫ টা সেন্টারে একসাথে হেপাটাইটিস বি-র প্রতিষেধক নিচ্ছে। এই কোম্পানীগুলি বেসরকারী। সেই ভ্যাক্সিনগুলির পটেনসি আছে কিনা, রেফ্রিজারেটরে রাখা হয়েছে কিনা, কোন ডাক্তারের তত্ত্বাবধানে রাখা হয়েছে কিনা, এই ব্যাপারে উল্টোপাল্টা হয়ে যাবে কিনা, এই ব্যাপারে স্বাস্থ্য দপ্তর নীরব কেন ? এইগুলি রাজ্যসরকারের কোন অ্যাপ্রুভ জায়গা থেকে দিচ্ছে না, ফার্মেসী থেকে দিচ্ছে না, যে কোন জায়গা থেকে দিচ্ছে। একসাথে ৩০-৪০ টা জায়গার দেওয়া হচ্ছে। এই ব্যাপারে রাজ্য সরকারের কি ভূমিকা ?

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ**- স্যার, যতটা আমাদের জানা এই সংক্রান্ত নামটা ওকার্ড সংস্থা। আসাম থেকে এই সংস্থাটা এসেছে। তারা এই কর্মসূচীটা এখানে চালাচ্ছে। এতে আমি যতদুর খবর নিয়েছি এই কর্মসূচীটি প্রথম শুরু করেন আগরতলা হাসপাতালে। শুরু অনুষ্ঠানে আমিও সেখানে উপস্থিত ছিলাম। তখন যতটা আমি খবর নিয়েছে সেখানে ডাঃ আলেখ্য দাসগুপ্ত ছিলেন তাদের যে ভেক্সিন রাখা হয়েছে সেটা প্রপারলি রাখা হয়েছে। সেই হিসাবে আমরা এই কর্মসূচী শুরু করি। এখন পর্যন্ত লেটেস্ট যে সংস্থা খবর আমাদের রাজ্যে ধরা কম বেশী ৩৩ হাজার টার মত বেক্সিন ওরা করেছেন। আমাদের স্বাস্থ্য দপ্তরে এইরকম কোন মেশিনারী নেই সেটাকে রাখার জন্য। আমরা যতদূর খবর নিয়েছি, তারা

এটাকে প্রপারলি এই বেক্সিনটা মেইনটেইন করছেন। অন্য কোন রিয়েকশানের খবর এই ব্যাপারে আসে নাই, তাতে মনে হয় এগুলি ঠিকঠাক রাখা হয়েছে এবং এখন পর্যন্ত চালু আছে। এগুলি প্রাইভেট সংস্থা দিচ্ছে, তাদের সঙ্গে আলোচনা হয়েছে, কনটাক্ট মেনটেইন করছি। অন্য কোন খবর আসেনি। যদি কোন এই ধরনের খবর থাকে তাহলে মাননীয় সদস্যদের অনুরোধ করব যাতে তারা দয়া করে কনটাক্ট করেন যাতে উপযুক্ত ব্যবস্থা আমরা নিতে পারি।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** (ছাওমনু) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, ২০০০ ইং সনে রামকৃষ্ণ মিশন থেকে হেপাটাইটিস বি নেওয়ার জন্য একটা ব্যবস্থা নেওয়া হয়েছিল, এখন এটা বন্ধ আছে। এইরকম প্রচেষ্টা রাজ্য সরকার থেকে নেওয়া হবে কিনা ? ২ নং হচ্ছে কিছুদিন আগে পত্রিকায় দেখলাম একটা এন জি ও বিজ্ঞাপন দিয়েছে এই বলে এই বৎসর ১০ লক্ষ লোক মারা যাবে। কাজেই যারা হেপাটাইটিস বি-র ইনজেকশান নিতে চান তাদের জন্য ব্যবস্থা করা হয়েছে এই জায়গায় ৫০০ টাকা করে। এটা উইদাউট কনসেনট্রেশান অফ দি গর্ভণমেন্ট, উইদাউট গর্ভণন্টে অ্যাপ্রভেল কি করে একটা এন জি ও এইরকম করল এবং কেন গর্ভণমেন্ট এটা অ্যানকোয়ারী করল না এবং এই ধরনের পদক্ষেপ নেওয়া তাদের অধিকারভুক্ত কিনা এটা মাননীয় মন্ত্রী বলবেন কিনা ?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, এই ধরনের কোন ইনফরমেশান আমার কাছে নেই যে ১০ লক্ষ লোক মারা যাবে এই কথা বলেছেন। যদি এইরকম কেউ করে থাকে এটা সম্ভব না, এটা পারে না। তো হেপাটাইটিস বি যেভাবে মানুষ আক্রান্ত হচ্ছে ওকে ডিটেক্ট করার জন্য রামকৃষ্ণ মিশন তারা ফিরছেন কি না, তারা স্ক্রীনিং করছেন কি না সেটা আমার জানা নেই। কারন এইগুলি করতে হলে এলাইজার মেসিনের দরকার। সে ধরনের মেসিন রয়েছে কি না জানি না। তবে স্বাস্থ্যের উপরে তারা বিভিন্ন কর্মসূচী ইত্যাদি গ্রহন করেন। ব্লাড ডোনেশন, তারপর ক্যাটারেক্ট অপারেশন এইসব ধরনের কর্মসূচী তারা করে থাকেন। বাকি ক্লিক আছে সেটা আমার জনা নেই।

আর আমাদের রাজ্যে এখন পর্যন্ত আমাদের যতগুলি ব্লাড ব্যাংক আছে তারমধ্যে আমাদের এলাইজার মেসিন বসানো হয়েছে। সেখানে আমরা ব্লাড স্ক্রীনিং করছি। এই পর্যন্ত প্রায় ৬০,০০০ ইউনিট ব্লাড আমরা স্ক্রীনিং করেছি। এর বেশী আমরা করতে পারিনি। এর বাইরেও থাকতেই পারে যে সমস্ত রক্ত এখনো স্ক্রীনিং করা সম্ভব হয়নি। স্বাভাবিকভাবে এর কর্মসূচীকে গ্রামেগঞ্জে নিয়ে গিয়ে ব্লাড কালেকশান করে এটাতে স্লাইড না ব্লাড কালেকশান করতে হয়, এবং এই জন্য আলাদা স্ক্রীনিং করতে হয়। সুতরাং আমরা যে সমস্ত রক্ত সংগ্রহ করি প্রতি বছর প্রায় ১২০০০ বোতলের মত রক্ত আমাদের দরকার হয়, এই রক্ত যেটা সংগৃহীত হয় সেটাকে আমরা স্ক্রীনিং করি। তারমধ্যে থেকে এই সংখ্যা আমাদের বেরিয়েছে। কাজেই এটা স্ক্রীনিং এর ব্যবস্থাটা আমাদের আছে আবার অনেকে বলেছেন যে কোন কোন ক্ষেত্রে ৫০০ টাকা করে নেওয়া হচ্ছে - এটা আমার জানা নাই। তবে আমাদের রাজ্যে যারা কাজ করছেন তারা এখন শিশুদের জন্য ৫০ টাকা এবং বয়স্কদের জন্য মাথাপিছু ১০০ টাকা করে দিচ্ছেন। এখন যদি কেউ বেশী টাকা দিয়ে নেন তাহলেতো কিছু করার নেই।

**শ্রী জয়গোবিন্দ দেবরায়** (রাধাকিশোরপুর) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, আমাদের রাজ্যে যে সমস্ত বি পি এল পরিবার আছে তাদের অন্যান্য চিকিৎসার ক্ষেত্রে যে সুযোগ সুবিধা দেওয়া হয় সেভাবে এই হেপাটাইটিস-বি ইন্‌জেকশান বিনামূল্যে দেওয়ার ব্যবস্থা করা হবে কি না ?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এই ধরনের কোন স্কীম এখন পর্যন্ত আমরা নিইনি। এটা শুধু বি পি এল যারা তাদের দিলেই যে আমাদের এর হাত থেকে বাচা যাবে তা নয়। যেহেতু এটাতো ক্যারিয়ার থেকে প্রসারিত হয়। তাহলে সবটা ব্যাপারই একসঙ্গে করা উচিৎ। সেজন্য আমরা একটা স্কীম তৈরী করে সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি। তারা অনুমোদন করলে আমরা সকলের জন্যই এই ব্যবস্থা করব।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ৮।

**শ্রী অঘোর দেববর্মা** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং - ৮।

প্রশ্ন

১) টি টি এ ডি সি-র কয়টি বিল এখনো পর্যন্ত রাজ্যপালের অনুমোদনের অপেক্ষায় আছে?

২) বিলগুলির নাম এবং ঐগুলির সম্মতি পাওয়ার ক্ষেত্রে দেরীর কারন।

৩) সম্মতি পেতে রাজ্য সরকার কোন পদক্ষেপ নিবেন কি না? এবং

৪) না নিলে কারন?

উত্তর

১) টি টি এ, এ ডি সি-র আটটি বিল এখনও পর্যন্ত রাজ্য পালের অনুমোদনের অপেক্ষায় আছে।

২) বিলগুলির নাম, যথা -

i) The TTAADC (Forest Management and Central) Bill, 1992.

ii) The TTAADC (Establishment Management and Control of Market) Regulation, 1987.

iii) The TTAADC Service Rules, 1988

iv) The TTAADC Fund Rules, 1987

v) The TTAADC Primary School (Language) Regulation, 1992 Amend ment, 2001.

vi) The TTAADC (Constitution, Election and Conduct of Business) Rules, 1985 (16th Amendment, 2001)

vii) The Salaries, Allowances and Pensionary benefits of the Chairman, CEM, EM., Leader of opposition and MDCs (9th Amendment) Rules, 2001.

viii) The TTAADC Constitution Election and conduct of Business) Rules, 1985, (17th Amendment) 2001.

বিভিন্ন পর্যায়ে বর্তমানে বিলগুলি রাজ্য সরকারের নিকট পরীক্ষা নিরীক্ষা চলছে। তাই সম্মতি পাওয়ার ক্ষেত্রে দেরী হয়ে যাচ্ছে।

৩) যে যে পর্যায়ে পরীক্ষা নিরীক্ষা অবস্থায় আছে সেগুলি সম্পন্ন হলেই রাজ্যপালের নিকট অনুমোদনের জন্য প্রেরণ করা হবে।

৪) প্রশ্নই উঠে না।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এখানে ৮৮ বিল পর্যন্ত আছে। সার্ভিস রুল সরকারী কর্মচারীদের সুরক্ষা এবং স্বার্থের ব্যাপার এটা কেন এত দিন আটকিয়ে থাকবে? তারপরে তাদের সার্ভিস রেগুলারাইজেশন এবং আদার বেনিফিটস এটা কি করে দেওয়া যাবে, যদি এটা রেগুলার না হয়। এইভাবে যেখানে ভিলেজ সেই পুরানো হউক আর নতুনই হউক যদি এরমধ্যে কোন কনট্রোভারসি থাকে আইনে কোন রিপাগনেন্ট থাকে তাহলে এটা সঙ্গে সঙ্গে জানিয়ে দিলে হয়। এটা রিপাগনেন্সী আছে এটা সংশোধন করে আবার পাঠাও তাহলে পরে এইভাবে স্টেপ নেওয়া যাবে। কিন্তু এটা ঘুম পারিয়ে রাখা হবে নাইদার রিজেকশন অ্যাসেন্ট এইরকম হলেতো একটা প্রতিষ্ঠানকে অচল করে রাখারই নামান্তর। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয়ের কোন বক্তব্য আছে কিনা?

**শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, বিলের যে অবস্থানটা এখানে আছে সবগুলি বিলই এক রকম পজিশনের মধ্যে নেই। যেমন টি টি এ ডি সি ফরেস্ট ম্যানেজমেন্ট বিল এটা এ ডি সিতে পাঠানো হয়েছে তাদের কিছু কিছু বিষয়ে মানে ক্লেরিফিকেশনের জন্য তাদের কাছে পাঠানো হয়েছে।

আর সার্ভিস রুলসের প্রশ্নে যেটা আপনারা বললেন সেটা আসলে এ ডি সিতো ফ্রম দি ভেরি বিগেনিং যে দিন

থেকে এটা শুরু হল তখন থেকেই কমন একটা ডিসিশন সেটা নেওয়া হয়েছিল সেটা হচ্ছে যে যতক্ষণ পর্যন্ত নিয়ে আইন তৈরী না হবে ততক্ষন পর্যন্ত রাজ্যসরকারের যে রুলসটা আছে সেটাই সেখানে কাজে লাগানো হবে, পরে তারা এটা করবেন। আমাদের এখানে আসার পরে এটা আলোচনা হয়নি তা না, আমরা আলোচনা করেছি। কিন্তু এটা শর্টআউট হয় নি। আমরা ঐ বিলটার সবদিক দিয়ে আইনজ্ঞদের পরামর্শ নিয়ে সব দিক বিবেচনা করে কিভাবে এটা করা যায় তার ব্যবস্থা আমরা নেব। আর বাকি যে বিলগুলি আছে তারমধ্যে কোনটা অলরেডি যোগাযোগ হয়েছে রাজ্যপালের সঙ্গে। কোনটা যেমন ফ্রেন্স রুলস বলা হয়েছে। যেমন আমরা ক্লেরিফিকেশন চেয়েছি এ ডি সির কাছে তারা আমাদের কাছে বিলটা পাঠানোর পরে। ফ্রেমরুলস তারা আমাদের কাছে দেওয়ার পরে আমরা কিছু বিষয় জানতে চাইলাম তাদের কাছে। ডাইরেক্টলি আবার এ জি কাছে পাঠানো হয়েছে। এটা ক্লিয়ারেন্স হয়ে তাদের কাছে আসে নাই। ফলে যেটা জানতে চেয়েছিলাম তাদের কাছে এ ডি সি-র কাছে এটাও তাদের ভিউজ সহ আমাদের কাছে আসে নি। এগুলি এখন পেন্ডিং আছে।

আর মার্কেটের ক্ষেত্রে এগ্রিজেসবটিং যা আছে যেমন এখানে রেগুলেটেড মার্কেট কিছু কিছু এ ডি সি এলাকায় আছে। রেগুলেটেড মার্কেট মানে এটা কেন্দ্রীয় সরকারের। এমনকি আমরা এটা পঞ্চায়েতের হাতে পর্যন্ত দিতে পারছি না। এটা সংবিধানেব সংশোধন করার জন্য আমাদের নেক আগে এই সরকার থেকে একটা উদ্যোগ নিয়ে একটা সংশোধন করতে চেয়েছিল কিন্তু প্রেসিডেন্ট এটা আবার ফেরত দিয়ে দিয়েছে। এগুলি পেন্ডিং আছে। এইজন্য এটা চট করে করা যায় না। আমরা এটা থেকেও পঞ্চায়েত এলাকায় যে সমস্ত রেগুলেটেড মার্কেট আছে বা নোটিফায়েড হউক আমরা তাদের হাতে কিভাবে এটা হ্যান্ড অভার করতে পারি এগুলি আমরা এখন নতুন করে একটা ওয়ে আউট তৈরী করার জন্য চেষ্টা করছি। এটা যদি হয়ে যায় তাহলে সব জায়গায় হবে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মন্ত্রী মহোদয় ঠিকই বলেছেন যতক্ষণ পর্যন্ত তাদের নিয়োগনীতি না হবে ততক্ষণ পর্যন্ত রাজ্যসরকারের সার্ভিস রুলস ফলো করবে। কিন্তু আপনি এবং রনঞ্জিত দেববর্মা যখন সি ই এম ছিলেন তখন হয়নি। রনঞ্জিৎ দেববর্মা এবং হরিনাথ দেববর্মা যখন সি ই এম ছিলেন তখন প্রচুর নিয়োগ করা হয়েছে এমনকি গ্রেড-টু পোস্টেও। কিন্তু সার্ভিস রুল না থাকার ফলেএখন একটা বিরাট সমস্যা সৃষ্টি হচ্ছে। হয় এটাকে সাজেশান দিয়ে ব্যবস্থা করুন অথবা এটাকে বাতিল করে নতুন করে আইন তৈরী করার জন্য পরামর্শ দিন।

**দ্বিতীয়তঃ ঃ** হচ্ছে ফরেস্ট ম্যানেজমেন্ট এটা সংবিধানে পরিস্কার আছে আদার দেন রিজার্ভ ফরেস্ট এটা সবটাই এ ডি সি-র আন্ডারে থাকবে। কিন্তু ইন কেইস অব্ তুরা ডিস্ট্রিকট, মেঘালয় সেখানে দেখা গেছে ফরেস্ট ম্যানেজমেন্ট ওরকম আছে এ. ডি. সির আন্ডারে আছে রাজ্য সরকারের আছে এবং কেন্দ্রীয় সরকারের আন্ডারেও আছে। ঐ নীতি আমরা কেন এখানে ফলো করব না, এটা ফলো করতে গেলে কিভাবে এটা করা যায় এটা আপনারা বিবেচনা করে দেখবেন কিনা ?

**তৃতীয়তঃ ঃ** এটা আমার আশা মার্কেট ম্যানেজমেন্ট নিয়ে এমন গন্ডগোল হয়েছে ছামনু বাজার রাজ্যসরকারের না এ ডি সি-র ? এ ডি সি থেকে ডাক দিয়ে একজনকে দিয়ে দিয়েছে তুমি এখন থেকে কালেকশন কর। এরমধ্যে এস আই ছৈলেংটা তিনি আর একজনকে কাগজ দিয়ে বললেন যে তুমি কালেকশন করবে। খেন কে করবে ? এটা নিয়ে এখন কোর্টে কেইস চলছে। কাজেই, এটা একটা ফয়সালা হওয়া দরকার। কে মালিক ? রাজ্যসরকার না এ. ডি. সি. ? রাজ্যসরকারের হলে রাজ্যসরকারের থাকুক আর এ. ডি. সির হলে এ ডি সির থাকুক। এটা খুব তাড়াতাড়ি পরিষ্কার হওয়া উচিৎ। আমি এটা ট্রোন্সপিরিয়ান্সির জন্য বলছি স্বচ্ছ যাতে হয় সেই ব্যবস্থা নেবেন কি না ?

**শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, যে বিষয়গুলি মাননীয় সদস্য বলার চেষ্টা করছেন এটা কিছু সমস্যা আছে সন্দেহ নাই। এগুলি আসতেই পারে। এগুলি কিছু কিছু প্রশ্ন আসে সেগুলি আমরা দেখছি কিভাবে একটা জায়গায় নিয়ে যেতে পারি। কাজেই এখন সিদ্ধান্ত নেওয়ার পরে কি হয় এটা অপেক্ষা করতে হবে। ফরেস্ট ম্যানেজমেন্ট আদার দেন রিজার্ভ ফরেস্ট মানে এ. ডি. সি. এলাকার বেশীর ভাগ জমি হচ্ছে রিজার্ভ ফরেস্টের আন্ডারে। আসামে এক

ধরনের আইন এটা আমাদের এখানে নেই এটা কেন্দ্রীয় সরকার বহু বছর আগে থেকে এই আইন করে দিয়েছে। এখানে এইভাবে হয়নি। আমাদের এখানে অন্যভাবে হয়েছে।

এগুলি পরীক্ষা নিরীক্ষার প্রশ্ন আছে। এ. ডি. সি-র এগুলি আমাদের আন্ডার-এ এগজা মিনেশনের মধ্যে আছে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী সমীরদেব সবকার।

**শ্রী সমীরদেব সরকার** (খোয়াই) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ১৮।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ১৮।

**প্রশ্ন**

১) জি. বি. পন্থ হাসপাতালে এখন পর্যন্ত কতজন রোগীর দেহে পেস্ মেকার বসানো হয়েছে এবং

২) ডাঃ বি. আর. আম্বেদকর হাসপাতালে এখন পর্যন্ত কতজন অন্ধ ব্যক্তির চক্ষু প্রতিস্থাপন করা হয়েছে?

**উত্তর**

১) জি. বি. পন্থ হাসপাতালে এখন পর্যন্ত ৬ (ছয়) জন রোগীর দেহে স্থায়ী পেস্ মেকার বসানো হয়েছে।

২) ডাঃ বি আর. আম্বেদকর হাসপাতালে এখন পর্যন্ত ৬ (ছয়) জন রোগীর উপর কর্ণিয়েল গ্রাফটিং করা হয়েছে।

**শ্রী সমীরদেব সরকার ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন যে, ৬ (ছয়) জন রোগীর চক্ষু সেখানে প্রতিস্থাপন করা হয়েছে। এইসমস্ত রোগীর নাম এবং ডাক্তারবাবু যারা করেছেন তাদের নাম এবং চক্ষু দাতা যারা এই ৬ (ছয়) জনকে চক্ষু দিয়েছে তাদের নাম জানা আছে কিনা, জানা থাকলে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, যাদের কর্ণিয়া গ্রাফটিং করা হয়েছে এদের মধ্যে প্রথমজন হচ্ছেন শ্রীমতি সন্ধ্যা দেবনাথ (৫৫), প্রযত্নে সুনীল দেবনাথ, ইন্দ্রনগর, এটা করা হয়েছে ১৬-৫-২০০১ ইং। দ্বিতীয়জন হচ্ছে, শ্রীমতি সাধনা দাস (২০), প্রযত্নে - অতীন্দ্র দাস, তুইসিন্দ্রাই, এটা করা হয়েছে ১৬-৫-২০০১ ইং, একই দিনে দুইজনকে করা হয়েছে। তৃতীয় জন হচ্ছে, শ্রীমতি শিক্ষা সাহা (৩৫), প্রযত্নে - সুনীল সাহা, ব্রজপুর, বিশালগড়, এটা করা হয়েছে ১৯-৬-২০০১ ইং। চতুর্থজন হচ্ছে, সুরেশ চন্দ্র দেবনাথ, প্রযত্নে - সতীশ দেবনাথ, মলয়নগর, শ্রীনগর, এটা করা হয়েছে ১৯-৬-২০০১ ইং তারিখ। পঞ্চম জন হচ্ছে, কাননবালা ত্রিপুরা (১৮), কোয়াইফাং বাড়ী, একটা করা হয়েছে ১১-৭-২০০১ ইং। যষ্ঠ জন হচ্ছে, জীবন দেবনাথ (৪৭), যোগেন্দ্রনগর, এটা করা হয়েছে ১১-৭-২০০১ ইং।

জীবন দেবনাথ, যোগেন্দ্রনগর বাড়ী, ৪৮ বৎসর বয়স, ১১-০৭-২০০১ ইং এই গ্রাফটিং করা হয়েছে। যারা চক্ষু দান করেছেন তাহা হলো – লেইট মাধব লাল চাটার্জী, ধলেশ্বর, প্রভাবতি ভট্টাচার্য্য, রামনগর, মনিন্দ্র চন্দ্র দাস, রামনগর, বেনুকা পন্ডিত, ধলেশ্বর, এই চারজন চক্ষু দান করেছেন। এবং এই চক্ষু জনকে গ্রাফটিং করা হয়েছে।

**শ্রী সমীরদেব সরকার ঃ-** সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা, অন্ধ জনের আলো দেওয়ার এই গুরুত্বপূর্ণ কর্মসূচী সরকার নিয়েছেন এবং যারা চক্ষু দান করবেন বলে সরকারের কাছে প্রতিশ্রুতি দিয়েছেন এমন সংখ্যা কত। বা চক্ষু দানে উৎসাহিত করার জন্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমরা ব্যাপক প্রচারের ব্যবস্থা নিয়েছি। এতে সুফলও পাওয়া গেছে। আমরা বিভিন্ন হেলথ কেম্পের মাধ্যমে চক্ষু দানের জন্য প্রচার করেছি এবং করছি। এই পর্যন্ত যারা চক্ষু দান করাব ইচ্ছা প্রকাশ করেছেন তাদের সংখ্যা পাঁচশতাধিক। সঠিক নাম্বার এখন বলা সম্ভব নয়। এটা দিন দিন বাড়ছে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপলিমেন্টারী স্যার, চক্ষু ড্রাফটিং -এর নিয়মটা কি? অন্ধতো অনেক আছেন, তাদের মধ্যে কোন অন্ধকে চক্ষু দেওয়া হবে এই রকম কিছু আছে কিনা? এবং সব অন্ধকে চক্ষু দেওয়া সম্ভব?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ স্যার, আমি তো ম্যাডিকেল ম্যান না। সুতরাং এই সম্পর্কে বিস্তারিত ভাবে আমার

পক্ষে বলা মুসকিল, তবে যতটুকু আমি চিকিৎসকদের কাছ থেকে শুনেছি সব অন্ধকে দৃষ্টি ফিরিয়ে দেওয়া যায় না। যাদের কর্ণিয়া শুকিয়ে গেছে তাদের দৃষ্টিশক্তি ফেরানো সম্ভব নয়। এমনিতে হয়তো একটা চক্ষু নষ্ট হয়েগেছে এবং তার মধ্যে কর্ণিয়াটা একদম শুকিয়ে যায়নি সেই রকম ক্ষেত্রে কর্ণিয়া প্রতিস্থাপন করা সম্ভব এটা ডাক্তার বাবুরা বলে। এর বাইরে কিছু বলা আমার পক্ষে সম্ভব নয়।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ- যে সব রেজিস্টার অন্ধ তাদেরকে কি বেসিসে চক্ষু দেওয়া হচ্ছে? এর জন্য আলেদা কোন টাকা পয়সা লাগেকিনা?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, যা আমরা চক্ষু পাই তাকে সংগ্রহ করে আমরা আনি এবং যাদের পাওয়ার জন্য দরখাস্ত দিয়েছেন তাদের খবরা খবর দিয়ে আমাদের হাসপাতালে চক্ষু প্রতিস্থাপন করি।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী বিজয় কুমার রাংখল।

**শ্রী বিজয়কুমার রাংখল** ঃ- মিঃ স্পীকার আমার এডমিটেড স্ট্যার্ড কোয়েশ্চন নাম্বার ৩৫।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্ট্যার্ড কোয়েশ্চন নাম্বার ৩৫।

**প্রশ্ন**

i) How many District Hospitals are there in Tripura (With Location).

ii) How many P.H.C. and Dispensaries are there in Tripura (With Location Categorically)?

**উত্তর**

১) রাজ্যে ২টি ডিস্ট্রিক হাসপাতাল আছে একটি হচ্ছে উদয়পুরে, আরেকটি হচ্ছে কৈলাসহরে।

২) পি. এইচ. সি - হচ্ছে ৬৫টি এবং সাব-সেন্টার হচ্ছে ৫৩৮ টি। স্যার সবগুলির নাম দেওয়া সম্ভব নয়। আমি এইগুলি লে করে দিচ্ছি।

**মিঃ স্পীকার** ঃ ঠিক আছে আপনি এইগুলি লে করে দিন।

**শ্রী বিজয়কুমার রাংখল** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, পি. এইচ. সি. এই গুলিতে এম্বুলেন্স এই গুলির আরো এফেকটিভ করা যায় কিনা? এবং আরো কিছু বাড়ানো যায় কিনা?

দ্বিতীয় হচ্ছে রেফার কেইসে ডিস্ট্রিক হাসপাতাল হউক বা পি. এইচ. সি. ই হোক যখন আমরা রেফার হয়ে আসি তখন একই চিকিৎসা এখানে করা হয়। এবং অবজারভেশানের জন্য ৭, ৮ দিন রাখা হয়।

বাই দ্যাট টাইম আমার এক বড় দিদি মারা গেলেন, বলছে যে আমরা অবসার্ভ করিতেছি। এটা কোন রেমিডি হইতে পারে কিনা, দপ্তরের উপর তো আমাদের কিছু বলার নেই, ডিসট্রিক্ট হাসপাতালই হউক, প্রাইমারী হেলথ্ সে টারই হউক আমরা চিকিৎসা করিয়া এ থেকে ফেইল - ইউর হয়ে আমরা রেফারে এসেছি। সাম মেডিসিন, সাম অবসার্ভেশান যখন আমাদেরকে এক সপ্তাহ করা হয় আমার পেশান বাই দ্যা টাই মাই পেশান ফিনিস। এটার কোন রি-এড্রেসিং বা কোন ফরমোসেইট হতে পারে কিনা নাম্বার ওয়ান।

দ্বিতীয়তঃ হাসপাতাল গুলো খুব গরীব এবং এফোর্ড করতে আমরা এখনও পারি না। যখন আমাদেরকে ডিস-চার্জ করা হলো, তার সেলাইন চলল না তখন এক ইমার্জিন্সি ডক্টরকে আমি বললাম ডক্টর সাহেব ইউ আর ইন দ্যা স্টেচ, কাইন্ডিলি হেলপ মি, আপনি এসে সুই টা বসিয়ে দেন। ডক্টর আস প্ল্যাটফর্ম পর্যন্ত, বাইরে আসল না এবং বলল ইট ইজ নট মাই ডিউটি। তখন আমি বললাম প্লিজ হেলপ মি, সো দ্যাট দ্যা সেলাইন কেন বী রিপোর্ট দেয়ার। তখন বলল যে এটা আরেক জনের ডিউটি। আরেকজনকে ডাকতে গিয়ে আমার বড় ভাই ফেইনটেড। তারপর পনের বিশ মিনিট পর ঐ ইউনিট থেকে আসল। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কিনা। এটার উত্তর আমার প্রয়োজন আছে তা নাহলে

আমার মনে খুব দুঃখ আছে স্যার। কারন আপনারওতো হতে পারে।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, প্রথম প্রশ্ন এ্যামবুলেন্স এর ব্যাপারে আমি মাননীয় সদস্যদেরকে বলব যে আমাদের এ্যামবুলেন্স -এর অভাব আছে এবং এই অভাব দূরীকরনের জন্য শেষ পর্যন্ত যখন আমরা আমাদের দপ্তর থেকে টাকা পয়সা খরচ করার কোন সুযোগ ছিল না তখন আমরা আমাদের এম. পি. দের আমরা অনুরোধ করি এবং আমাদের এম. পিরা এই পর্যন্ত সব মিলিয়ে প্রায় ৪০টার মত আমাদেরকে দিয়েছেন এবং সেই এ্যামবুলেন্সগুলো আমরা বিভিন্ন হাসপাতালে দিয়েছি। এর সংখ্যা বাড়ানো এখনই আমাদের পক্ষে সম্ভব হবে না, ভবিষ্যতে যদি ব্যবস্থা করা যায় নিশ্চয় হাসপাতালগুলোতে দেব কারন এ্যামবুলেন্স ছাড়া চলবে না সেগুলো নিশ্চয় রাজ্যসরকার দেখবে।

দ্বিতীয়তঃ রেফার হয়ে যারা আসেন তাদের কেয়ারের প্রশ্ন। স্যার, এটাতো আমি সরাসরি এই সম্পর্কে বলতে পারব না কে কি ব্যবহার করেছেন। আমরা সাধারণত যারা এই ধরনের ব্যাবহার করে থাকেন তাদের সঙ্গে সঙ্গে যদি আমাদের নজরে আসে আমরা তখন তার বিরোদ্ধে ব্যাবস্থা নেই। স্যার, আমি অনুরোধ করব মাননীয় সদস্যদেরকে যদি এই ধরনের গাফিলতি করে, গাফিলতি হওয়া উচিৎ না কারন চিকিৎসক যারা আছেন তাদের কাছে জীবন রক্ষার জন্য মানুষ আসেন। সুতরাং এটা পালনে যদি কেউ ব্যার্থ হন সঙ্গে সঙ্গে আমাদের নজরে এলে ব্যাবস্থা নেব। আমি অনুরোধ করব আমাদের মাননীয় সদস্যদের এই ধরনের হলে সঙ্গে সঙ্গে যাতে আমাদের নজরে আনেন। আমরা ব্যাবস্থা নেব।

**শ্রী বিজয়কুমার রাংখল** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, উনি যে বক্তব্য রেখেছেন এটা আমরা কিছু অনুভব করি। যেহেতু দপ্তরের উপরে আমাদের কিছু বলার নেই। কিন্তু একটা পদ্ধতিতো আমাদের তৈরী করতে হবে, দরুন গর্ভমেন্ট যে ভাবে ফরমোলেট করব। দ্বিতীয়ত ঃ গতকাল আমার ঘরের একজন মেয়ে তাকে আমি হাসপাতালে নিয়ে গেলাম। এখন ব্লাড টেস্ট, ইউরিন টেস্ট আমরা দিলাম গতকাল সেমপল, তারপর বলল যে ফ্রাইডেতে এটার রিজন আনবেন। এটা ভাইরালস, পজেটিব। তার পরে আমি হাসপাতালে নিয়ে গেলাম অনেক ঘুরাফেরা করলাম তারপরে বার করলাম এটা রেজাল্ট পাওয়া গেছে যাদ এটা শুক্রবার অপেক্ষা করতাম আমার পেশান মারা যেত। কারন আমার কিছু বলার ক্ষমতা এই জন্য সেটা বার করলাম। আজকে আমার ক্ষেত্রে এই রকম হয়েছে কিন্তু অনেক গ্রাম থেকে পেশান আসে তারা কি করবে। সাম ডক্টর ট্রিটমেন্ট করবে কারন সে তো সপ্তাহে দুইবার বা তিনবার আসে। কাজেই টোর সিদ্ধান্তটা পরিবর্তন করা যায় কিনা এবং ব্লাড টেস্ট, ইউরিন টেষ্ট এবং স্টোল টেস্ট ডায়োনিসেষ্টটা যাতে ইমিডিয়েট করা যায় এটা আমাদের গর্ভমেন্ট হাসপাতালগুলোতে এডিকুয়েট রেগুলেশান কিংবা এডিকুয়েট আনসার যাই হউক বা স্টাফের হউক টো করা যায় কিনা এই ব্যাপারে মন্ত্রী মহোদয় বলবেন কিনা?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, এই সিষ্টেম তো আছেই এবং সঙ্গে সঙ্গে এর পরীক্ষা নিরীক্ষা করার ব্যবস্থাও আছে এবং মাননীয় সদস্যকে বলতে চাই ডায়েগনস্টিক করার মত ব্যবস্থা আমাদের স্টেট হসপিটালে করা হয়েছে অন্য হাসপাতালে করা হয়েছে কি না, আমি জানি না, এই ব্যবস্থা গুলি রিপোর্ট পাওয়ার ক্ষেত্রেতে যদি এই সব ব্যবস্থা হয় নিশ্চই আমরা দেখব যাতে রিপোর্টটা পাওয়া যায়, আর ডায়েগনোসিস্ না হলে তো ট্রিটমেন্টই হয় না, ডায়েগনোসিসের ক্ষেত্রে যাতে কোন রকম গাফিলতি না হয় এবং সঙ্গে সঙ্গে যাতে রিপোর্ট পাওয়া যায় সেই সম্পর্কে আমরা প্রয়োজনীয় ব্যবস্থা নেব।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- আমি তো মাসে একবার এইম্‌সে যাই, আমি দেখেছি সেখানে ব্লাড টেষ্ট, ইউরিন টেষ্ট এটা সঙ্গে সঙ্গে করা সম্ভব হয় না, প্রায় সপ্তাহ খানেক পরে তারিখ দেয়। কিন্তু আমাদের এখানকার যে একটা ব্যবধান আমরা দেখেছি, সেটা হচ্ছে যে এখানে একজন ডাক্তার রোগী দেখবেন অন্য ডাক্তার আর দেখবেন না। আর সেই ডাক্তার যদি কোন কারনে ছুটিতে যান তাহলে আর সেই রোগীর যতই অবস্থা খারাপ হউক না কেন কেউ আর দেখবেন না, কেন যে এটা হয় এটা বুঝতে পারিনা। কাজেই এই নয়মটা এখানে বদলানো দরকার। আরেকটা হচ্ছে এখানে আমি যেটা দেখেছি যে কোন একটা রোগী আসলে তারা টিমলী দেখে, টিম নিয়ে বসে, এটা নিয়ে আলোচনা করে, কিন্তু এখানে যে ডাক্তার

দেখবেন এর বাইরে কেউ সেখানে যেতে পারেন না বা যেতে দেন না এই যে এখানে আলাদা ভাবে চলার থেকে আর ভাল হত যদি টিম নিয়ে চলে। আরেকটা যেটা এম্বুলেন্সের কথা হয়েছে। আম্পিতে এম্বুলেন্স আছে কিন্তু এটা নষ্ট রিপেয়ার হয় না। আমি বারে বারে জিজ্ঞেস করি যে আছে কিন্তু চলছে না, ঠিক করার কথা বললে বলে, দিন লাগবে। আমাদের পয়সা নেই, হেড্ কোয়ার্টারে বলা হয়েছে, সেখান থেকে এখনো কোন রেসপন্স আসেনি। দুই বছর ধরে একটা এম্বুলেন্স অচল আছে কিন্তু আবার না থাকে এটা আরেক ব্যাপার কিন্তু টাকা নেই এটা হতে পারে কিন্তু যা আছে এটাই বা কেন চলবে না? যার জন্য ডাক্তাররা মুভ করতে পারেন না। ঐ যে তখন দুই তিন জন ছেলে মারা গেছেন, বাচ্চা মারা গেছে, আমি মন্ত্রীর কাছে মেসেজ্ পাঠিয়েছি, মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়েছি, এখনো এই এম্বুলেন্স কোথায় আছে জানা নেই, ডাক্তার বলছে যে এটা হেড্ কোয়ার্টার এ চলে গেছে, এখন হেড্ কোয়ার্টারের কোথায় আছে কেন এইভাবে রাখা হলো এইরকম আরও এম্বুলেন্স থাকতে পারে কাজেই মিনিষ্টার তদন্ত করে দেখবেন এটা।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমি শেষের প্রশ্নটা দিয়েই শুরু করছি, এম্বুলেন্সের সরকারী কতগুলি নিয়ম আছে এর থেকে তো বেরিয়ে আসা সম্ভব হয়নি, যেটা খারাপ হয় এটা কি কি যন্ত্রপাতি লাগবে বা না লাগবে এর একটা এসেস্মেন্ট হয়, এইগুলি সব সরকারী বিধান আছে সেই অনুযায়ী এসেস্মেন্ট হয় যখন দপ্তরে যায় তারপর সেংসং বা অন্য কাজ যেটা হয়, তার জন্য বেশ কিছু সময় যায়, যত আমরা চেষ্টা করি এটা তাড়াতাড়ি করা সম্ভব হয় না, আমি সেই হিসাবে এটা করে এখন এটা মাননীয় সদস্যের প্রশ্নের পরিপ্রেক্ষিতে আসে, কিছু দিন আগে উনাকে আমরা একটা গাড়ি টেম্পোরারি, আর দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এখানে একটা সিস্টেম আছে যে দুই তিনটা করে ইউনিট আছে, ইউনিটে ডাক্তাররা একটা ইউনিটেই থাকেন, এটা একটা সিস্টেম করে নিয়েছেন, এটা সরকারী সিষ্টেম না হলেও যারা হাসপাতালে কাজ করেন চিকিৎসক তাদের নিজস্ব কিছু ক্ষেত্রে সিষ্টেমটা করেছেন, কিন্তু ইউনিটে একাধিক ডাক্তার আছেন একজন যদি না থাকেন তাহলে রোগীর অবস্থা খারাপ হলে অন্য চিকিৎসকরা তা দেখে থাকেন। তৃতীয় প্রশ্ন হচ্ছে, যে বোর্ড করা হয়ে থাকে, আমাদের এখানেও বোর্ড হয়, সেটা হচ্ছে সব পেসেন্টের ক্ষেত্রেই বোর্ড হয় না, কোন জায়গায় হলো। সেটা এইমসেও হয় না, অন্য কোন জায়গায়ও হয় না। যারা সিরিয়াস পেসেন্টদের তাদের জন্য একাধিক চিকিৎসকের ব্যবস্থা নেওয়ার জন্য, সাজেশন নেওয়ার জন্য তারা মেডিকাল বোর্ড আমরাও তৈরী করি। এই নজর এখানে বহুই আছে আমরা এই ধরনের করে থাকি। আর যেটা বলেছেন ঐ ডাইয়াগনেসিস এর রিপোর্ট, যখন পেসেন্ট বেশী থাকে অমনিই দেরী হতেই পারে। এটা সারা ভারতবর্ষেই হয়ে থাকে। আমাদের এখানেও হচ্ছে, তবে সেটা আবার কোন একসকিউস না। আমরা দেখব, যত তাড়াতাড়ি এই রিপোর্টগুলি দেওয়া যায়।

**শ্রী সমীর দেব সরকার ঃ-** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা।

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (র‍্যাইমাভ্যালি) ঃ- স্যার, আমি তিন বার দাড়িয়েছি।

**মিঃ স্পীকার ঃ-** আপনার তো অনেকগুলি হয়েছে, উনি বলুক না। প্রশ্নকর্তা দুটো তিনটে করেছে। তারপরে নগেন্দ্রবাবু করেছেন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** আমি তো এটার মধ্যে তিনবার দাড়িয়েছি, আপনি তো আমার দিকে দেখছেন না।

**শ্রী সমীরদেব সরকার ঃ- সব সাব-ডিভিশান হাসপাতালগুলিতে মোটারনেটি, ও টি সেখানে করা হয়েছে, সেখানে রক্তের যোগানের অভাবে অপারেশন করার ক্ষেত্রে খুব কঠিন হয়ে যাচ্ছে। সাবডিভিশান হাসপাতালগুলিতে ব্লাড ব্যাংক যদি না থাকে, তবে সেখানে ব্লাড রির্জাবেশন সংস্থান করার কোন পরিকল্পনা আছে কিনা। এবং সেখানে কোথায় কোথায় চালু হয়েছে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা।**

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ- স্যার, এ সিংক্রান্ত তো কিছু প্রশ্ন আছে, একটা প্রশ্নের রিলেশানে যদি সব প্রশ্নের উত্তর দিতে থাকি তাহলে তো খুব মুশকিল। এটার অন্য প্রশ্ন আসলে আমি তখন উত্তর দিয়ে দেব।**

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র বাবু বলুন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, আমি খুব সংক্ষেপে বলল! স্যার আমার জানার বিষয় হচ্ছে যে এ্যাম্বুলেন্সের ব্যাপারে এবং এটা নিয়ে তাকে কথা হয়েছে। রইস্যাবাড়ীতে একটা এ্যাম্বুলেন্স আছে, এটা দুর্গম অঞ্চল, এটা নিয়ে সারা ত্রিপুরা খুব কথা হয়েছে। রাইস্যাবাড়ীতে যে ডিসপেনসারি আছে, সেখানে বিল্ডিং প্র ও আছে। সেখানে আপনার থানার সঙ্গে নিরাপত্তার কোন --- বোধ করার কথা না। সেখানে থেকে এটা সরিয়ে -এ ফিসারির একটা ভাঙ্গাঁ ঘরের মধ্যে এখন বসে এবং সেটাও বন্ধ হয়ে গেছে। সেখানে একটা এ্যাম্বুলেন্স ছিল, এই এ্যাম্বুলেন্টটা এখন নেই, ডাক্তার্য নেই, এটার জবাব আমি চাই। দ্বিতীয়ত তীর্থমুখে একটা এ্যাম্বুলেন্স আছে কিন্তু ডাক্তার থাকে না। যখনই ডাক্তার থাকেন তখন উনি গাড়ীটা চালান, উনি ড্রাইভ জানেন, তিন বছর হল সেখানে কোন ড্রাইভার নেই। গাড়ীটা নতুন অকেজ্য হয়ে পড়ে আছে, এটা - কেন হবে। কিন্তু প্রশ্ন উঠছে গন্ডাছড়াতে সবচেয়ে বেশী মানুষ মারা গেছে, এবং আমি লিষ্ট ও দিয়ে ছিলাম। সেখানে স্বাস্থ্য শিবির ও করা হয়। সেখানে রুটিন মাফিক দুইজন ডাক্তার দেওয়া হয়। কিন্তু রেজাল্ট কিছুই হয় না। এখানে যে এক নম্বর দুই নম্বর ঔষধ দেওয়া হয় এখন সেখানে জনসাধারণ বলছে, এক নম্বর দুই নম্বর ছাড়িয়ে গিয়ে ৯৯ নম্বব ঔষধ দেওয়া হচ্ছে। যার কারনে রোগ কমছে না। এই রকম ঔষধ দেওয়া হচ্ছে কেন।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, এটার কোন অর্থই বুঝা গেল না, আর এই প্রশ্নের সঙ্গে রইস্যাবাড়ীর সম্পর্ক তাও আমি বুঝতে পারলাম না। তবে মাননীয় সদস্য যখন উত্থাপন করছেন, তা আমি বলছি রইস্যাবাড়িতে ডাক্তার রুকুম সেখানে কর্মরত, উনি যেদিন গেছেন সেই দিন হয় তো নাও থাকতে পারেন বা কি ব্যাপারে গেছেন আমি জানিনা। ডাক্তার রুকুম সেখানে আসেন, ডাক্তার পোষ্টেড ইট ইজ ফাং শানিয়। স্যার, তীর্থমুখেও ডাক্তার রয়েছে এবং এ্যাম্বুলেন্সও আছে সবই ওখানে আছে। আর কি ঔষধ দেয় এক নম্বর, দুই নম্বর এবং ৯৯ নম্বর আমার মনে হয় এই ধরনের ফর্সিক্যাল ঔষধ এপ্রাচ বোধ হয়। হ্যালথ এর পক্ষে সঠিক না। এবং মানুষের ও কোন উপকারে আসে না। কি রোগের কি ঔষধ যাবে সেইগুলি ডাক্তারাই ভাল বুঝবেন এবং তারাই দেবেন। আমরা তো ডাক্তার নয়, কোন সদস্য যদি মনে করেন যে আমি ডাক্তার দুই নম্বর না ৪ নম্বর ঔষধ দেব কিন্তু টা ঠিক না। ওটা ডাক্তারই বুঝবেন কি ঔষধ দেবেন।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্য শ্রী জয়গোবিন্দ দেব রায়,

**শ্রী জয়গোবিন্দ দেবরায় ঃ**- মিঃ স্পীকার এড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চন নং - ২০।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্ স্টার্ট কোয়েশ্চন নং ২০।

**প্রশ্ন**

১) রাজ্যে কয়টি আয়ুর্বেদিক হাসপাতাল ও ডিস্‌পেনসারি রয়েছে (বিভাগ ও ভিত্তিক হিসাব)।

২) দক্ষিণ ত্রিপুরায় জেলা সদর আর. কে. পুর এ একটি আয়ুর্বেদিক হাসপাতাল খোলার পরিকল্পনা আছে কিনা।

৩) থাকলে, কোন অর্থ বৎসরে চালু হবে, এবং

৪) না থাকলে, কারন কি?

**উত্তর**

১) রাজ্যে বর্তমানে ১০ শয্যা বিশিষ্ট একটি আয়ুর্বেদিক হাসপাতাল আছে এবং ৩৪টি আয়ুর্বেদিক উপ-স্বাস্থ্য কেন্দ্র আছে। নিম্নে বিভাগ ভিত্তিক হিসাব দেওয়া হল ঃ

| মহকুমার নাম | | উপ-স্বাস্থ্য কেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| সদর | – | ৬ |

| | | |
|---|---|---|
| বিশালগড | – | ৪ |
| খোয়াই | – | ৫ |
| সোনামুড়া | – | ১ |
| উদয়পুর | – | ৪ |
| বিলোনিয়া | – | ৪ |
| সাব্রুম | – | ১ |
| অমরপুর | – | ১ |
| কমলপুর | – | ৩ |
| কৈলাসহর | – | ২ |
| ধর্মনগর | – | ৩ |

২) পরিকল্পনা নেই।

৩) প্রশ্ন আসে না।

৪) অর্থনৈতিক সংকট থাকার দরুন এবং পরিকাঠামোর না থাকার দরুন নতুন করে কোন হাসপাতাল গড়ার সরকারী সিদ্ধান্ত নেই।

**শ্রী জয়গোবিন্দ দেবরায় ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, আমাদের রাজ্যেও এলোপ্যাথিক, হোমিওপ্যাথিক এবং আয়ুর্বেদিক এই তিন পদ্ধতিতে চিকিৎসা চালু আছে। আয়ুর্বেদিক চিকিৎসার প্রতি অনেক গরীব মানুষ তারা অল্প খাতে এই চিকিৎসাটা পেতে পারেন। সেই কারনে এই দিকটা চিন্তা করে আর কে পুরে একটা আয়ুর্বেদিক হাসপাতাল না হোক অত্যন্ত পরে কেটা ডেসপেনস্যারী খোলা যায় কিনা এটা চিন্তা করে দেখবেন কিনা ?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** স্যার, আমরা আয়ুর্বেদিক এবং হোমিওপ্যাথিক ডিসপেনসারী বা এই ধরনের সাব সেন্টার খোলার কথা চিন্তা করেছি। কিন্তু শহরগুলিকে আপাততঃ বাদ দেওয়া হয়েছে। কারণ এই শহরগুলিতে সরকারী উদ্যোগ ছাড়াও অনেক প্রাইভেট উদ্যোগও রয়েছে, অনেক কবিরাজও আছেন। সেই সব সুবিধা যারা চান তারা এই চিকিৎসাগুলি নিতে পারেন। আমাদের লক্ষ্য হচ্ছে যেখানে কোন রকমের চিকিৎসার সুযোগ আমরা পৌঁছাতে পারিনি কাছাকাছি সেই সব জায়গাতে প্রথমে এই ব্যাপারগুলি করা এবং সেইগুলিকে একসৃষ্ট্যাষ্ট করা। এই ভিত্তিতেই আমরা করছি। সেই জন্য এটা আপাততঃ আর. কে. পুর শহরের মধ্যে খোলার পরিকল্পনা আমাদের নেই।

**শ্রী জয়গোবিন্দ দেবরায় ঃ-** স্যার, আর কে পুর বিধানসভা কেন্দ্রের অধিন পিত্রা গাঁও পঞ্চায়েতে হাসপাতাল বা ডিসপেনসারী খোলার জন্য এই গাঁও সভায় জায়গা ও দেওয়া আছে। ঐখানে আয়ুর্বেদিক হাসপাতাল বা ডিসপেনসারী খোলার ব্যবস্থা করা হবে কিনা ?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** এখনও পর্যন্ত এই ধরনের কোন পরিকল্পনা আমরা নেই নি।

**শ্রী সমীর দেব সরকার ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই চলতি অর্থ বর্ষে রাজ্যে কয়টা আয়ুর্বেদিক সাব সেন্টার খোলার কথা ছিল এবং ইতিমধ্যে কয়টা খোলা হয়েছে। সেগুলি আমাদের টারগেট ছিল সেইগুলি খোলা হয়েছে কিনা ?

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** স্যার, এটা তো আমি বলেছি আমাদের আর্থিক অসঙ্গতি রয়েছে। তিন বছর যাবৎ চেষ্টা করছি কিন্তু নতুন কোন সাব সেন্টার এবং ডিস্পেনসারী খোলতে পারছিনা। তিন বছরে সিদ্ধান্ত ছিল যে ১০টা আমরা

করব সেই ব্যবস্থা আমরা করতে পারিনি। জায়গা আগে থেকেই সিলেকশান হয়েছে তার মধ্যেও এই পর্যন্ত আমরা কমলা সাগরে একটা, মির্জাতে একটা করতে পেরেছি। এছাড়া বামুটিয়া, গান্ধীগ্রাম, সোনাপুর, আমতলী এবং মনু বাজার এতে আমরা নতুন করে সেন্টারগুলি খোলার চেষ্টা করছি এবং এই গুলির সিদ্ধান্ত আছে। এছাড়া রয়েছে চোড়াইবাড়ী, মানিকভান্ডার এর কাছে একটা আর পশ্চিম খুপিলং। এখানে অনেক আঘে থেকে একটা সিদ্ধান্ত ছিল সেইগুলিতে, এইগুলিতেও খোলার পরিকল্পনা আছে। কিন্তু এখনও ডেট ইত্যাদি হয় নি।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথ মহোদয়।

**শ্রী রতনলাল নাথ ঃ-** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্ স্টার্ট কোয়েশ্চেন নং - ৫০।

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্ স্টার্ট কোয়েশ্চেন - ৫০।

**প্রশ্ন**

১) চুক্তিকর ভিত্তিতে স্বাস্থ্য দপ্তরে ১৫০ জন মেডিক্যাল অফিসার নিয়োগের বিষয়টি কি পর্যায়ে রয়েছে?

**উত্তর**

১) ১৫৬টি মেডিক্যাল অফিসার, ৩০০ টি স্টাফ্ নার্স এবং অন্যান্য ৫৩০ টি পদ সহ মোট ৯৮৬টি পদ সৃষ্টির জন্য স্বাস্থ্য দপ্তর থেকে একটি প্রস্তাব সরকারের কাছে পাঠানো হয়েছে। উক্ত পদগুলির সৃষ্টির জন্য বিভিন্ন সরকারী পর্যায়ে বৈঠকও হয়েছে। আশা করা যাচ্ছে সরকার অতি সত্বর এই পদগুলির সৃষ্টির সিদ্ধান্ত নেবেন।

**শ্রী রতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, সেন্ট্রাল গভর্ণমেন্টের একটা রিপোর্ট অনুযায়ী দেখা যায় ত্রিপুরা রাজ্যে ৪৪২ জন ডাক্তার, ৪৪৭ জন বিশেষজ্ঞ ডাক্তার, এর অভাব রয়েছে এবং এছাড়াও রাজ্যের বিধানসভার তথ্য অনুযায়ী দেখা যায় ৫৫টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র তিনটা গ্রামীন হাসপাতালে দাঁতের ডাক্তার নেই এবং চক্ষু ডাক্তার নেই ৬১ টা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ৮টি গ্রামীন হাসপাতাল, ৮টি মহকুমা হাসপাতালে। নাক, কান, গলার ডাক্তার নেই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ৬২টিতে, গ্রামীন হাসপাতাল ৭টি, মহকুমা ৭টি। এখানে যে পোষ্ট ক্রিয়েশান হয়েছে অর্থমন্ত্রী এই বিধানসভায় উত্তর দেয় সেখানে দেখলাম হেলথের জন্য ডাক্তারের কোন পোষ্ট ক্রিয়েশান হয় নি আপ টু ফরটিন্ আগষ্ট। কিন্তু এই দিকে আবার দেখলাম এড্‌ভাডাইজমেন্টে ৮২ জন ডাক্তার নেওয়ার জন্য এড্‌ভাডাইজ্‌মেন্ট। এখানে বলছে পদ সৃষ্টি হলে নেওয়া হবে আবার এখানে এড্‌ভাডাইজ্‌মেন্ট। এই ব্যাপারটা কি মাননীয় মন্ত্রী মহোদয় একটু খোলে বলবেন।

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** স্যার, মাননীয় সদস্য নিশ্চয় জানেন আমরা রাজ্যের সুপারস্পেশালিস্ট ব্লক তৈরী করেছি। সেই রকম মানুযরা চাইছে। সুতরাং পদ দু-ভাগে সৃষ্টি করছি। কে, জেনারেল হেলথ সার্ভিস হসপিটালগুলি তত্বাবধানে আর একটা প্রসাদ রাও কমিটির বিবেচনা ধীনে। ইনফ্রাকচারে যা বললেন ৪৪২-৪৪৭ বর্তমানে সেই ইনফ্রাকচারে আছে। এই ইনফ্রাকচারগুলিতে সর্টেজ থাকায় এই পদগুলি সৃষ্টি করার জন্য এক সঙ্গে তো সব নেওয়া যাবে না। আমরা পারিনা পদগুলি পুরোন করতে। আর্থিক সংগতিও নেই। তার মধ্যে চেষ্টায় আছে ১৫০ জন আমাদের যে গসপিটালগুলি সেই গসপিটাল গুলিতে গ্রান্ট করতে পারবো। আমরা সেই জন্য আমরা ১৫০টি পদ সৃষ্টি করার চেষ্টা করে যাচ্ছি। তাছাড়া সুপার স্পেসালিটি চালু করার জন্য আমাদের আলাদা লোকের প্রয়োজন। পদ সৃষ্টি করে দিলেই তো চলবেনা। পদগুলির মধ্যে সুপার স্পেসিলিটি - ৯, মেডিকেল অফিসার ৮২, স্টাফ নার্স - ১৭৪, ও টি - ২০, জে ডি ৩০, টেকনিক্যাল স্টাফ - ২৮, প্যারা মেডিকেল ব্লক ৪৩। এই পদগুলি হল ৩৮৬টি মোট। সুপার স্পেসালিটির জন্য ৮২টি সৃষ্টি করা আছে। ডেভেলাপমেন্ট ডিপার্টমেন্ট এডভার্টিসমেনে আছে। এই হল বিষয়।

**শ্রী রতনলাল নাথ ঃ-** এই ৮৪ জন ডাঃ মধ্যে সুপার স্পেসালিস্ট ডি. এম জন্য কত জনের পদ আছে।

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** ৮৪ বাইরে ৯টা সুপার স্পেসালিস্টের জন্য পদ সৃষ্টি করা হয়েছে মোট পদ হল ৮২ প্লাস ৯-৯১। সুপার স্পেশালিটি ডাক্তার জন্য ৮২ পদ সৃষ্টি করা আছে। নরমাল ইনফ্রাকটাকচারে আমাদের যা পদ আছে

তার মধ্যে ১৫০টি ইতিমধ্যে আমরা পেড়েছি। যেহেতু সুপার স্পেসালিটি ২৪ হওয়ার একসটারন্যাল করতে হবে। তার জন্য অতিরিক্ত চিকিৎসক আমাদের লাগবে তার জন্য ৮২ পদ ক্রিয়েটেড করা আছে। এডর্ভাটিসমেন্টও হয়েছে। আরও ১৫০ জন পদের জন্য --- পোষ্ট ক্রিয়েশন হলে একধাপ এডর্ভাটিসমেন্টে যাবো।

**শ্রী রতনলাল নাথ ঃ**- মিঃ স্পীকার স্যার, বেকার ডাক্তার হচ্ছে ১৫০ জন, দরকার ১৫০ পদ। ডাক্তার চুক্তির ভিত্তিতেই নেওয়া হবে তাহলে কবে নাগাদ এটা নেওয়া হবে?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমরা পদ সৃষ্টির চেষ্টা করছি। পদ ক্রিয়েটেড হওয়ার পরেই এডর্ভাটিসমেন্ট করব।

**শ্রী রতনলাল নাথ ঃ**- এটা নিয়ে কেবিনেট মিটিং ডাকা হয়েছে কিনা?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- এটা ক্যাবিনেট আকারে নিতে গেলেতো অনেক দপ্তরগুলি ঘুরে আসতে হয়। তারপরে পোষ্ট ক্রিয়েট করতে হয় এটা মাননীয় সদস্যারা জানা আছে সে পদ রাখাব পদ্ধতি চলছে।

**মিঃ স্পীকার ঃ**- প্রশ্ন পর্ব শেষ হল। এখন যে সমস্ত তারকাচিহ্নিত প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলির উত্তর পত্রগুলি এবং তারকাবিহীন প্রশ্নের উত্তরগুলি সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

## MATTER RAISED BY MEMBER

**শ্রী সুদীপ রায়বর্মণ** (আগরতলা) ঃ- গত ২৯শে আগস্ট আমি একটি কোশান এনেছিলাম ইউসুফ কমিশন রিপোর্ট অব দি হাউস প্লেইস করার জন্য আপনি আমাকে এব্যাপারেজানালেন না এবং এটা একসেপ্ট করেছেন কিনা এটাকে কেন বিজনেস এডভাইজারি কমিটিতে আনা হল না। দি রিপোর্ট অব দি ইউসুফ কমিশন টুবি প্রেজেন্টড বিফোর দি হাউস এবং সে ব্যাপারেও আপনার সঙ্গে আলাদাভাবে ডিসকাশ করলাম তার পরেও আপনি কিছু করলেন না।

**মিঃ স্পীকার ঃ**- এটা গৃহীত হয়নি।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- আন্ডার দি প্রভিসান ইট নট বিন একসেপটেড। যদি গৃহীত না হয়ে থাকে তাহলে কি করে জানব!

**মিঃ স্পীকার ঃ**- এটা গৃহীত হয় নি।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- গৃহীত যদি না হয়ে থাকে হাউ এ্যাম আই বো? আন্ডার হোয়াট প্রভিশান ইট হ্যাজ নট বীন এ্যাকসেপ্টেড?

**মিঃ স্পীকার ঃ**- গৃহীত হলেই জানানো হয়।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- আন্ডার হোয়াট প্রভিশান ইট হ্যাজ বীন টানর্ড ডাউন? ইউ শুড লেট মী নো।

**মিঃ স্পীকার ঃ** গৃহীত হলেই তো জানানো হয়। গৃহীত না হলে জানানোর প্রয়াজন নেই। এই হচ্ছে নিয়ম।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- না স্যার। আপনি নিজে আমাকে বললেন যে এটা রিজিলিউশান আকারে না এটা মোশান

আকারে আনুন। আমি অনলাম, ইউসুফ কমিশন রিপোর্ট টু বী প্লেসড। আপনি বললে ইউ উইল ফিকস আপ এ ডেট। আপনিতো বললেন আমাকে?

**মিঃ স্পীকার ঃ**- এটা থরো চিন্তা করে দেখা গেছে এটা গ্রহন করা যায় না। ইট ইজ এ মেটার আনডার সাব-জুডিস।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- কোনটা সাব-জুডিস?

**মিঃ স্পীকার ঃ**- এই ব্যাপারটা। এই জন্যেই এটা গ্রহন করা হয় নি।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- রিপোর্ট কাইন্ডিংস এর সঙ্গে সাব-জুডিসের ব্যাপার কি স্যার?

**মিঃ স্পীকার ঃ**- সাব-জুডিসের ব্যাপার আছে।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- আই থিংক ইন দ্যা এইটথ সেশান যখন এই ব্যাপারে ডিবেট হয়েছিল তখন লীডার অব দ্যা হাউস বলেছিলেন যেহেতু এটা এখন ইনকোয়ারী পজিশানে আছে সুতরাং উনি এটা লে করতে পারেছেন না। এখন ক্রাইম স্টেজে আছে, ট্রায়াল স্টেজে আছে। ইনকোয়ারী ইজ ওভার। নাউ হোয়াট ইজ দ্য হার্ম ফর প্রেজেন্টিং দ্য রিপোর্ট বিফোর দ্য হাউস। তারপরও যদি আপনি এ্যাকসেপ্ট না করে ইউ শুড লেট মা নো?

**মিঃ স্পীকার ঃ**- গৃহীত হলে জানানো হয়। গৃহীত না হলে জানানোর নিয়ম নেই। এই হচ্ছে নিয়ম।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- আপনি কি এক এক সময় নতুন নিয়ম করেন? আপনি যখন প্রশ্ন ডিস-এলাউ করেন হোয়াই ইউ সেন্ড এ নোটিশ দ্যাট আন্ডার সাচ এ্যান্ড সাচ প্রভিশান ইট হ্যাজ বীন টানর্ড ডাউন। আপনি নিজে নিয়ম বানাবেন না।

**মিঃ স্পীকার ঃ**- এটা সাব-জুডিস ম্যাটার। সুতরাং গৃহীত হলে পরে জানানো হয়। এটা গৃহীত হয় নি।

**শ্রী রতনলাল নাথ ঃ**- যদি গৃহীত না হয় তাহলে মেম্বার কি করে জানবে যে এটা গৃহীত হয় নি?

**মিঃ স্পীকার ঃ**- এখনতো জেনেছেন যে এটা গৃহীত হয় নি।

**শ্রী রতনলাল নাথ ঃ**- আপনিতো জানিয়ে দেবেন যে এটা গৃহীত হয় নি।

**মিঃ স্পীকার ঃ**- এখানে এই প্রভিশান নেই। কতগুলি ব্যাপার আছে জানানো হয়, আর কতগুলি ব্যাপার আছে জানানোর নিয়ম নেই। সুতরাং এটা জানানোর প্রয়োজন নেই।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- অনেক কিছু বেড় হয়ে যাবে। মন্ত্রী সভা জড়িত।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- প্লীজ আপনারা বসুন।

(গন্ডগোল)

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ**- মিঃ স্পীকার স্যার ফ্রম দ্য গভার্ণমেন্ট এ্যাকসচেকার মোর দ্যান ২০ লাখস অব রুপীস হ্যাজ বীন স্টেট ফর দিস ইউসুফ কমিশন রিপোর্ট। সো দ্য পিউপ্যল হ্যাজ রাইট টু নো ইট।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ** প্লীজ আপনারা বসুন।

(গন্ডগোল)

**শ্রী রতনলাল নাথ ঃ**- সমস্ত কমিশনের রিপোর্ট পেস হয় এ্যাকসেপ্ট বিমল সিনহা। এর কারন কি? এটা প্লেস হতে বাধা কোথায়? কারনটা হচ্ছে ঝোলা থেকে বিড়াল বেড় হবে।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ আপনারা বসুন।

(গন্ডগোল)

**শ্রী রতনলাল নাথ ঃ-** মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী আগে বলেছিলেন মামলাটির সি. আই. ডি তদন্ত চলছে তাই রিপোর্ট প্রকাশ করা যাবে না কিন্তু এখন তদন্ত হয়েছে। বিষয়টি আদালতে বিচারাধীন তাই এই অবস্থায় রিপোর্ট প্রকাশে কোন বাধা থাকতে পারে না।

**মিঃ স্পীকার ঃ** প্রশ্ন এটা নয়। এটা তো সাব-জুডিশিয়ালি ব্যাপার তাই গ্রহন করা যায় না।

(গন্ডগোল)

**শ্রী রতনলাল নাথ ঃ-** সরকারী পয়সায় কমিশন বসান হয়েছে কেন করা যাবে না?

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** কেন করা যাবে না এটা আপনারা দেখুন।

**শ্রী সুদীপ রায়বর্মণ ঃ-** মাননীয় চীফ মিনিষ্টার বলেছিলেন তখন যে-হেতু সি. আই. ডি. এনকোয়ারী চলছিল তাই রিপোর্ট প্রকাশ করা যাবে না কিন্তু এখন তো সি. আই. ডি. তদন্ত শেষ হয়ে গেছে। এখন কেন রিপোর্ট প্রকাশ করা যাবে না?

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** প্লিজ আপনারা বসুন।

**শ্রী রতনলাল নাথ ঃ-** মিঃ স্পীকার স্যার, রিপোর্ট প্রকাশ হলে তো ঝুলি থেকে বিড়াল বেড়িয়ে যাবে।

**শ্রী সুদীপ রায় বর্মণ ঃ-** চার্জসীট হয়েছে কেন এখন করা যাবে না ...

(গন্ডগোল)

(মাননীয় বিরোধী সদস্যরা ভীষণ রেগে ওয়েলের সামনে চলে গেছেন)।

**মিঃ স্পীকার ঃ-** এই সভা অনির্দ্দিষ্ট কালের জন্য মুলতবী রহিল।

## PAPERS LAID ON THE TABLE OF THE HOUSE
(Questions and Answers)

**ANNEXURE-A**

### Admitted Starred Question No. 19

### Name of the Member :- Shri Bijoy Kumar Hrangkhawl

Will the Hon'ble Minister-in-charge of the Welfare of Sch Tribes Department be pleased to state:-

**Question**

Is it a fact that most of the jhumia families have deserted their rehabilitation center after disposing of their movable and immovable belonging only because they were not issued documents in favour of their right on land such s lands title deeds and parcha etc. possession ?

**Answer**

No, this is not a fact.

**Admitted Starred Question No. 27**

**Name of MLA : - Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev. Deptt. be pleased to state :-

প্রশ্ন

১) আগরতলা পুর পরিষদের অধীনে যে নয়টি বাজার রয়েছে, সেই বাজারগুলির প্রতিটির সামগ্রিক উন্নয়নে চলতি অর্থ বছরে কি কি কাজ চলছে; এবং

২) আগামী দিনে কি কি কাজ শুরু করা হবে বলে আশা করা যায় তাহার বিবরণ?

উত্তর

**Name of the Minister : Shri Sudhir Ch. Das.**

১) আগরতলা পুর পরিষদের অধীনস্থ (৯) নয়টি বাজারের সামগ্রিক উন্নয়নের জন্য আগরতলা পুর পরিষদ নিম্ন বর্ণিত কাজগুলি চলতি আর্থিক বছরে সম্পন্ন করার উদ্যোগ নিয়েছে।

| বাজারের নাম | কি কাজ হচ্ছে | কি কাজ হবে |
|---|---|---|
| ১। বটতলা বাজার | খুচরা মাছ বিক্রির জন্য মৎস শেড নির্মান | আভ্যন্তরীন ড্রেইন ও রাস্তা নির্মান। |
| ২। মহারাজ গঞ্জ বাজার | খুচরা মাছ বিক্রির জন্য মৎস শেড নির্মান | আভ্যন্তরীন ড্রেইন ও রাস্তা নির্মান। |
| ৩। দূর্গা চৌমুহনী বাজার | সুলভ শৌচালয় ও মার্কেট স্টল নির্মান | আভ্যন্তরীন ড্রেইন ও রাস্তা নির্মান। |
| ৪। লেইক চৌমুহনী বাজার | ———————— | মৎস শেড সংস্কার ও মার্কেট স্টল নির্মান |
| ৫। জি. বি. বাজার | ———————— | মৎস শেড ও আভ্যন্তরিন রাস্তা ও ড্রেইন নির্মান |
| ৬। অভয়নগর বাজার | ———————— | আভ্যন্তরিন রাস্তা ও ড্রেইন নির্মান। |
| ৭। ধলেশ্বর বাজার | মৎস শেড নির্মান | আভ্যন্তরিন রাস্তা ও ড্রেইন নির্মান। |
| ৮। চন্দ্রপুর বাজার | ———————— | মৎস শেড ও রাস্তা নির্মান। |
| ৯। এম. বি. টিলা বাজার | ———————— | মৎস শেড, রাস্তা ও ড্রেইন নির্মান। |

২) ১নং প্রশ্নের উত্তরে বর্ণিত কাজগুলি সম্পূর্ণ হওয়ার পর আগামী দিনে প্রয়োজনের ভিত্তিতে পরিকল্পনা গ্রহন করা হবে।

**Admitted Starred Question No. 28**

**Name of Member :- Shri Subodh Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :-

প্রশ্ন

১) ইহা কি সত্য যে টি. আর. পি. সি. থেকে ধর্মনগর এস. ডি. ও কে জানানো সত্বেও ধর্মনগর মহকুমার এ.ডি.সি ভিলেজ -এর ৫০ জন এস. টি. বেনিফিসিয়ারী রাবার চাষের কোনও সুযোগ পাচ্ছেন না।

২) যদি সত্য হয়ে থাকে, তাহলে এস. ডি. ও. এর উক্ত স্কীম রূপায়নে অনীহার কারন অনুসন্ধান করা হবে কিনা।

৩) উক্ত রাবার চাষ প্রকল্পের টি. আর. পি. সি. কত অর্থ বরাদ্ধ করে ছিলেন, এবং

৪) উক্ত ৫০ জন বেনিফিসিয়ারী কবে থেকে তাহাদের প্রকল্পে সুযোগ গ্রহন করতে পারবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১) ইহা সত্য যে, টি. আর. পি. সি-র ডেপুটি মেনেজার (উত্তর ত্রিপুরা) তাঁর চিঠি নং - এফ. ৩ (২) টি. আর. পি. সি. এন জেড, ডেপুটি, এম. ডি ই ডি - ৯৩ (পার্ট)। ২২-২৫, তাং - ২-১-০২ মূলে ধর্মনগর মহকুমার বাগ্নিছড়ায় ৫০ পরিবার এস. টি. বেনিফিসিয়ারীস য কালাগাং - এ ৫০ এস. টি. পরিবারের জন্য রাবার বাগান করে দেওয়ার অনুমোদন ও প্রয়োজনীয় অর্থ বরাদ্ধের জন্য ধর্মনগরের মহকুমা ম্যাজিস্ট্রেটকে অনুরোধ করেছিল।

২) রাবার প্রকল্প অনুমোদন ও প্রয়োজনীয় অর্থ বরাদ্ধের কোন প্রশাসনিক ক্ষমতা ধর্মনগর এস. ডি. এম. -র নেই। উপজাতি কল্যান দপ্তর রাবার বাগান করার জন্য প্রকল্প অনুমোদন ও অর্থ সংস্থান করে থাকে।

৩) উক্ত প্রকল্পের জন্য টি. আর. পি. সি. কোন অর্থ বরাদ্দ করে নাই।

৪) যেহেতু টি. আর. পি. সি, উপরিউক্ত এলাকার জন্য কোন অর্থ বরাদ্দ করে নাই। অতএব এই প্রশ্ন উঠে না।

## Admitted Starred Question No. 31
## Name of Member :- Shri Narayan Chowdhury

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Deartment be pleased to State:-

**প্রশ্ন**

১) ২০০২-২০০৩ ইং অর্থবৎসরে কোনও পি. এইচ. সি. কে গ্রামীন হাসপাতালে উন্নিত করার পরিকল্পনা দপ্তরের আছে কিনা ?

২) যদি থাকে, মধুপুর পি. এইচ. সি. কে গ্রামীন হাসপাতালে উন্নিত করা হবে কিনা, এবং

৩) না করা হলে, তার কারন ?

**উত্তর**

১) হ্যাঁ, ২০০২-২০০৩ ইং অর্থবছরে ৫ (পাঁচ) টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীন হাসপাতালে উন্নিত করার পরিকল্পনা আছে যথা –

ক) শান্তিরবাজার প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র।

খ) কাকড়াবন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র।

গ) মনু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র।

ঘ) দামছড়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র।

ঙ) শিলাছড়ি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র।

২) বর্তমানে আর্থিক বছরে মধুপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীন হাসপাতালে উন্নিত করার কোন পরিকল্পনা নেই।

৩) চলতি আর্থিক বছরে উপরোক্ত ৫ (পাঁচ) টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীন হাসপাতালে উন্নিত করার সরকারী সিদ্ধান্ত নেওয়া হয়ে গেছে, তাছাড়া একটি গ্রামীন হাসপাতাল গড়তে হলে যে ধরনের পরিকাঠামো এবং অর্থ বরাদ্দ থাকা দরকার তা বর্তমানে নেই এবং সেজন্যেই মধুপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীন হাসপাতালে গড়ে তোলার আওতায় আনা সম্ভব হয়নি।

**Admitted Starred Question No. 33**

**Name of Member :- Shri Shyama Charan Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) রাজ্যে উৎপাদিত আইসক্রীম-এ ব্যবহৃত রং, দুধ ও জলের গুণমান পরীক্ষা করা হয় কি ?

২) হলে প্রতি আইসক্রীম ফ্যাকটরীতে মাসে, বছরে কয়বার এই ধরনের পরীক্ষা করা হয় ?

৩) না হলে কারন :

**উত্তর**

১) হ্যাঁ।

২) রাজ্যের প্রত্যেকটি জিলার আইসক্রীম ফ্যাকটরী গুলি থেকে প্রতিবছরই স্বাস্থ্য দপ্তরের খাদ্য পরিদর্শকগন রোটিন মাফিক আইসক্রীম তৈরীর সামগ্রীক নমুনা সংগ্রহ করে এবং উক্ত নমুনাগুলি তৎক্ষনাৎ পরীক্ষার জন্য খাদ্য লেবরেটারীতে পাঠান। পরীক্ষার কোন নির্দিষ্ট লক্ষ্যমাত্রা নেই, কারন যখনই উক্ত নমুনা পরীক্ষাগারে আসে তখনই এইগুলি পরীক্ষা করা হয়।

৩) প্রশ্ন আসে না।

**Admitted Starred Question No. : 34**

**Name of Member : Shri Sudhan Das**
**Shri Khagendra Jamatia**
**Shri Pranab Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে, ২০০২-২০০৩ ইং অর্থবছরে নতুন পি. এইচ. সি. খোলা হবে ?

২) যদি সত্য হয় তবে কোথায় কোথায় খোলা হবে ?

৩) হেজামারা ব্লক এলাকাতে একটি পি. এইচ. সি. খোলা হবে কিনা ?

**উত্তর**

১) হ্যাঁ, নতুন পি. এইচ. সি. খোলার পরিকল্পনা আছে।

২) নতুন পরিকল্পনা অনুযায়ী হেজামারা, গর্জি, চন্দ্রপুর, তৈদু, চানকাপ, সাবওয়াল, রইস্যাবাড়ী এবং সোনামুড়া মহকুমায় ১টি করে নতুন পি. এইচ. সি. খোলা হবে।

তাছাড়া পুর্বের পরিকল্পনায় অসম্পূর্ণ এবং যে সমস্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের বহির্বিভাগ হিসাবে চালু হয়েছে এবং যেগুলির পরিকাঠামো গড়ে তোলা সম্ভব হয়নি এমন আরও ১৫টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র খোলার প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হয়েছে।

নিম্নে উক্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির নাম দেওয়া হল যথা –

তৈবান্দাল, রাজনগর, আমপুরা, কাঞ্চনমালা, বেহালাবাড়ী, নলুয়া, বরপাথারী, গঙ্গানগর, ধনবিলাগ, শনিছড়া, দয়ারামবাড়ী, তুলামুড়া, থালছড়া, জগবন্ধু-পাড়া, তুলাশিখড়।

৩) হ্যাঁ।

**Admitted Starred Question No. : 36**

**Name of Member : Shri Joy Gobinda Deb Roy**

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev. Deptt. be pleased to state :-

**প্রশ্ন**

১) ইহা কি সত্য আগরতলা পৌরসভা এবং অন্যান্য মিউনিসিপ্যালিটিসহ রাজ্যের সবকয়টি নগর পঞ্চায়েতে মাষ্টার প্ল্যান তৈরী করার পরিকল্পনা গ্রহন করা হয়েছে;

২) পরিকল্পনা গ্রহন করা হলে সেগুলি রূপায়নে মোট কত টাকার প্রয়োজন;

৩) ইহাও কি সত্য রাজ্যের সবকয়টি নগরোন্নয়নের জন্যও মাষ্টার প্ল্যানের প্রয়োজনীয়তা আছে;

৪) প্রয়োজনীয়তা থাকিলে প্ল্যান তৈরী হয়েছে কিনা এবং কত টাকার প্রয়োজন ?

**উত্তর**

১) ইহা সত্য যে আগরতলা পৌরসভা ও অন্যান্য নগর পঞ্চায়েত গুলোর জন্য মাষ্টার প্ল্যান তৈরীর উদ্যোগ নেওয়া হয়েছে।

২) সম্পূর্ণ মাষ্টার প্ল্যান রূপায়নে যে টাকার প্রয়োজন তা এক্ষুনি বলা সম্ভব নয়।

৩) হ্যাঁ, রাজ্যের সুষ্ঠ নগর উন্নয়নের জন্য মাস্টার প্ল্যান তৈরীর প্রয়োজনীয়তা আছে।

৪) সম্পূর্ণ কোন মাস্টার প্ল্যান তৈরী করা হয় নাই, কাজেই ঠিক কত টাকার প্রয়োজন তা এক্ষুনি বলা সম্ভব নয়।

**Admitted Starred Question No. : 37**

**Name of Member : Shri Khagendra Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state :-

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে আমবাসা মহকুমার গঙ্গাঁনগরে চিকিৎসার পরিষেবার সুযোগ আছে কি ?

২) না থাকলে তার কারন ?

**উত্তর**

১) গঙ্গাঁনগরে ১টি উপ-স্বাস্থ্য কেন্দ্র চালু আছে, উক্ত উপ-স্বাস্থ্য কেন্দ্রটির মাধ্যমে জনসাধারন চিকিৎসার সুযোগ পেয়ে থাকে।

২) প্রশ্ন আসে না।

## (Question and Answer)

### Admitted Starred Question No. : 38

### Name of Member : Shri Padma Kr. Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Department be pleased to state :-

প্রশ্ন

১) ইহা কি সত্য যে রাজ্যে বিভিন্ন ব্লকে একের অধিক Panchayat Extension Officer posting দেওয়া আছে।

২) সত্য হলে তার কারন ?

৩) ইহাও কি সত্য যে পদ্মবিল আর. ডি. ব্লকে বর্তমানে একজনও এক্সটেনশন অফিসার পোস্টিং দেওয়া হয় নাই।

৪) সত্য হল ইহার কারন ?

উত্তর

১) হ্যাঁ, মাত্র চারটি ব্লকে একের অধিক পঞ্চায়েত এক্সটেনশন অফিসার রয়েছেন।

২) বিস্তৃতি ও কাজের ব্যাপকতার ভিত্তিতে এবং মানবিক কারনে বর্তমানে বিশালগড়, কুমারঘাট, পেচারথল ও কল্যানপুর ব্লকে দুইজন করে পঞ্চায়েত এক্সটেনশন অফিসার পোস্টিং দেওয়া হয়েছে।

৩) সত্য নহে। অস্থায়ীভাবে একজন পঞ্চায়েত এক্সটেনশন অফিসার সপ্তাহে দুইদিন কাজ দেখছেন। তবে উল্লেখ থাকে যে পদ্মবিল ব্লকে স্থায়ী ভাবে পঞ্চায়েত এক্সটেনশন অফিসার পোস্টিং দেওয়া সাপেক্ষ তুলাশিখর ব্লকের পঞ্চায়েত এক্সটেনশন অফিসারকে প্রতি সপ্তাহে দুইদিন করে পদ্মবিল ব্লকের সংশ্লিষ্ট পঞ্চায়েতের কাজকর্ম তদারকি করার জন্য প্রশাসনিক নির্দেশ দেওয়া হয়েছে।

৪) পঞ্চায়েত এক্সটেনশন অফিসারের অপ্রতুলতার দরুন পদ্মবিল ব্লকে এখনও কোন পঞ্চায়েত এক্সটেনশন অফিসারকে স্থায়ীভাবে পোস্টিং দেওয়া সম্ভব হয়নি।

### Admitted Starred Question No. : 39

### Name of Member : Smti. Sandhya Rani Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to State :-

প্রশ্ন

১) রাজ্যে বর্তমান অর্থবর্ষে এস. টি. কর্পোরেশনের মাধ্যমে কত জন যুবতী মহিলাদের ঋণ দিয়ে স্বাবলম্বন করে তোলা সম্ভব হয়েছে, এবং

২) এস. টি. করপোরেশনে কি কি বিষয়ে যুবতী মহিলাদের ঋণ দেওয়া হইয়া থাকে ?

উত্তর

১) রাজ্যে বর্তমান অর্থ বর্ষে (অর্থাৎ এপ্রিল - ০২ হইতে জুলাই - ০২ পর্যন্ত সময়ের মধ্যে) এস. টি. কর্পোরেশনের মাধ্যমে মোট ১৬ জন উপজাতি যুবতী মহিলাকে ঋণ দিয়ে স্বাবলম্বী হয়ে উঠতে সাহায্য করা হয়েছে।

২) এস. টি. করপোরেশন থেকে (নিম্নে) উল্লেখিত স্কীমগুলোর জন্য যুবতী মহিলাদেরকে ঋণ দেওয়া হয়ে থাকে যথা –

ক) শূকর পালন।

খ) পাওয়ার টিলার।

গ) মৎস্য চাষ।

ঘ) ব্রয়লার মুরগী পালন।

ঙ) মুদির দোকান।

চ) ফটো কপিয়ার মেশিন (ক্রয়)।

ছ) কাপড়ের ব্যবসা।

জ) বিউটি পার্লার

ঝ) শূকনো মাছের ব্যবসা ইত্যাদি।

**Admitted Starred Question No. : 40**
**Name of Member : Shri Khagendra Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Department be pleased to state :-

প্রশ্ন

১) ইহা কি সত্য যে পঞ্চায়েত সচিবের অভাবে পঞ্চায়েতের কাজকর্ম চালাতে অসুবিধা হচ্ছে?

২) সত্য হলে এই সবের নিরসনে রাজ্য সরকার কি পরিকল্পনা নিয়েছেন?

উত্তর

১) না।

২) প্রশ্ন আসে না।

**Admitted Starred Question No. : 41**
**Name of Member : Shri Shyama Charan Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to State : -

প্রশ্ন

১) ইহা কি সত্য, ২৮-৩-২০০০ ইং তারিখে গেজেট নোটি-ফিকেশান করে ত্রিপুরা সরকার নয়টি দপ্তর এ. ডি. সি-র হাতে হস্তান্তরের প্রস্তাব করেছিলেন।

২) সত্য হলে উক্ত প্রস্তাব কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায়, এবং

৩) কার্যকরী করা না হলে তার কারন কি?

উত্তর

১) সত্য নহে।

২) প্রশ্ন আসে না।

৩) প্রশ্ন আসে না।

**Admitted Starred Question No. : 42**
**Name of Member : Shri Khagendra Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state :-

প্রশ্ন

১) আঠারমুড়ায় ৩৭ মাইল ও ৪৩ মাইল এলাকায় স্বাস্থ্যের পরিষেবার সুযোগ আছে কি?

উত্তর

১) হ্যাঁ, আঠারমুড়ায় ৩৭ মাইলের মুঙ্গিয়াবাড়ীতে একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। বর্তমানে উক্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির মেরামতের কাজ চলছে ফলে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটির বর্হিবিভাগ উক্ত এলাকার পঞ্চায়েত অফিস ঘরে চালু আছে। ৪৩ মাইল এলাকায় একটি উপ-স্বাস্থ্য কেন্দ্র চালু আছে।

## (Question and Answer)

**Admitted Starred Question No. : 45**

**Name of Member : Shri Padma Kr. Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :-

**প্রশ্ন**

১) ২০০২-২০০৩ ইং অর্থ বর্ষের জুন মাস পর্যন্ত রাজ্যের কতজন উপজাতি বেকার যুবকদের এস. টি. করপোরেশন থেকে গাড়ী দেওয়া হয়েছে?

২) উক্ত গাড়ীগুলোর মধ্যে কতগুলো বর্তমানে সচল অবস্থায় আছে, এবং

৩) কতগুলো অচল অবস্থায় আছে?

**উত্তর**

১) ২০০২-২০০৩ অর্থ বর্ষের জুন মাস পর্যন্ত মোট ৮ জন উপজাতি বেকার যুবককে এস. টি. করপোরেশন থেকে গাড়ী দেওয়া হয়েছে।

২) উক্ত গাড়ীগুলোর সবগুলিই সচল অবস্থায় আছে।

৩) উপরোক্ত ৮টি গাড়ীর মধ্যে কোনটাই অচল অবস্থায় নেই।

**Admitted Starred Question No. : 46**

**Name of Member : Shri Sudhan Das**

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev. Deptt. be pleased to state :-

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে আগরতলা পৌর সভার অধীনে মহারাজগঞ্জ বাজার, বটতলা, ধলেশ্বর সহ মাছ বাজারগুলি মাছ বিক্রি অনুপোযুক্ত হয়ে পরেছে?

২) সদি সত্য হয় তবে ঐ বাজারগুলি সংস্কার করার জন্য কর্তৃপক্ষ কর্তৃক কি উদ্যোগ গ্রহন করা হয়েছে?

**উত্তর**

১) ইহা সত্য যে আগরতলা পৌর পরিষদের অধীনে মহারাজগঞ্জ বাজার, বটতলা, ধলেশ্বর বাজার সংস্কার ও উন্নয়নের যথেষ্ট প্রয়োজনীয়তা রয়েছে।

২) এই বাজারগুলি সংস্কার ও উন্নয়নের জন্য বর্তমান অর্থ বছরে নিম্নোক্ত উন্নয়ন কর্মসূচী পৌর পরিষদ হাতে নিয়েছে ঃ

ক) মহারাজ গঞ্জ বাজার — পুরাতন মৎস শেডটি ভেঙ্গে বর্তমানে সেই স্থানে মৎস দপ্তরের সহোযোগিতায় একটি উন্নত আধুনিক মৎস বাজার শেড নির্মানের কাজ চলছে।

খ) বটতলা বাজার — আগরতলা পৌর পরিষদের তরফে বর্তমান মৎস শেডটি পুনঃ নির্মান কল্পে উন্নততর মৎস শেড নির্মানের ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে এবং পুনঃ নির্মান কাজ শীঘ্রই শুরু করা হবে।

গ) ধলেশ্বর বাজার — ধলেশ্বর বাজারে আগরতলা পৌর পরিষদের পক্ষে নুতন মৎস শেড নির্মানের জন্য ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে এবং কাজ শীঘ্রই শুরু হবে।

**Admitted Starred Question No. : 47**
**Name of Member : Shri Pranab Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :-

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে Tribal Research Institution এর মিউজিয়াম হলটিতে জায়গার অভাবে সবধরনের পুরোনো জিনিষ পত্রাদি রাখার ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হচ্ছে, এবং

২) যদি সত্য হয়ে থাকে তবে এই অসুবিধা দূর করার জন্য কি কি ব্যবস্থা গ্রহন করা হয়েছে ?

**উত্তর**

১) হ্যাঁ, ইহা সত্য।

২) অদূর ভবিষ্যতে বর্তমানে ছোট মিউজিয়ামটিকে বৃহৎ আকারের রূপ দেওয়ার জন্য দপ্তরের পরিকল্পনা আছে এবং উপজাতি উন্নয়ন নিগমের অফিসটি স্থানান্তরিত হলে প্রয়োজনীয় কাজ হাতে নেওয়া হবে।

**Admitted Starred Question No. : 49**
**Name of Member : Shri Joy Gobinda Deb Roy**
**Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state :-

**প্রশ্ন**

১) রাজ্যে হোমিওপ্যাথিক হাসপাতালের সংখ্যা কত (মহকুমা ভিত্তিক হিসাব) ;

২) রাজ্যে নতুন কোন হোমিও-সাব-সেন্টার খোলা হবে কি না;

৩) খোয়াই শহরের সুভাষ পার্কে একটি হোমিও-সাব-সেন্টার এবং উদয়পুর নগর পঞ্চায়েত এলাকায় একটি হোমিও ডিস্‌পেনসারী বর্তমানে অর্থ বছরে খোলা হবে কিনা;

৪) খোয়াই শহরের সাব-সেন্টারটিকে হাসপাতালে উন্নীত করা হবে কিনা ?

**উত্তর**

১) রাজ্যে বর্তমানে একটি হোমিওপ্যাথিক হাসপাতাল আছে এবং উক্ত হাসপাতালটি পশ্চিম ত্রিপুরা জিলার সদর মহকুমার সুভাষনগরের রেন্টার্স কলোনীতে অবস্থিত।

২) ২০০২-২০০৩ আর্থিক বছরে রাজ্যের নিম্নলিখিত স্থানে মোট ৯ (নয়) টি হোমিওপ্যাথিক ডিস্‌পেনসারী খোলার পরিকল্পনার কাজ হাতে নেওয়া হয়েছে যথা –

| স্থানের নাম | | মহকুমার নাম |
|---|---|---|
| ক) কলমচৌড়া | – | সোনামুড়া |
| খ) বিজয়নগর | – | সাব্রুম |
| গ) চম্পকনগর | – | সদর |
| ঘ) ধর্মনগর | – | ধর্মনগর |
| ঙ) চাকমাঘাট | – | খোয়াই |

| | | | |
|---|---|---|---|
| চ) | মারওয়ালী কিলা | – | উদয়পুর |
| ছ) | মনু | – | লংতরাইভ্যালী |
| জ) | ডলুগাঁও | – | কৈলাসহর |
| ঝ) | মানিকভান্ডার | – | কমলপুর |

৩) খোয়াই শহরের সুভাষ পার্কে এবং উদয়পুর নগর পঞ্চায়েত এলাকায় নতুন হোমিও উপস্বাস্থ্য কেন্দ্র খোলার ব্যাপারে বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

৪) বর্তমানে এ ধরনের কোন প্রস্তাব নেই।

**Admitted Starred Question No. : 50**
**Name of Member : Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) চুক্তির ভিত্তিতে স্বাস্থ্য দপ্তরে ১৫০ জন মেডিক্যাল অফিসার নিয়োগের বিষয়টি কি পর্যায়ে রয়েছে?

**উত্তর**

১) ১৫৬ টি মেডিক্যাল অফিসার, ৩০০টি স্টাফ্ নার্স এবং অন্যান্য ৫৩০ টি পদ সহ মোট ৯৮৬ টি পদ সৃষ্টির জন্য স্বাস্থ্য দপ্তর থেকে একটি প্রস্তাব সরকারের কাছে পাঠানো হয়েছে। উক্ত পদগুলির সৃষ্টির জন্য বিভিন্ন সরকারী পর্যায়ে বৈঠকও হয়েছে। আশা করা যাচ্ছে সরকার অতি সত্ত্বর এই পদগুলির সৃষ্টির সিদ্ধান্ত নেবেন।

**Admitted Starred Question No. : 95**
**Name of Member : Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে, রাজ্যের প্রতিটি মহকুমা হাসপাতালে রোগীদের প্রয়োজনে রক্ত যোগান ও রক্ত সংরক্ষনের পরিকল্পনা গ্রহন করা হয়েছে?

২) খোয়াই মহকুমা হাসপাতালে রক্ত সংরক্ষনের ব্যবস্থা কবে নাগাদ করা হবে?

**উত্তর**

১) ইহা সত্য।

২) খোয়াই মহকুমা হাসপাতালে রক্ত সংরক্ষনের ব্যবস্থা বর্তমান আর্থিক বছরেই চালু করা হবে।

**Admitted Starred Question No. : 98**
**Name of Member : Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) রাজ্যে উপজাতি ছাত্র ছাত্রীদের জন্য মোট কতটি আবাসিক বিদ্যালয় আছে;

২) কত সংখ্যক ছাত্র ও ছাত্রী আবাসিক বিদ্যালয় সমূহে পড়াশুনা করেন, এবং

৩) খোয়াই মহকুমার আমপুরা কিংবা পদ্মবিল এলাকায় একটি আবাসিক বিদ্যালয় স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ?

উত্তর

১) রাজ্যে উপজাতি ছাত্র ছাত্রীদের জন্য মোট ১০ (দশ) টি আবাসিক বিদ্যালয় রয়েছে।

২) আবাসিক বিদ্যালয়ে মোট ৫৫১ জন ছাত্র এবং ৫০৯ জন ছাত্রী পড়াশুনা করেন।

৩) খোয়াই মহকুমায় আমপুরা কিংবা পদ্মবিল এলাকায় আবাসিক বিদ্যালয় স্থাপন করার কোন পরিকল্পনা উপজাতি কল্যান দপ্তরের আপাততঃ নেই।

**Admitted Starred Question No. : 152**

**Name of Member : Shri Narayan Ch. Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev. Department be pleased to State :-

প্রশ্ন

১) বিশালগড় মহকুমার অন্তর্গত বিশালগড় বাঁধারঘাট নগর পঞ্চায়েত করার কোন পরিকল্পনা আছে কি;

২) থাকিলে কবে নাগাদ আশা করা যায়;

৩) না থাকিলে তাহার কারন সম্পর্কে ?

উত্তর

১) বিশালগড় মহকুমার অন্তর্গত বিশালগড় ও বাধারঘাট কে নগর পঞ্চায়েত করার কোন পরিকল্পনা আপাতত নগর উন্নয়ন দপ্তরের নাই।

২) প্রশ্ন উঠে না।

৩) বিশালগড় একটি মহকুমা শহর। ঐ মহকুমা শহরের অন্তর্গত বিশালগড় ও বাধারঘাট কে ট্র্যানজিশন্যাল মিউনিসিপ্যাল এলাকা হিসাবে ঘোষনা করার জন্য ঐ এলাকা ত্রিপুরা মিউনিসিপ্যাল এ্যাক্ট ১৯৯৪ এর সংশ্লিষ্ঠ ধারায় বর্নিত শর্তাবলী পূরনে সক্ষম কিনা তাহা পরীক্ষা নিরীক্ষার পর উক্ত এলাকাকে ট্র্যানজিশন্যাল মিউনিসিপ্যাল এলাকা (যাহা নগর পঞ্চায়েত নামে পরিচিত) হিসাবে ঘোষণা করার বিষয়টি বিবেচনা করা হবে।

**(Question and Answer)**

**Admitted Starred Question No. : 188**

**Name of Member : Shri Bijoy Kumar Hrangkhwal**

Will the Hon'ble Minister-in-charge of the Welfare of Sch. Tribes Deptt. be please to state :-

**Question**

1) How many jhumia hard core S.T. families have so far been physically rehabilitated during the year from 1990 to 2000 A.D. year wise breakup with location ?

**Answer**

1) Total 6387 jhumia families had been assisted for rehabilitation during the year from 1990 to 2000 A.D. by Tribal Welfare Department.

Year wise break up as follows :

| Sl.No | Financial year | No. of families |
|---|---|---|
| 1 | 1990 - 1991 | 155 |
| 2 | 1991 - 1992 | 100 |
| 3 | 1992 - 1993 | 661 |
| 4 | 1993 - 1994 | 534 |
| 5 | 1994 - 1995 | 1186 |
| 6 | 1995 - 1996 | 361 |
| 7 | 1996 - 1997 | 1757 |
| 8 | 1997 - 1998 | 755 |
| 9 | 1998 - 1999 | 421 |
| 10 | 1999 - 2000 | 457 |
| | **TOTAL** | **6387** |

Year wise and location wise break up in **Annexure - A**

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

| Sl.No | Financial Year | Sub-Division | No. Projects | Project area | No of families |
|---|---|---|---|---|---|
| 1 | 1990 - 91 | Dharmanagar | 1 | Halenpur | 105 |
| | 1990 - 91 | Dharmanagar | 2 | Makunicherra | 50 |
| | **1990-91** | **TOTAL** | | | **155** |
| 2 | 1991 - 92 | Gandhacherra | 1 | Tuichakma, Raima | 97 |
| | 1991 - 92 | Gandhacherra | 2 | Thakurcherra | 3 |
| | **1991-92** | **TOTAL** | | | **100** |
| 3 | 1992 - 93 | Amarpur | 1 | South Kalagang | 12 |
| | 1992 - 93 | Belonia | 1 | Radhanagar | 14 |
| | 1992 - 93 | Belonia | 2 | Anandapur | 21 |
| | 1992 - 93 | Belonia | 3 | Sidhinagar | 10 |
| | 1992 - 93 | Belonia | 4 | Bhairabnagar | 5 |
| | 1992 - 93 | Dharmanagar | 1 | Indurail | 80 |
| | 1992 - 93 | Gandhacherra | 1 | Purba Raima | 60 |
| | 1992 - 93 | Kailashahar | 1 | Rajkandi | 25 |
| | 1992 - 93 | Kamalpur | 1 | Chancup | 80 |
| | 1992 - 93 | Kanchanpur | 1 | Balianchip | 25 |
| | 1992 - 93 | Kanchanpur | 2 | Tuisama | 101 |
| | 1992 - 93 | Khowai | 1 | East Champacherra | 20 |
| | 1992 - 93 | Khowai | 2 | North Pulinpur | 11 |
| | 1992 - 93 | Khowai | 3 | North Ramchandra Ghat | 18 |
| | 1992 - 93 | Sadar | 1 | Ujanghaniamara | 13 |
| | 1992 - 93 | Sadar | 2 | Bangsibari | 25 |
| | 1992 - 93 | Subroom | 1 | Tuisama | 30 |
| | 1992 - 93 | Subroom | 2 | Kalapania | 20 |
| | 1992 - 93 | Subroom | 3 | Sindukpathar | 28 |
| | 1992 - 93 | Udaipur | 1 | Brahamcherra | 63 |
| | **1992-93** | **TOTAL** | | | **661** |

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

| Sl.No | Financial Year | Sub-Division | No. Projects | Project area | No of families |
|---|---|---|---|---|---|
| 4 | 1993 - 94 | Amarpur | 1 | Majrapara | 4 |
| | 1993 - 94 | Amarpur | 2 | Pancherra | 1 |
| | 1993 - 94 | Amarpur | 3 | Sarkipara | 1 |
| | 1993 - 94 | Amarpur | 4 | Brahamatilla | 1 |
| | 1993 - 94 | Amarpur | 5 | Satraipara | 1 |
| | 1993 - 94 | Amarpur | 6 | Muini Bari | 6 |
| | 1993 - 94 | Amarpur | 7 | Khubiongbari | 3 |
| | 1993 - 94 | Amarpur | 8 | Palku | 20 |
| | 1993 - 94 | Amarpur | 9 | Taidudepa | 13 |
| | 1993 - 94 | Belonia | 1 | Kamalpur | 26 |
| | 1993 - 94 | Belonia | 2 | R. K. Ganj | 40 |
| | 1993 - 94 | Belonia | 3 | Taburia | 14 |
| | 1993 - 94 | Belonia | | R. K. Ganj | 40 |
| | 1993 - 94 | Dharmanagar | 1 | Kanchancherra | 50 |
| | 1993 - 94 | Gandhacherra | 1 | Tuichakma | 2 |
| | 1993 - 94 | Gandhacherra | 2 | Dalapati | 43 |
| | 1993 - 94 | Gandhacherra | 3 | Ratannagar | 10 |
| | 1993 - 94 | Gandhacherra | 4 | Gandhacherra | 10 |
| | 1993 - 94 | Gandhacherra | 5 | Kalyansingh | 1 |
| | 1993 - 94 | Gandhacherra | 6 | Bhagirath | 2 |
| | 1993 - 94 | Gandhacherra | 7 | Sarma | 1 |
| | 1993 - 94 | Gandhacherra | 8 | Pancharatan | 1 |
| | 1993 - 94 | Gandhacherra | 9 | Ramnagar | 1 |
| | 1993 - 94 | Kailashahar | 1 | Jamtalibari | 18 |
| | 1993 - 94 | Kailashahar | 2 | Chagaldema | 12 |
| | 1993 - 94 | Kailashahar | 3 | Samucherra | 20 |
| | 1993 - 94 | Longtharai Velley | 1 | Lalcherra | 50 |
| | 1993 - 94 | Longtharai Velley | 2 | Kanchancherra | 25 |
| | 1993 - 94 | Longtharai Velley | 3 | Mainama | 25 |
| | 1993 - 94 | Sabroom | 1 | Sonacharri | 18 |
| | 1993 - 94 | Sabroom | 2 | East Ludua | 25 |
| | 1993 - 94 | Udaipur | 1 | Badhurpathar | 33 |
| | 1993 - 94 | Udaipur | 2 | East Brajendranager | 17 |
| | **1993 - 94** | **TOTAL** | | | **534** |

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

| Sl.No | Financial Year | Sub-Division | No. Projects | Project area | No of families |
|---|---|---|---|---|---|
| 5 | 1994 - 95 | Kailashahar | 1 | Radhanagar | 50 |
| | 1994 - 95 | Amarpur | 1 | Tentuibari | 50 |
| | 1994 - 95 | Amarpur | 2 | West Tuisclung | 17 |
| | 1994 - 95 | Belonia | 1 | East Pilak | 26 |
| | 1994 - 95 | Belonia | 2 | Tebaria | 4 |
| | 1994 - 95 | Belonia | 3 | Kamalpur | 20 |
| | 1994 - 95 | Belonia | 4 | Hetalia | 50 |
| | 1994 - 95 | Dharmanagar | 1 | Selpur | 50 |
| | 1994 - 95 | Dharmanagar | 1 | Kachariacherra | 20 |
| | 1994 - 95 | Dharmanagar | 2 | Indurali | 30 |
| | 1994 - 95 | Kailashahar | 1 | Jamtalibari | 23 |
| | 1994 - 95 | Kailashahar | 2 | Chagaidema | 27 |
| | 1994 - 95 | Kailashahar | 3 | Jamtalibari | 50 |
| | 1994 - 95 | Kailashahar | 4 | Deoracherra | 50 |
| | 1994 - 95 | Kamalpur | 1 | Satrai | 50 |
| | 1994 - 95 | Kamalpur | 2 | Panboa, Aparashkar | 50 |
| | 1994 - 95 | Kanchanpur | 1 | Kanchancherra | 100 |
| | 1994 - 95 | Kanchanpur | 2 | Sabual | 50 |
| | 1994 - 95 | Kanchanpur | 3 | Vangmungh | 24 |
| | 1994 - 95 | Kanchanpur | 4 | Belianchip | 26 |
| | 1994 - 95 | Kanchanpur | 5 | Tuisama | 21 |
| | 1994 - 95 | Kanchanpur | 6 | Subual | 50 |
| | 1994 - 95 | Khowai | 1 | Ratanpur | 57 |
| | 1994 - 95 | Khowai | 2 | North Padmabil | 2 |
| | 1994 - 95 | Khowai | 3 | Ganki | 11 |
| | 1994 - 95 | Khowai | 4 | Sonataia | 2 |
| | 1994 - 95 | Khowai | 5 | North Pulinpur | 20 |
| | 1994 - 95 | Khowai | 6 | East Singicherra | 6 |
| | 1994 - 95 | Longtharai Velley | 1 | Longtharai RF | 50 |
| | 1994 - 95 | Sabroom | 1 | Suknachari | 37 |
| | 1994 - 95 | Sabroom | 2 | Hajachabi | 13 |
| | 1994 - 95 | Sadar | 1 | Madhupur | 31 |
| | 1994 - 95 | Sadar | 2 | Debipur &N.C Nagar | 23 |
| | 1994 - 95 | Sadar | 3 | Kalyadepa | 6 |
| | 1994 - 95 | Sonamura | 1 | Urmai | 40 |
| | 1994 - 95 | Udaipur | 1 | Chargaria | 24 |
| | 1994 - 95 | Udaipur | 2 | North Brajendranagar | 26 |
| | **1994 -95** | **TOTAL** | | | **1186** |

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

| Sl.No | Financial Year | Sub-Division | No. Projects | Project area | No of families |
|---|---|---|---|---|---|
| 6 | 1995 - 96 | Belonia | 1 | Hetalia | 50 |
| • | 1995 - 96 | Dharmanagar | 1 | Selpui | 50 |
| | 1995 - 96 | Kailashahar | 1 | Jamtalibari | 50 |
| | 1995 - 96 | Kailashahar | 2 | Radhanagar | 50 |
| | 1995 - 96 | Kailashahar | 3 | Deoracherra | 50 |
| | 1995 - 96 | Kamalpur | 1 | Panboa & Aprashkar | 50 |
| | 1995 - 96 | Kanchanpur | 1 | Tuisama | 21 |
| | 1995 - 96 | Sonamura | 1 | Urmai | 40 |
| | **1995 - 96** | **TOTAL** | | | **361** |
| 7 | 1996 - 97 | Amarpur | 1 | West Duluma | 24 |
| | 1996 - 97 | Amarpur | 2 | Taidu Depha | 20 |
| | 1996 - 97 | Amarpur | 3 | Singtumg | 40 |
| | 1996 - 97 | Amarpur | 4 | Uttar Chellagang | 13 |
| | 1996 - 97 | Ambassa | 1 | Simhuhari | 45 |
| | 1996 - 97 | Ambassa | 2 | Aichokni pahar (Nalicherra) | 50 |
| | 1996 - 97 | Belonia | 1 | Kowaifung | 40 |
| | 1996 - 97 | Belonia | 2 | North Bharat Chow para | 50 |
| | 1996 - 97 | Belonia | 3 | Kowaifung | 40 |
| | 1996 - 97 | Bishalgarh | 1 | Indramani | 15 |
| | 1996 - 97 | Bishalgarh | 2 | Harapur & Amarendranagar | 50 |
| | 1996 - 97 | Bishalgarh | 3 | Indramani Colony | 49 |
| | 1996 - 97 | Dharmanagar | 1 | Selpul | 30 |
| | 1996 - 97 | Dharmanagar | 2 | Selpul | 30 |
| | 1996 - 97 | Kailashahar | 1 | Panchamnegar | 100 |
| | 1996 - 97 | Kailashahar | 2 | Panchamnagar | 100 |
| | 1996 - 97 | Kamalpur | 1 | Ashapuran Roajapara | 45 |
| | 1996 - 97 | Kanchanpur | 1 | Rahumcherra | 40 |
| | 1996 - 97 | Kanchanpur | 2 | Nanci Cherra | 50 |
| | 1996 - 97 | Kanchanpur | 3 | Nilajoy Para | 50 |

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

| Sl.No | Financial Year | Sub-Division | No. Projects | Project area | No of families |
|---|---|---|---|---|---|
| | 1996 - 97 | Kanchanpur | 4 | Rahumcherra | 40 |
| | 1996 - 97 | Khowai | 1 | North & South Padmabil | 50 |
| | 1996 - 97 | Khowai | 2 | South & North Padmabil | 60 |
| | 1996 - 97 | Khowai | 3 | North & South Padmabil | 50 |
| | 1996 - 97 | Khowai | 4 | North & South Padmabil | 60 |
| | 1996 - 97 | Longtharai Velley | 1 | Chichiangcherra Lalcherra | 40 |
| | 1996 - 97 | Longtharai Velley | 2 | Mainama | 30 |
| | 1996 - 97 | Longtharai Velley | 3 | Mainama | 30 |
| | 1996 - 97 | Sabroom | 1 | Bijoypur | 41 |
| | 1996 - 97 | Sabroom | 2 | Uttar Bijoy Pur | 37 |
| | 1996 - 97 | Sabroom | 3 | Manu Bankui & Rupaicherrai | 50 |
| | 1996 - 97 | Sabroom | 4 | Uttar Bijoypur | 41 |
| | 1996 - 97 | Sabroom | 5 | Uttar Bijoypur | 36 |
| | 1996 - 97 | Sadar | 1 | Barkathal, Patni & Kathairam | 50 |
| | 1996 - 97 | Sonamura | 1 | Sibnagar & Valuarchar | 25 |
| | 1996 - 97 | Sonamura | 2 | Sibnagar & Valuarchar | 25 |
| | 1996 - 97 | Udaipur | 1 | Tingariya | 25 |
| | 1996 - 97 | Udaipur | 2 | Tuibaklai | 25 |
| | 1996 - 97 | Udaipur | 3 | Dhukli | 25 |
| | 1996 - 97 | Udaipur | 4 | Chaklabari | 25 |
| | 1996 - 97 | Udaipur | 5 | Rani | 20 |
| | 1996 - 97 | Udaipur | 6 | Potamati | 41 |
| | 1996 - 97 | Udaipur | 7 | Teengaria | 25 |
| | 1996 - 97 | Udaipur | 8 | Tuibaklai | 25 |
| | **1996 - 97** | **TOTAL** | | | **1757** |

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

| Sl.No | Financial Year | Sub-Division | No. Projects | Project area | No of families |
|---|---|---|---|---|---|
| 8 | 1997 - 98 | Amarpur | 1 | West Duluma | 24 |
| | 1997 - 98 | Amarpur | 2 | Taldudepa | 47 |
| | 1997 - 98 | Amarpur | 3 | Singlumg | 40 |
| | 1997 - 98 | Amarpur | 4 | Uttar Chellagang | 39 |
| | 1997 - 98 | Ambassa | 1 | Simhuhari (Shibbari) | 45 |
| | 1997 - 98 | Belonia | 1 | North Bharat Ch. Nagar | 50 |
| | 1997 - 98 | Bishalgarh | 1 | Indramani | 15 |
| | 1997 - 98 | Bishalgarh | 2 | Hirapur & Amarendranagar | 50 |
| | 1997 - 98 | Bishalgarh | 3 | Indramani Colony | 49 |
| | 1997 - 98 | Kamalpur | 1 | Ashapura Roaja Para | 45 |
| | 1997 - 98 | Kanchanpur | 1 | Nabajoy Para & | 50 |
| | 1997 - 98 | Longtharai Velley | 1 | Chichiangcherra & | 40 |
| | 1997 - 98 | Sabroom | 1 | Manu bankul & Rupaicherrai | 50 |
| | 1997 - 98 | Sadar | 1 | Kalacherra | 50 |
| | 1997 - 98 | Sadar | 2 | Burakha, Patni & Kathiram | 50 |
| | 1997 - 98 | Udaipur | 1 | Duptali & Kukibari | 25 |
| | 1997 - 98 | Udaipur | 2 | Chankhala bari | 25 |
| | 1997 - 98 | Udaipur | 3 | Rani | 20 |
| | 1997 - 98 | Udaipur | 4 | Photamati | 41 |
| | **1997 - 98** | **TOTAL** | | | **755** |
| 9 | 1998 - 99 | Amarpur | 1 | Rambhadra | 30 |
| | 1998 - 99 | Amarpur | 2 | Paticharri | 32 |
| | 1998 - 99 | Ambassa | 1 | Dhancherra | 20 |
| | 1998 - 99 | Belonia | 1 | Nihalnagar | 25 |
| | 1998 - 99 | Belonia | 2 | Ramraibari | 24 |
| | 1998 - 99 | Gandhacherra | 1 | Bishnurampara | 24 |
| | 1998 - 99 | Kanchanpur | 1 | Hmunpull | 25 |

Starred AQ. 188 Year and Location Wise Break up of Jhumia Rehabilitation Project Annexure-A

| Sl.No | Financial Year | Sub-Division | No. Projects | Project area | No of families |
|---|---|---|---|---|---|
| | 1998 - 99 | Khowai | 1 | South Padmabil & Gayamani bari | 64 |
| | 1998 - 99 | Sabroom | 1 | Rupaicharri | 32 |
| | 1998 - 99 | Sabroom | 2 | North & South Kaladepa | 50 |
| | 1998 - 99 | Sadar | 1 | Kalacherra | 38 |
| | 1998 - 99 | Sonamura | 1 | Shibnagar & Valuarchar | 23 |
| | 1998 - 99 | Udaipur | 1 | Photamati | 18 |
| | 1998 - 99 | Udaipur | 2 | Phulkumari | 27 |
| | **1998-99** | **TOTAL** | | | **421** |
| 10 | 1999-2000 | Belonia | 1 | Munda Para | 14 |
| | 1999-2000 | Belonia | 2 | Dimatali | 30 |
| | 1999-2000 | Belonia | 3 | Ramraibari | 20 |
| | 1999-2000 | Bishalgarh | 1 | Ramnagar | 31 |
| | 1999-2000 | Dharmanagar | 1 | Belicherra | 50 |
| | 1999-2000 | Kailashahar | 1 | Nichan chow. para | 51 |
| | 1999-2000 | Kanchanpur | 1 | Nabincherra | 25 |
| | 1999-2000 | Kanchanpur | 2 | Kanchancherra | 27 |
| | 1999-2000 | Khowai | 1 | Akhrabari & Paglabari | 81 |
| | 1999-2000 | Longtharai Velley | 1 | S K Para | 49 |
| | 1999-2000 | Sabroom | 1 | Fulcharri | 30 |
| | 1999-2000 | Sadar | 2 | Rangacherra | 49 |
| | **1999-2000** | **TOTAL** | | | **457** |
| | | **GRANT TOTAL** | | | **6387** |

**Admitted Starred Question No. : 190**
**Name of Member : Shri Sudhan Das**

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev. Deptt. be pleased to state :-

**প্রশ্ন**

১) রাজ্যের পৌর সভা ও নগর পঞ্চায়েতের স্লাম এলাকা উন্নয়নের কি কি পরিকল্পনা নেওয়া হয়েছে?

**উত্তর**

১) রাজ্যের পৌর পরিষদ এলাকায় ও নগর পঞ্চায়েত লোকায় স্লাম (বস্তি) এলাকার উন্নয়নের জন্য জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্পে বস্তি এলাকায় পানীয় জলের সুবন্দোবস্ত, কমোনিটি বাথরুম এবং লেট্রিন নির্মান, আবর্জনা নিষ্কাশন, রাস্তাঘাট নির্মান ও উন্নয়ন, নর্দমা নির্মান ও উন্নয়ন, গলি রাস্তা নির্মান ও উন্নয়ন এবং "বাল্মীকি আম্বেদকর মলিন আবাস যোজনায়" দারিদ্র সীমার নীচে বসবাসকারী গৃহহীনদের জন্য গৃহ নির্মান প্রভৃতি উন্নয়নমূলক কাজের পরিকল্পনা গ্রহন করা হয়েছে।

**Admitted Starred Question No. : 199**
**Name of Member : Shri Kajal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev. Deptt. be pleased to state :-

**প্রশ্ন**

১) আগরতলা পৌর এলাকায় খাস জমিতে বসবাস করছে এবং খাস জমিতে বাড়ি নির্মানের পাশাপাশি মিউনিসিপ্যালিটি থেকে হোল্ডিং নাম্বার সংগ্রহ করেছে এই ধরনের হোল্ডিং নাম্বার প্রাপকদের মোট সংখ্যা কত?

**উত্তর**

১) সরকারী খাস জমিতে বাড়ি নির্মান করে আগরতলা পুর পরিষদ থেকে হোল্ডিং নাম্বার সংগ্রহ করেছে এই মর্মে কোন তথ্য পুর পরিষদে কোন নির্দিষ্ট ফর্মে / বহিতে রেকর্ড করা নাই। সুতরাং সংখ্যা নির্নয় করা সম্ভব নয়।

**Admitted Starred Question No. : 215**
**Name of Member : Shri Kajal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) রাজ্যে ট্রপিক্যাল মেডিসিনের চিকিৎসা ব্যবস্থা কোন সরকারী হাসপাতালে রয়েছে কিনা?

২) ইহা কি সত্য যে রাজ্যে ট্রপিক্যাল মিডিসিন বিশেষজ্ঞ মাত্র দুইজন ডাক্তারের মধ্যে একজন ডাক্তার ডাঃ বি আর আম্বেদকর হাসপাতালে কর্মরত আছেন।

৩) সত্য হলে কি কারনে ট্রপিক্যাল মেডিসিনের বিশেষজ্ঞ অপর চিকিৎসক জি. বি. পন্থ হাসপাতালে কর্মরত আছেন। এবং

৪) জি. বি. পন্থ হাসপাতালে দন্ত ও চক্ষু বিশেষজ্ঞদের পোস্টিং দেওয়া হবে কিনা?

**উত্তর**

১) প্রকৃতপক্ষে ট্রপিক্যাল মেডিসিনের কোন বিভাগ রাজ্য হাসপাতালে নেই। বর্তমানে হাপানিয়ার ডঃ বি. আর. আম্বেদকর হাসপাতালে সি. ডি. সি ব্রাঞ্চ আছে। (সেখানে সংক্রমক জাতীয় রোগ যেমন ডাইরিয়া, সংক্রমক ব্যাধি

ইত্যাদি রোগের চিকিৎসা হয়। আর অন্যান্য ট্রপিক্যাল রোগ যেমন ম্যালেরিয়া, ফাইলারিয়া ইত্যাদি রোগের ব্যবস্থা জি. বি. পন্থ হাসপাতালে করা হয়)।

২) না ইহা সত্য নহে।

৩) প্রশ্ন আসে না।

৪) দন্ত ও চক্ষু বিশেষজ্ঞ জি. বি. পন্থ হাসপাতালে পোস্টিং দেওয়ার প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

**Admitted Starred Question No. : 217**
**Name of Member : Shri Kajal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) জি. বি. হাসপাতালের সুপার স্পেশিয়ালিটি ইউনিটটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১) বর্তমানে আর্থিক বৎসরে জি. বি. সুপার স্পেশিয়ালিটি কমপ্লেক্সটি চালু হবে বলে আশা করা যায়।

**Admitted Starred Question No. : 231**
**Name of Member : Shri Padma Kr. Deb Barma**
**Shri Khagendra Jamatia**
**Shri Sudhan Das**

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Department be pleased to state .-

**প্রশ্ন**

১) ত্রিপুরা রাজ্যে কয়টি পঞ্চায়েত আছে; এবং
২) সব কয়টি পঞ্চায়েতে পঞ্চায়েত অফিস আছে কিনা;
৩) ইহা কি সত্য যে, রাজ্যের অনেক পঞ্চায়েতের অফিস বিল্ডিং নেই;
৪) ইহাও কি সত্য যে, কোন কোন ব্লকে পঞ্চায়েত অফিস ঘর থাকা সত্বেও ঐ ব্লকেই নতুন করে অফিস ঘর নির্মানের জন্য অর্থ বরাদ্ধ হয়ে থাকে;
৫) সত্য হলে ইহার কারন;
৬) ইহা কি সত্য, পঞ্চায়েত সতিমি ও বি. এ. সি.-র জন্য এখনও পর্যন্ত বিল্ডিং হয়নি;
৭) সত্য হলে, কবে নাগাদ বিল্ডিং তৈরী শুরু করা হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১) ত্রিপুরা রাজ্যে মোট ৫৪০টি পঞ্চায়েত (গ্রাম পঞ্চায়েত) আছে।
২) না।
৩) হ্যাঁ।
৪) প্রয়োজন ভিত্তিক কোন কোন ক্ষেত্রে করা হয়ে থাকে।
৫) পুরনো কাঁচা বা মাটির ঘরের পরিবর্তে পাকা ঘর নির্মানের জন্য নতুন অর্থ বরাদ্ধের প্রয়োজন হয়ে থাকে।
৬) রাজ্যে ২৩টি পঞ্চায়েত সমিতির মধ্যে ১৮টি তে বিল্ডিং তৈরী হয়ে গেছে এবং ৩টির ক্ষেত্রে বিল্ডিং এর কাজ চলছে। অবশিষ্ঠ ২টির ক্ষেত্রে জায়গা নির্বাচন এবং অর্থের সংকুলান হলেই করা হবে।

বি. এ. সি. -র জন্য পৃথক বিল্ডিং তৈরীর কোন পরিকল্পনা এই দপ্তরে নেই।

৭) ২টি অবশিষ্ঠ পঞ্চায়েত সমিতির বিল্ডিং এর জায়গা নির্বাচন এবং অর্থের যোগানের উপর নির্ভর করবে।

**Admitted Starred Question No. : 237**

**Name of Member : Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the General Administration (AR) Department be pleased to State :-

**প্রশ্ন**

১) ত্রিপুরা রাজ্যে তরুণ দত্ত কমিশনের সুপারিশ অনুসারে সরকারী তথ্য জানার অধিকার সংক্রান্ত বিষয়টি নিয়ে শীঘ্রই আইন প্রনয়নের ব্যবস্থা করা হবে কিনা ?

২) না হলে এর কারন কি ?

**উত্তর**

১) হ্যাঁ, বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন রয়েছে।

২) ত্রিপুরা রাজ্যে তরুণ দত্ত কমিশনের সুপারিশ অনুসারে সরকারী তথ্য জানার অধিকার সংক্রান্ত বিষয়ে একটি বিলের খসড়া তৈরী করা হচ্ছে।

**Admitted Starred Question No. : 244**

**Name of Member : Shri Prakash Chandra Das**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) স্বাস্থ্য দপ্তরের অধীনস্ত কতগুলি সোসাইটি রয়েছে এবং উক্ত সোসাইটি গুলির চেয়ারম্যান পদে ৩১-০৫-২০০২ ইং পর্যন্ত কোন পদাধিকারী বা পদাধিকারীরা ছিলেন ?

**উত্তর**

১) স্বাস্থ্য দপ্তরের অধীনে নিম্নলিখিত সোসাইটি গুলি রয়েছে যথা ঃ

ক) এইডস্ সোসাইটি।

খ) লেপ্রসি সোসাইটি।

গ) ব্লাইন্ডনেস সোসাইটি।

ঘ) টি. বি. সোসাইটি

ঙ) ব্লাড্ ট্রান্সফিউশন সোসাইটি।

চ) হেলথ্ এন্ড ফ্যামিলি ওয়েলফেয়ার সোসাইটি।

ছ) মেন্টাল হেলথ্ সোসাইটি।

জ) স্টেট ইলনেস সোসাইটি

ঝ) রিহেবিলিটেশান অফ ডিসেএবল সোসাইটি

উপরোক্ত সোসাইটিগুলির চেয়ারম্যান পদে আসীন আছেন স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় তবে ব্লাড ট্রান্সফিউশান

কাউন্সিল সোসাইটির চেয়ারম্যান পদে আসীন আছেন দপ্তর সচিব।

**Admitted Starred Question No. : 249**
**Name of Member : Shri Billal Mia**

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Department be pleased to state :-

**প্রশ্ন**

১) বকস্‌নগর ব্লকের অন্তর্গত আনন্দনগর গাঁও পঞ্চায়েতে গত ১৯৯৯ ইং সনের মার্চ মাস হইতে ২০০২ সনে ৩০শে জুন পর্যন্ত কতজন পঞ্চায়েত সচিব কাজ করেছে তাদের নাম।

২) বর্তমানে আনন্দনগর পঞ্চায়েতে কত মাস যাবৎ সচিব নাই। এবং

৩) কতদিনের মধ্যে পঞ্চায়েত সচিব দেওয়া হবে বলে আশা করা যায়; এবং

৪) না থাকিলে তাহার কারন কি?

**উত্তর**

১) উক্ত সময়ের মধ্যে ৪ (চার) জন সচিব কাজ করেছেন।

যথা ঃ ১) শ্রী সুনীল দেববর্মা, ২) শ্রী জয়ন্ত বিশ্বাস, ৩) শ্রী আশীষ ভট্টাচার্য ও ৪) শ্রী গগন দেববর্মা।

২) বর্তমানে আনন্দনগর পঞ্চায়েথে সচিব আছেন।

৩) প্রশ্ন আসে না।

৪) প্রশ্ন আসে না।

**Admitted Starred Question No. : 261**
**Name of Member : Shri Nagendra Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) তৈদু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র গড়ার কাজ কতদূর এগিয়েছে; এবং

২) এ পর্যন্ত কত ব্যয় হয়েছে?

**উত্তর**

১) তৈদু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র গড়ার জন্য পূর্তদপ্তরকে গত ২৬-৪-০২ ইং তে চিঠির মাধ্যমে ইস্টিমেট পাঠানোর জন্য অনুরোধ করা হয়েছে এবং উক্ত ইস্টিমেট পাওয়া মাত্রই সহসাই কাজ শুরু করার পরিকল্পনা আছে।

২) প্রশ্ন আসে না।

**Admitted Starred Question No. : 263**
**Name of Member : Shri Nagendra Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State :-

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে এ্যাম্বুলেন্স না থাকায় অম্পি গ্রামীন হাসপাতালে চিকিৎসার ক্ষেত্রে সমস্যা দেখা দিচ্ছে;

